সুমুখে যা পাবে দলে চলে যাবে অকারণ উল্লাসে।
আনো অনন্ত-বিস্তৃত প্রাণ, বিপুল প্রবাহ, গতি,
কূলের আবর্জনা ভেসে গেলে হবে না কাহারও ক্ষতি।
বুক ফুলাইয়া দুখেরে জড়াও, হাসো প্রাণখোলা হাসি,
স্বাধীনতা পরে হবে — আগে গাও 'তাজা ব-তাজা'র বাঁশি।
বসিয়াছে যৌবন-রাজপাটে শ্রীহীন অকাল জরা,
মৃত্যুর বহু পূর্বে এ-জাতি হয়ে আছে যেন মরা!
খোলো অর্গল পাষাণের, খুশি বহুক অনর্গল,
ঝাঁক বেঁধে নীল আকাশে যেমন ওড়ে পারাবত দল।
সাগরে ঝাঁপায়ে পড়ো অকারণে, ওঠো দূর গিরিচূড়ে
বন্ধু বলিয়া কণ্ঠে জড়াও পথে পেলে মৃত্যুরে!
ভোলো বাহিরের ভিতরের যত বন্ধ সংস্কার
মরিচা ধরিয়া পড়ে আছ সব আলির জুলফিকার[১]!
জাগো উন্মদ আনন্দে দুর্মদ তরুণেরা সবে,
নাই-বা স্বাধীন হল দেশ, মানবাত্মা মুক্ত হবে।

## আর কতদিন?

আমার দিলের নিদ-মহলায় আর কতদিন, সাকি,
শারাব পিয়ায়ে, জাগায়ে রাখিবে, প্রীতম আসিবে নাকি?
অপলক চোখে চাহি আকাশের ফিরোজা পর্দা-পানে,
গ্রহতারা মোর সেহেলিরা[২] নিশি জাগে তার সন্ধানে।
চাঁদের চেরাগ[৩] ক্ষয় হয়ে এল ভোরের দর-দালানে,
পাতার জাফরি খুলিয়া গোলাপ চাহিছে গুলিস্তানে।
রবাবের সুরে অভাব তাহার বৃথাই ভুলিতে চাই,
মন যত বলে আশা নাই, হৃদে তত জাগে 'আশনাই'[৪]।
শিরাজি পিয়ায়ে শিরায় শিরায় কেবলই জাগাও নেশা,
নেশা যত লাগে অনুরাগে, বুকে তত জাগে আন্দেশা[৫]।

আমি ছিনু পথ-ভিখারিনি, তুমি কেন পথ ভুলাইলে,
মুসাফিরখানা ভুলায়ে আনিলে কোন এই মঞ্জিলে?
মঞ্জিলে এনে দেখাইলে কার অপরূপ তসবির[৬],
'তসবি'তে[৭] জপি যত তার নাম তত ঝরে আঁখি-নীর!
'তশবিহি'[৮] রূপ এই যদি তাঁর, 'তনজিহি'[৯] কীবা হয়,

১ তরবারি। ২ সহচরী। ৩ প্রদীপ। ৪ প্রেম, প্রণয়। ৫ শঙ্কা, সন্দেহ। ৬ অঙ্কিত চিত্র।
৭ জপমালা। ৮ চিত্রিত রূপ। ৯ আসল, প্রকৃত।

নামে যাঁর এত মধুর ঝরে, তাঁর রূপ কত মধুময়।
কোটি তারকার কীলক-রুদ্ধ অম্বর-দ্বার খুলে
মনে হয় তাঁর স্বর্ণ-জ্যোতি দুলে উঠে কুতুহলে।
ঘুম-নাহি-আসা নিঝঝুম নিশি-পবনের নিশ্বাসে
ফিরদৌস-আলা হতে যেন লালা ফুলের সুরভি আসে।
চামেলি জুঁই-এর পাখায় কে যেন শিয়রে বাতাস করে,
শ্রান্তি ভুলাতে কী যেন পিয়ায় চম্পা-পেয়ালা ভরে।

শিস দেয় দধিয়াল বুলবুলি, চমকিয়া উঠি আমি,
ইঙ্গিতে বুঝি কামিনী-কুঞ্জে ডাকিলেন মোর স্বামী।
নহরের পানি লোনা হয়ে যায় আমার অশ্রুজলে,
তসবির তাঁর জড়াইয়া ধরি বক্ষের অঞ্চলে!
সাকি গো! শারাব দাও, যদি মোর খারাব করিলে দীন,
'আল-ওদুদের'[১] পিয়ালার দৌর[২] চলুক বিরাম-হীন।
গেল জাতি কুল শরম ভরম যদি এসে এই পথে
চালাও শিরাজি, যেন নাহি জাগি আর এ বে-খুদী[৩] হতে
দূর গিরি হতে কে ডাকে, ওকি মোর কোহ-ই-তুর[৪]-ধারী?
আমারই মতো কি ওরই ডাকে মুসা হল মরু-পথচারী?
উহারই পরম রূপ দেখে ইশা হল না কি সংসারী?
মদিনা-মোহন আহমদ ওরই লাগি কি চির-ভিখারি?
লাখো আউলিয়া দেউলিয়া হল যাহার কাবা দেউলে,
কত রূপবতী যুবতি যাহার লাগি কালি দিল কুলে,
কেন সেই বহু-বিলাসীর প্রেমে, সাকি, মোরে মজাইলি,
প্রেম-নহরের[৫] কওসর[৬] বলে আমারে জহর দিলি?

জান সাকি, কাল মাটির পৃথিবী এসেছিল মোর কাছে,
আমি শুধালাম, মোর প্রিয়তম, সে কি পৃথিবীতে আছে?
'খাক'[৭] বলিল, না, জানি না তো আমি, 'আব'[৮] বুঝি তাহা জানে,
জলেরে পুছিনু, তুমি কি দেখেছ মোর বঁধু কোনখানে?
আমার বুকের তসবির দেখে জল করে টলমল,
জল বলে, আমি এরই লাগি কাঁদি গলিয়া হয়েছি জল।
আগুন হয়তো তেজ দিয়া এরে বক্ষে রেখেছে ঘিরে,
সূর্যের ঘরে প্রবেশিনু আমি তেজ-আবরণ ছিঁড়ে।
হেরিনু সূর্য সাত-ঘোড়া নিয়ে সাত আশমানে ছুটে,
সহসা বঁধুর তসবির হেরে আমার বক্ষ-পুটে।
বলিল, কোথায় দেখেছ ইহারে, হইয়াছে পরিচয়?

১ আল্লাহ্‌র গুণাবলি। ২ পরিক্রমা। ৩ আত্মবিস্মৃতি। ৪ তুর বা সিনাই পর্বতের নাম ৫। জলধারা।
৬ অমৃত। ৭ মাটি। ৮ জল।

ইহারই প্রেমের আগুনে জ্বলিয়া তনু হল মোর ক্ষয়।
যুগযুগান্ত গেল কত তবু মিটিল না এই জ্বালা।
ইহারই প্রেমের জ্বালা মোর বুকে জ্বলে হয়ে তেজোমালা।

যেতে যেতে পথে দেখিনু বাতাস দীরঘ নিশাস ফেলি
খুঁজিতেছে কারে আকাশ জুড়িয়া নীল অঞ্চল মেলি।
মোর বুকে দেখে তসবির এল ছুটিযা ঝড়ের বেগে,
বলে — অনন্ত কাল ছুটে ফিরি দিকে দিকে এরই লেগে।
খুঁজিযা স্থূল ও সূক্ষ্ম জগতে পাইনি ইহার দিশা,
তুমি কোথা পেলে আমার প্রিয়ের এই তসবির-শিশা?
হাসিয়া উঠিনু ব্যোম-পথে, সেথা কেবল শব্দ ওঠে
অলখ-বাণীর পারাবারে যেন শত শতদল ফোটে।
আমি কহিলাম, দেখেছ ইহারে হে অলক্ষ্য বাণী?
বাণীর সাগর কত অনন্ত হল যেন কানাকানি!
'নাহি জানি নাহি জানি' বলে ওঠে অনন্ত ক্রন্দন,
বলে, হে বন্ধু, জানিলে টুটিত বাণীর এ বন্ধন!...
জ্যোতির মোতির মালা গলে দিয়া সহসা স্বর্ণরথে
কে যেন হাসিয়া ছুঁইয়া আমারে পলাল অলখ-পথে।

'ও কি জৈতুনি রওগন[১], ওরই পারে জলপাই-বনে
আমার পরম-একাকী বন্ধু খেলে কি গো নিরজনে?'
শুধানু তাহারে; নিষ্ঠুর মোর দিল নাকো উত্তর?
জাগিয়া দেখিনু, অঙ্গ আবেশে কাঁপিতেছে থরথর!...

জোহরা-সেতারা[২] উঠেছে কি পুবে? জেগে উঠেছে কি পাখি?
সুরাব সুরাহি ভেঙে ফেলো সাকি, আর নিশি নাই বাকি।
আসিবে এবার আমার পরম বন্ধুর বোররাক[৩]
ওই শোনো পুব-তোরণে তাহার রঙিন নীরব ডাক!

## ওঠ রে চাষি

চাষি রে! তোর মুখের হাসি কই?
তোর গো-রাখা রাখালের হাতে বাঁশের বাঁশি কই?
তোর খালের ঘাটে পাট পচে ভাই পাহাড়-প্রমাণ হয়ে,

১ জলপাই-তেল। ২ শুকতারা। ৩ পক্ষীরাজ।

তোর মাঠের ধানে সোনা রং-এর বান যেন যায় বয়ে,
সে পাট ওঠে কোন লাটে ?
সে ধান ওঠে কোন হাটে ?
উঠানে তোর শূন্য মরাই মরার মতন পড়ে —
স্বামীহারা কন্যা যেন কাঁদছে বাপের ঘরে।
তোর গাঁয়ের মাঠে রবি-ফসল ছবির মতন লাগে,
তোর ছাওয়াল কেন খাওয়ার বেলা নুন লঙ্কা মাগে ?
তোর তরকারিতেও সরকারি কোন ট্যাক্স বুঝি বসে !
তোর ইক্ষু এত মিষ্টি কি হয় চক্ষুজলের রসে ?
তোর গাইগুলোকে নিঙড়ে কারা দুধ খেয়েছে ভাই ?
তোর দুধের ভাঁড়ে ভাতের মাড়ের ফেন — হায়, তাও নাই !

তোর ছোটো খোকার জুড়িয়েছে জ্বর ঘুমিয়ে গোরস্তানে,
সে দিদির আঁচল ধরে বুঝি গোরের পানে টানে।
বিকার-ঘোরে দিদি তাহার ডাকছে ছোটো ভায়ে,
দুধের বদল ঝিনুক দিয়ে আমানি দেয় মায়ে।
কবর দিয়ে সবর[১] করে লাঙল নিয়ে কাঁধে,
মাঠের কাদাপথে যেতে আব্বা তাহার কাঁদে।
চারদিকে তার মাঠ-ভরা ধান আকাশ-ভরা খুশি,
লাল হয়েছে দিগন্ত আজ চাষার রক্ত শুষি !
মাঠে মাঠে ধান থই থই, পণ্যে ভরা হাট,
ঘাটে ঘাটে নৌকা-বোঝাই তারই মাঠের পাট।

কে খায় এই মাঠের ফসল, কোন সে পঙ্গপাল ?
আনন্দের এই হাটে কেন তাহার হাড়ির হাল ?
কেন তাহার ঘরের খোকা গোরের বুকে যায় ?
গোঠে গোঠে চরে ধেনু, দুধ নাহি সে পায় !
ওরে চাষা ! বাঁচার আশা গেছে অনেক আগে
গোরের পাশের ঘরে কাঁদা আজও ভালো লাগে ?
জাগে না কি শুকনো হাড়ে বজ্র-জ্বালা তোর ?
চোখ বুজে তুই দেখবি রে আর, করবে চুরি চোর ?
বাঁশের লাঠি পাঁচনি তোর, তাও কি হাতে নাই ?
না থাক তোর দেহে রক্ত, হাড় কটা তোর চাই।
তোর হাঁড়ির ভাতে দিনে রাতে যে দস্যু দেয় হাত,
তোর রক্ত শুষে হল বণিক, হল ধনীর জাত —

---

১ সহ্য।

তাদের হাড়ে ঘুণ ধরাবে তোদেরই এই হাড়
তোর পাঁজরার ওই হাড় হবে ভাই যুদ্ধের তলোয়ার।
তোরই মাঠে পানি দিতে আল্লাজি দেন মেঘ,
তোরই গাছে ফুল ফোটাতে দেন বাতাসের বেগ,
তোরই ফসল ফলাতে ভাই চন্দ্র সূর্য উঠে,
আল্লার সেই দান আজি কি দানব খাবে লুটে?
তেমনি আকাশ ফর্সা আছে, ভরসা শুধু নাই,
তেমনি খোদার রহম[১] ঝরে, আমরা নাহি পাই।
হাত তুলে তুই চা দেখি ভাই, অমনি পাবি বল,
তোর ধানে তোর ভরবে খামার নড়বে খোদার কল!

## মোবারকবাদ

মোরা ফোটা ফুল, তোমরা মুকুল এসো গুল-মজলিশে
ঝরিবার আগে হেসে চলে যাব — তোমাদের সাথে মিশে।
মোরা কীটে-খাওয়া ফুলদল, তবু সাধ ছিল মনে কত—
সাজাইতে ওই মাটির দুনিয়া ফিরদৌসের মতো।
আমাদের সেই অপূর্ণ সাধ কিশোর-কিশোরী মিলে
পূর্ণ করিয়ো, বেহেশ্‌ত এনো দুনিয়ার মহফিলে।
মুসলিম হয়ে আল্লারে মোরা করিনিকো বিশ্বাস,
ইমান মোদের নষ্ট করেছে শয়তানি নিশ্বাস!
ভায়ে ভায়ে হানাহানি করিয়াছি, করিনি কিছুই ত্যাগ,
জীবনে মোদের জাগেনি কখনও বৃহতের অনুরাগ!

শহিদি-দর্জা[২] চাহিনি আমরা, চাহিনি বীরের অসি,
চেয়েছি গোলামি, জাবর কেটেছি গোলামখানায় বসি।
তোমরা মুকুল, এই প্রার্থনা করো ফুটিবার আগে,
তোমাদের গায়ে যেন গোলামের ছোঁয়া জীবনে না লাগে।
গোলামির চেয়ে শহিদি-দর্জা অনেক ঊর্ধ্বে জেনো;
চাপরাশির ওই তকমার চেয়ে তলোয়ারে বড়ো মেনো!
আল্লার কাছে কখনও চেয়ো না ক্ষুদ্র জিনিস কিছু,
আল্লাহ্ ছাড়া কারও কাছে কভু শির করিয়ো না নিচু!
এক আল্লাহ্ ছাড়া কাহারও বান্দা হবে না, বলো,
দেখিবে তোমার প্রতাপে পৃথিবী করিতেছে টলমল!
আল্লারে বলো, 'দুনিয়ায় যারা বড়ো, তার মতো করো,

১ করুণা। ২ শহিদের মর্যাদা।

কাহাকেও হাত ধরিতে দিয়ো না, তুমি শুধু হাত ধরো।
এক আল্লারে ছাড়া পৃথিবীতে কোরো না কারেও ভয়
দেখিবে — অমনি প্রেমময় খোদা, ভয়ংকর সে নয়!
আল্লারে ভালোবাসিলে তিনিও ভালোবাসিবেন, দেখো!
দেখিবে সবাই তোমারে চাহিছে আল্লারে ধরে থেকো!

খোদাব বাগিচা এই দুনিয়াতে তোমরা নব মুকুল,
একমাত্র সে আল্লাহ্ এই বাগিচার বুলবুল!
গোলামের ফুলদানিতে যদি এ মুকুলের ঠাঁই হয়,
আল্লার কৃপা-বঞ্চিত হব, পাব মোরা পরাজয়!
যে ছেলেমেয়ে এই দুনিয়ায় আজাদমুক্ত রহে,
তাহাদেরই শুধু এক আল্লার বান্দা ও বাঁদি কহে!
তারাই আনিবে জগতে আবার নতুন ঈদের চাঁদ,
তারাই ঘুচাবে দুনিয়ার যত দ্বন্দ্ব ও অবসাদ!
শুধু আরশের আতরদানিতে যাহাদের হয় ঠাঁই,
তোমাদের এই মহফিলে আমি সেই মুকুলেরে চাই!

সেই মুকুলেরা এসো মহফিলে, বসাও ফুলের হাট,
এই বাংলায় তোমরা আনিয়ো মুক্তির আরফাত[১]।

## কৃষকের ঈদ

বেলাল[২]! বেলাল! হেলাল[৩] উঠেছে পশ্চিম আশমানে,
লুকাইয়া আছ লজ্জায় কোন মরুর গোরস্তানে!
হেরো ঈদগাহে[৪] চলিছে কৃষক যেন প্রেত-কঙ্কাল
কশাইখানায় যাইতে দেখেছ শীর্ণ গোরুর পাল?
রোজা এফতার[৫] করেছে কৃষক অশ্রু-সলিলে হায়,
বেলাল! তোমার কণ্ঠে বুঝি গো আজান থামিয়া যায়!
থালা ঘটি বাটি বাঁধা দিয়ে হেরো চলিয়াছে ঈদগাহে,
তির-খাওয়া বুক, ঋণে-বাঁধা-শির, লুটাতে খোদার রাহে।

জীবনে যাদের হররোজ রোজা ক্ষুধায় আসে না নিদ
মুমূর্ষু সেই কৃষকের ঘরে এসেছে কি আজ ঈদ?
একটি বিন্দু দুধ নাহি পেয়ে যে খোকা মরিল তার
উঠেছে ঈদের চাঁদ হয়ে কি সে শিশু-পাঁজরের হাড়?
আশমান-জোড়া কাল কাফনের আবরণ যেন টুটে

১ মক্কার বারো মাইল পূর্বে বিশাল ময়দান। ২। ইসলামের প্রথম আজান প্রদানকারী। ৩ নতুন চাঁদ। ৪ ঈদের নামাজ পড়ার ময়দান। ৫ রোজা-দিনান্তে আহার।

এক ফালি চাঁদ ফুটে আছে, মৃত শিশুর অধর-পুটে।
কৃষকের ঈদ! ঈদগাহে চলে জানাজা[১] পড়িতে তার,
যত তকবির[২] শোনে, বুকে তার তত উঠে হাহাকার!
মরিয়াছে খোকা, কন্যা মরিছে, মৃত্যু-বন্যা আসে
এজিদের সেনা ঘুরিছে মক্কা-মসজিদে আশেপাশে।
কোথায় ইমাম? কোন সে খোৎবা[৩] পড়িবে আজিকে ঈদে?
চারিদিকে তব মুর্দার লাশ, তারই মাঝে চোখে বিঁধে
জরির পোশাকে শরীর ঢাকিয়া ধনীরা এসেছে সেথা,
এই ঈদগাহে তুমি কি ইমাম, তুমি কি এদেরই নেতা?
নিঙাড়ি কোরান হাদিস ও ফেকা, এই মৃতদের মুখে
অমৃত কখনও দিয়াছ কি তুমি? হাত দিয়ে বলো বুকে।
নামাজ পড়েছ, পড়েছ কোরান, রোজাও রেখেছ জানি,
হায় তোতাপাখি! শক্তি দিতে কি পেরেছ একটুখানি?
ফল বহিয়াছ, পাওনিকো রস, হায় রে ফলের ঝুড়ি,
লক্ষ বছর ঝরনায় ডুবে রস পায় নাকো নুড়ি!

আল্লা-তত্ত্ব জেনেছ কি, যিনি সর্বশক্তিমান?
শক্তি পেল না জীবনে যে জন, সে নহে মুসলমান!
ইমান! ইমান! বলো রাতদিন, ইমান কি এত সোজা?
ইমানদার[৪] হইয়া কি কেহ বহে শয়তানি বোঝা?
শোনো মিথ্যুক! এই দুনিয়ায় পূর্ণ যার ইমান,
শক্তিধর সে টলাইতে পারে ইঙ্গিতে আশমান!
আল্লার নাম লইয়াছ শুধু, বোঝনিকো আল্লারে।
নিজে যে অন্ধ সে কি অন্যেরে আলোকে লইতে পারে?
নিজে যে স্বাধীন হইল না সে স্বাধীনতা দেবে কাকে?
মধু দেবে সে কি মানুষ, যাহার মধু নাই মৌচাকে?

কোথা সে শক্তি-সিদ্ধ ইমাম, প্রতি পদাঘাতে যার
আবে-জমজম শক্তি-উৎস বাহিরায় অনিবার?
আপনি শক্তি লভেনি যে জন, হায় সে শক্তিহীন
হয়েছে ইমাম, তাহারই খোৎবা শুনিতেছি নিশিদিন!
দীন কাঙালের ঘরে ঘরে আজ দেবে যে নব তাকিদ
কোথা সে মহান শক্তি-সাধক আনিবে যে পুন ঈদ?
ছিনিয়া আনিবে আশমান থেকে ঈদের চাঁদের হাসি,

১ মৃতের সদ্গতির জন্য পঠিত নামাজ। ২ 'আল্লাহ্ আকবর' ধ্বনি। ৩ নামাজের আগে বা পরে ইমাম প্রদত্ত ভাষণ। ৪ ধর্মবিশ্বাসী।

ফুরাবে না কভু যে হাসি জীবনে, কখনও হবে না বাসি!
সমাধির মাঝে গণিতেছি দিন, আসিবেন তিনি কবে?
রোজা এফতার করিব সকলে, সেই দিন ঈদ হবে।

## শিখা

যৌবনের রাগ-রক্ত লেলিহান শিখা
জ্বলিয়া উঠিবে কবে ভারতে আবার
জড়তার ধূমপুঞ্জ বিদারণ করি
উদ্ভাসিয়া তমসার তিমির-শর্বরী?
কোথা সে অনাগত সাগ্নিক পুরোধা
নির্বাপিত-প্রায় এই যজ্ঞ হোমানলে
উচ্চারিয়া বেদমন্ত্র দানিবে আহুতি,
নব নব প্রাণের সমিধ কে জোগাবে সেথা?

হায় রে ভারত, হায়, যৌবন তাহার
দাসত্ব করিতেছে অতীত জরার!
জরাগ্রস্ত বুদ্ধিজীবী বৃদ্ধ জরদগব
দেখায়ে গলিত-মাংস চাকুরির মোহ
যৌবনের টিকা-পরা তরুণের দলে
আনিয়াছে একেবারে ভাগাড়ে শ্মশানে।
যৌবনে বাহন করি পঙ্গু জরা আজি
হইয়াছে ভারতে জনগণপতি!

যে হাতে পাইত শোভা খর তরবারি
সেই তরুণের হাতে ভোট-ভিক্ষা-ঝুলি
বাঁধিয়া দিয়াছে হায়! — রাজনীতি ইহা!
পলায়ে এসেছি আমি লজ্জায় দু-হাতে
নয়ন ঢাকিয়া! যৌবনের এ লাঞ্ছনা
দেখিবার আগে কেন মৃত্যু হইল না?

যৌবনের আবরণে ভারতে কি তবে
ফিরিতেছে দলে দলে বৃদ্ধ-প্রাণ জরা?
নহিলে এ সিন্ধবাদ কেমন করিয়া
ফিরিতেছে যৌবনের স্কন্ধে চড়ি আজও

অতীতের অর্থ ভূত, সেই অদ-ভুত
অতীত কি বর্তমানে এখনও শাসিবে?
এই ভূতগ্রস্ত জাতি জানি না কেমনে
স্বাধীন হইবে কভু, পাইবে স্বরাজ!

রে তরুণ, তোমারে হেরিয়া আমি কাঁদি!
অসম্ভবের পথে অভিযান যার
সুদূর ভবিষ্যতে দুর্মদ দুর্বার
সে আজি অতীত পানে মেলিয়া নয়ন
কেবলই পিছনে চলে, নেতার আদেশে।
তলোয়ার হইয়াছে লাঙলের ফলা!

তোমাদেরই মাঝে আছে নেতা তোমাদের,
তোমাদেরই বুকে জাগে নিত্য ভগবান,
ভয়হীন, দ্বিধাহীন, মৃত্যুহীন তিনি!
তোমারে আধার করি সেই মহাশক্তি
প্রকাশিতে চান নিত্য, চাহো আঁখি খুলি
আপনার মাঝে দেখো আপন স্বরূপ!

অতীতের দাসত্ব ভোলো! বৃদ্ধ সাবধানী
হইতে পারে না কভু তোমাদের নেতা।
তোমাদেরই মাঝে আছে বীর সব্যসাচী
আমি শুনিয়াছি বন্ধু সেই ঐশীবাণী
ঊর্ধ্ব হতে রুদ্র মোর নিত্য কহে হাঁকি,
শোনাতে এ কথা, এই তাঁহার আদেশ।

তোমাদের প্রাণের এ অনির্বাণ-শিখা
যৌবনের হোমকুণ্ড-পাশে বৃদ্ধ বসি,
আগুন পোহাবে, বন্ধু, এ দৃশ্য দেখিতে
যেন নাহি বাঁচি আর। সমাধি হইতে
আর যেন নাহি উঠি প্রলয়ের আগে!

# আজাদ

কোথা সে আজাদ? কোথা সে পূর্ণ-মুক্ত মুসলমান?
আল্লাহ্ ছাড়া করে না কারেও ভয়, কোথা সেই প্রাণ?
কোথা সে 'আরিফ'[১], কোথা সে ইমাম[২], কোথা সে শক্তিধর?
মুক্ত যাহার বাণী শুনি কাঁদে ত্রিভুবন থরথর!
কে পিয়েছে সে তৌহিদ[৩]-সুধা পরমামৃত হায়?
যাহাবে হেরিয়া পরান পরম শান্তিতে ডুবে যায়।
আছে সে কোরান-মজিদ আজিও পরম শক্তিভরা,
ওরে দুর্ভাগা, এক কণা তার পেয়েছিস কেউ তোরা?
সেই যে নামাজ রোজা আছে আজও, আজও সে কলমা আছে,
আজও উথলায় আব-জমজম কাবা-শরিফের কাছে।
নামাজ পড়িয়া, রোজা রেখে আর কলমা পড়িয়া সবে
কেন হতেছিস দলে দলে তোরা কতল-গাহেতে[৪] জবেহ্[৫]?
সব আছে, তবু শবের মতন ভাগাড়ে পড়িয়া কেন?
ভেবেছ কি কেউ কৌমের[৬] পির, নেতা; কেন হয় হেন?
আজিও তেমনই জামায়েত হয় ঈদগাহে মসজিদে,
ইমাম পড়েন খোৎবা, শ্রোতার আঁখি ঢুলে আসে নিদে!
যেন দলে দলে কলের পুতুল, শক্তি শৌর্যহীন,
নাহিকো ইমাম, বলিতে হইবে — ইহারা মুসলেমিন!
পরম পূর্ণ শক্তি-উৎস হইতে জনম লয়ে
কেমন করিয়া শক্তি হারাল এ জাতি? কোন সে ভয়ে
তিলে তিলে মরে, মানুষের মতো মরিতে পারে না তবু?
আল্লাহ্ যার প্রভু ছিল, আজ শয়তান তার প্রভু!
খুঁজিয়া দেখিনু, মুসলিম নাই, কেবল কাফেরে ভরা,—
কাফের তারেই বলি, যারে ঢেকে আছে শত ভীতিজরা।
অজ্ঞান-অন্ধকার যাহারে রেখেছে আবৃত করি,
নিত্য সূর্য জ্বলে, তবু যার পোহাল না বিভাবরী!
আল্লাহ্ আর তাহার মাঝারে কোনো আবরণ নাই,
এই দুনিয়ায় মুসলিম সেই — দেখেছ তাহারে ভাই?
আল্লার সাথে নিত্য-যুক্ত পরম শক্তিধর,
এই মুসলিম-কবরস্তানে পেয়েছ তার খবর?
চায় নাকো যশ, চায় নাকো মান, নিত্য নিরভিমান,

১ বিজ্ঞ, সাত্ত্বিক ব্যক্তি। ২ ধর্মগুরু। ৩ একেশ্বর তত্ত্ব। ৪ বধ্যভূমিতে। ৫ জবাই, হত্যা। ৬ জাতি বা সম্প্রদায়।

নিরহংকার আসক্তিহীন — সত্য যাহার প্রাণ ;
জমায় না যে বিত্ত নিত্য মুসাফির গৃহহীন,
আশমান যার ছত্র ধরেছে, পাদুকা যার জমিন ;
দিনে আর রাতে চেরাগ যাহার চন্দ্র সূর্য তারা,
আহার যাহার আল্লার নাম — প্রেমের অশ্রুধারা ?

যার পানে চায় — সেই যেন পায় তখনই অমৃত বারি,
যাহারে ডাকে — সে অমনি তাহার সাথে চলে সব ছাড়ি ?
অনন্ত জনগণ মাঝে পারে শক্তি সঞ্চারিতে,
যারে স্পর্শ করে সে অমনি ভরে ওঠে অমৃতে।
সেই সে পূর্ণ মুসলমান, সে পূর্ণ শক্তিধর,
'উম্মি'[১] হয়েও জয় করিতে সে পারে এই চরাচর !
যে দিকে তাকাই দেখি যে কেবলই অন্ধ বন্ধ জীব,
ভোগোন্মত্ত, পঙ্গু, খঞ্জ, আতুর, বদ-নসিব।
কাগজে লিখিয়া, সভায় কাঁদিয়া গুম্ফ শ্মশ্রু ছিঁড়ে,
আছে কেউ নেতা, লবে ইহাদের অমৃত-সাগরতীরে
আসে অনন্ত শক্তি নিয়ত যে মূল-শক্তি হতে
সেখান হইতে শক্তি আনিয়া ভাসাতে শক্তি-স্রোতে—
কোন তপস্বী করিছে সাধনা ? বন্ধু, বৃথা এ শ্রম,
নিজে যার ভ্রম ভাঙেনি সেই কি ভাঙাবে জাতির ভ্রম ?
দোজখের[২] পথে, ধ্বংসের পথে চলিয়াছে সারা জাতি,
শূন্য দু-হাত, 'পাইয়াছি' বলে তবু করে মাতামাতি !

সেদিন এমনই মাতালের সাথে পথে মোর হল দেখা,
শুধানু, 'কী পেলে ?' সে বলে, দেখো না, কপালে রয়েছে লেখা ?'
কপালের পানে চাহিয়া আমার নয়নে আসিল বারি,
বাদশাহ হতে পারিত যে হায়, পেয়েছে সে জমাদারি !
দলে দলে আসে, কারও বুকে, কারও পেটে, কারও হাতে লেখা,
আজাদির চিন্ — অর্থাৎ কিনা চাকুরির মসিলেখা !
কাঁদিয়া কহিনু, — ওরে বে-নসিব, হতভাগ্যের দল,
মুসলিম হয়ে জনম লভিয়া এই কি লভিলি ফল ?
অন্যেরে দাস করিতে, কিংবা নিজে দাস হতে, ওরে
আসেনিকো দুনিয়ায় মুসলিম, ভুলিলি কেমন করে ?
ভাঙিতে সকল কারাগার, সব বন্ধন ভয় লাজ
এল যে কোরান, এলেন যে নবি, ভুলিলি সে সব আজ ?
হায় গণ-নেতা ভোটের ভিখারি নিজের স্বার্থ তরে

১ মূর্খ। ২ নরক।

জাতির যাহারা ভাবী আশা, তারে নিতেছ খরিদ করে।
সারা জাতি সারারাতি জেগে আছে যাহাদের পানে চেয়ে,
যে তরুণ দল আসিছে বাহিরে জ্ঞানের মানিক পেয়ে —
তাহাদের ধরে গোলাম করিয়া ভরিতেছ কার ঝুলি?
চা-বাগানের আড়কাঠি যেন চালান করিছ কুলি!
উহারা তরুণ, জানে না উহারা, কেন লভিল এ জ্ঞান,
তপস্যা করি জাগাবে উহারা ভারত-গোরস্তান[১]!
ওদের আলোকে আলোকিত হবে অন্ধকার এ দেশ,
ওদেরই শৌর্যে ত্যাগে মহিমায় ঘুচিবে দীনের ক্লেশ।

তুমি চাকরির কশাইখানায় ঘুরিছ তাদেরে লয়ে,
তুমি কি জান না, ওখানে যে যায় — সে যায় জবেহ্[২] হয়ে?
দেখিতেছ না কি শিক্ষিত এই বাঙালির দুর্দশা,
মানুষ যে হত, চাকরি করিয়া হয়েছে সে আজ মশা।
ভিক্ষা করিয়া মরুক উহারা, ক্ষুধা তৃষ্ণায় জ্বলে —
সমবেত হোক ধ্বংস-নেশায় মুক্ত আকাশতলে।
আগুন যে বুকে আছে — তাতে আরও দুখ-ঘৃতাহুতি দাও,
বিপুল শক্তি লয়ে ওরা হোক জালিম[৩]-পানে উধাও
যে ইস্পাতে তরবারি হয়, আঁশ-বঁটি করো তারে!
অন্ধ, খঞ্জ, জরাগ্রস্ত নিজেরা অন্ধকারে
ঘুরিয়া মরিছ, তাই কি চাহিছ সবাই অন্ধ হোক?
কৌম জাতির প্রাণ বেচে তুমি হইতেছ বড়োলোক।...

আজাদ-আত্মা! আজাদ-আত্মা! সাড়া দাও, দাও সাড়া!
এই গোলামির জিঞ্জির ধরে ভীম বেগে দাও নাড়া!
হে চির-অরুণ তরুণ, তুমি কি বুঝিতে পারনি আজও?
ইঙ্গিতে তুমি বৃদ্ধ সিন্ধবাদের বাহন সাজ!
জরারে পৃষ্ঠে বহিয়া বহিয়া জীবন যাবে কি তব,
জীবন ভরিয়া রোজা রাখি ঈদ আনিবে না অভিনব?
ঘরে ঘরে তব লাঞ্ছিতা মাতা ভগ্নীরা চেয়ে আছে,
ওদের লজ্জা-বারণ শক্তি আছে তোমাদেরই কাছে।
ঘরে ঘরে মরে কচি ছেলেমেয়ে দুধ নাহি পেয়ে হায়,
তোমরা তাদেরে বাঁচাবে না আজ বিলাইয়া আপনায়?
আজ মুখ ফুটে দল বেঁধে বলো, বলো ধনীদের কাছে,

---

১ কবরস্থান, সমাধি। ২ ইসলামি মতে দোয়া পড়ে কণ্ঠনালি কেটে হত্যা। ৩ অত্যাচারী।

ওদের বিত্তে এই দরিদ্র দীনের হিস্‌সা আছে!
ক্ষুধার অন্নে নাই অধিকার; সঞ্চিত যার রয়,
সেই সম্পদে ক্ষুধিতের অধিকার আছে নিশ্চয়।
মানুষেরে দিতে তাহার ন্যায্য প্রাপ্য ও অধিকার
ইসলাম এসেছিল দুনিয়ায়, যারা কোরবান তার —
তাহাদেরই আজ আসিয়াছে ডাক — বেহেশ্‌ত-পার হতে,
আনন্দ লুট হবে দুনিয়ায় মহা-ধ্বংসের পথে —
প্রস্তুত হও — আসিছেন তিনি অভয় শক্তি লয়ে —
আল্লাহ্‌ থেকে আবে-কওসর[১] নবীন বার্তা বয়ে।
অন্তরে আর বাহিরে নিত্য আজাদমুক্ত যারা —
নব-জেহাদের নির্ভীক দুর্বার সেনা হবে তারা,
আমাদেরই আনা নিয়ামত[২] পেয়ে খাবে আর দেবে গালি,
জেহাদের রণে নওশা[৩] সাজিযা মোরা দিব হাততালি!
বলিব বন্ধু, মিটেছে কি ক্ষুধা, পেয়েছ কি কওসর?
বেহেশ্‌তে হবে তকবির ধ্বনি, আল্লাহু আকবর!
জিন্নাৎ[৪] হতে দেখিব মোদের গোরস্তানের পর
প্রেমে আনন্দে পূর্ণ সেথায় উঠেছে নূতন ঘর।

## ঈদের চাঁদ

সিঁড়ি-ওয়ালাদের দুয়ারে এসেছে আজ
চাষা মজুর ও বিড়িওয়ালা;
মোদের হিস্‌সা আদায় করিতে ঈদে
দিল হুকুম আল্লাতালা!
দ্বার খোলো সাততলা-বাড়িওয়ালা, দেখো কারা দান চাহে,
মোদের প্রাপ্য নাহি দিলে যেতে নাহি দেব ঈদগাহে!
আনিয়াছে নবযুগের বারতা নতুন ঈদের চাঁদ,
শুনেছি খোদার হুকুম, ভাঙিয়া গিয়াছে ভয়ের বাঁধ।
মৃত্যু মোদের ইমাম সারথি, নাই মরণের ভয়;
মৃত্যুর সাথে দোস্তি হয়েছে — অভিনব পরিচয়।
যে ইসরাফিল[৫] প্রলয়-শিঙ্গা বাজাবেন কেয়ামতে[৬]—
তাঁরই ললাটের চাঁদ আসিয়াছে, আলো দেখাইতে পথে।

---

১ স্বর্গের ঝরনাবারি। ২ সৌভাগ্য, ধনসম্পদ। ৩ নবীন রাজা। ৪ স্বর্গ। ৫ আল্লাহ্‌র সেই দূত যার বিষাণের ফুৎকারে সমগ্র সৃষ্টি বিলুপ্ত হবে। ৬ মহাপ্রলয়ের দিনে।

মৃত্যু মোদের অগ্রনায়ক, এসেছে নতুন ঈদ,
ফিরদৌসের[১] দরজা খুলিব আমরা হয়ে শহিদ।
আমাদের ঘিরে চলে বাংলার সেনারা নৌজোয়ান,
জানি না, তাহারা হিন্দু কি ক্রিশ্চান কি মুসলমান।
নির্যাতিতের জাতি নাই, জানি মোরা মজলুম[২] ভাই —
জুলুমের জিন্দানে[৩] জনগণে আজাদ করিতে চাই!
এক আল্লার সৃষ্ট সবাই, এক সেই বিচারক,
তাঁর সে লীলার বিচার করিবে কোন ধার্মিক বক?
বকিতে দিব না বকাসুরে আর, ঠাসিয়া ধরিব টুঁটি,
এই ভেদ-জ্ঞানে হারায়েছি মোরা ক্ষুধার অন্ন রুটি।
মোরা শুধু জানি, যার ঘরে ধনরত্ন জমানো আছে,
ঈদ আসিয়াছে, জাকাত[৪] আদায় করিব তাদের কাছে।
এসেছি ডাকাত জাকাত লইতে, পেয়েছি তাঁর হুকুম,
কেন মোরা ক্ষুধা-তৃষ্ণায় মরিব, সহিব এই জুলুম?
যক্ষের মতো লক্ষ লক্ষ টাকা জমাইয়া যারা
খোদার সৃষ্ট কাঙালে জাকাত দেয় না, মরিবে তারা।
ইহা আমাদের ক্রোধ নহে, ইহা আল্লার অভিশাপ,
অর্থের নামে জমেছে তোমার ব্যাঙ্কে বিপুল পাপ।
তাঁরই ইচ্ছায় — ব্যাঙ্কের দিকে চেয়ো না — ঊর্ধ্বে চাহো,
ধরার ললাটে ঘনায় ঘোলাটে প্রলয়ের বারিবাহ!
আল্লার ঋণ শোধ করো, যদি বাঁচিবার থাকে সাধ;
আমাদের বাঁকা ছুরি আঁকা দেখো আকাশে ঈদের চাঁদ!
তোমারে নাশিতে চাষার কাস্তে কী রূপ ধরেছে, দেখো,
চাঁদ নয়, ও যে তোমার গলার ফাঁদ! দেখে মনে রেখো!

প্রজারাই রোজ রোজা রাখিয়াছে, আজীবন উপবাসী,
তাহাদেরই তরে এই রহমত[৫], ঈদের চাঁদের হাসি।
শুধু প্রজাদের জমায়েত হবে আজিকার ঈদগাহে,
কাহার সাধ্য, কোন ভোগী রাক্ষস সেথা যেতে চাহে?
ভেবো না ভিক্ষা চাহি মোরা, নহে শিক্ষা এ আল্লার,
মোরা প্রতিষ্ঠা করিতে এসেছি আল্লার অধিকার!
এসেছে ঈদের চাঁদ বরাভয় দিতে আমাদের ভয়ে,

১ স্বর্গবিশেষ। ২ উৎপীড়িত। ৩ কারাগার। ৪ শরিয়তের নির্দেশ অনুযায়ী সঞ্চিত ধনসম্পদের দাতব্য অংশ। ৫ করুণা।

আবার খালেদ[১] এসেছে আকাশে বাঁকা তলোয়ার লয়ে!
কঙ্কালে আজ ঝলকে বজ্র, পাষাণের জাগরণ,
লাশে উল্লাস জেগেছে রুদ্র উদ্ধত যৌবন!
দারিদ্র্য-কারবালা-প্রান্তরে মরিয়াছি নিরবধি,
একটুকু কৃপা করনি, লইয়া টাকার ফোরাত নদী।
কত আসগর মরিয়াছে, জান, এই বাপ মা-র বুকে?
সকিনা মরেছে, তোমরা দখিনা বাতাস খেয়েছ সুখে!
শহিদ হয়েছে হোসেন, কাসেম, আসগর, আব্বাস,
মানুষ হইয়া আসিয়াছি মোরা তাঁদের দীর্ঘশ্বাস!
তোমরাও ফিরে এসেছ এজিদ সাথে লয়ে প্রেত-সেনা,
সেবারে ফিরিয়া গিয়াছিলে, জেনো, আজ আর ফিরিবে না।
এক আল্লার সৃষ্টিতে আর রহিবে না কোনো ভেদ,
তাঁর দান কৃপা কল্যাণে কেহ হবে না না-উম্মেদ[২]!
ডাকাত এসেছে জাকাত লইতে, খোলো বাক্সের চাবি,
আমাদের নহে, আল্লার দেওয়া ইহা মানুষের দাবি!
বাঁচিবে না আর বেশিদিন রাক্ষস লোভী বর্বর,
টলেছে খোদার আসন টলেছে, আল্লাহু-আকবর!
সাত আশমান বিদারি আসিছে তাঁহার পূর্ণ ক্রোধ,
জালিমে[৩] মারিয়া করিবেন মজলুমের[৪] প্রাপ্য শোধ।

## চাঁদিনি রাতে

কোদালে মেঘের মউজ উঠেছে গগনের নীল গাঙে,
হাবুডুবু খায় তারা-বুদ্‌বুদ, জোছনা সোনায় রাঙে।
তৃতীয়া চাঁদের 'সাম্পানে' চড়ি চলিছে আকাশ-প্রিয়া,
আকাশ-দরিয়া উতলা হল গো পুতলায় বুকে নিয়া।
নীলিম-প্রিয়ার নীলা গুল-রুখ[৫] নাজুক[৬] নেকাবে[৭] ঢাকা
দেখা যায় ওই নতুন চাঁদের কালোতে আবছা আঁকা।
সপ্তর্ষির তারা-পালঙ্কে ঘুমায় আকাশ-রানি,
'লায়লা'-সেহেলি দিয়ে গেছে চুপে কুহেলি-মশারি টানি।
নীহার-নেটের ঝাপসা মশারি, যেন 'বর্ডার' তারই
দিক্‌-চক্রের ছায়া-ঘন ওই সবুজ তরুর সারি।

সাতাশ-তারার ফুল-তোড় হাতে আকাশে নিশুতি রাতে

১ বীর সেনাপতি, যিনি ইসলাম বিরোধী শক্তিকে পরাস্ত করেন। ২ নিরাশ। ৩ শত্রু। ৪ বঞ্চিত, নিপীড়িত। ৫ কুসুমের ন্যায় মুখ। ৬ কোমল, ভঙ্গুর। ৭ ঘোমটা, আবরণ।

গোপনে আসিয়া তারা-পালঙ্কে শুইল প্রিয়ার সাথে।
'উঁহু উঁহু' করি কাঁচা ঘুম হতে জেগে ওঠে নীলা হুরি,
লুকায়ে দেখে তা 'চোখ গেল' বলে হাসিছে পাপিয়া ছুঁড়ি।
'মঙ্গল' তারা মঙ্গল-দীপ জ্বালিয়া প্রহর জাগে,
ঝিকিমিকি করে মাঝে মাঝে, বুঝি বধূর নিশাস লাগে।

উল্কা-জ্বালার সন্ধানী আলো লইয়া আকাশ-দ্বারী
'কাল-পুরুষ' সে জাগি বিনিদ্র করে ফেরে পায়চারি।
সেহেলিরা রাতে পালায়ে এসেছে উপবনে কোন আশে,
'হেথা হোথা ছোটে, পিকের কণ্ঠে ফিক ফিক করে হাসে।
আবেগে সোহাগে আকাশ-প্রিয়ার চিবুক বাহিয়া ও কী
শিশিরের রূপে ঘর্মবিন্দু ঝরে ঝরে পড়ে, সখী!
নবমী চাঁদের 'সংসারে' ও কে গো চাঁদিনি-শিরাজি ঢালি
বধূর অধরে ধরিয়া কহিছে, 'তহুরা পিয়ো লো আলি!'
কার কথা ভেবে তারা-মজলিসে দূরে একাকিনী সাকি
চাঁদের সংসারে কলঙ্ক-ফুল আনমনে যায় আঁকি!

মস্তানা শ্যামা দধিয়াল টানে বায়ু-বেয়ালায় মিড়,
ফরহাদ-শিরী[১] লায়লি-মজনু মগজে করেছে ভিড়!
ছুটিতেছে গাড়ি, ছায়াবাজি-সম কত কথা ওঠে মনে,
দিশাহারা-সম ছোটে খ্যাপা মন জলে থলে নভে বনে!
এলোকেশে মোর জড়ায়ে চরণ কোন বিরহিণী কাঁদে,
যত প্রিয়-হারা আমারে কেন গো বাহু-বন্ধনে বাঁধে!
নিখিল বিরহী ফরিয়াদ করে আমার বুকের মাঝে,
আকাশে-বাতাসে তাদেরই মিলন তাদেরই বিরহ বাজে।

আনমনা সাকি, শূন্য আমার হৃদয়-পেয়ালা-কোণে
কলঙ্ক-ফুল আনমনে সখী লিখো মুছো ক্ষণে ক্ষণে।

১ পারসিক প্রেমিক ফরহাদ সুন্দরী শিরীর প্রেমে মত্ত হয়ে তাকে পাবার জন্য পাহাড় কেটে পথ করেছিলেন।

প্রথম প্রকাশ
১৩৫৭

## প্রথম প্রকাশকালে গ্রন্থভুক্ত কবিতাগুলির তালিকা

**প্রথম সর্গ**

অবতরণিকা

অনাগত

অভ্যুদয়

স্বপ্ন

আলো-আঁধারি

দাদা

পরভৃত

**দ্বিতীয় সর্গ**

শৈশব-লীলা

প্রত্যাবর্তন

শাককুস সাদ্‌র

(হৃদয়-উন্মোচন)

সর্ব্বহারা

**তৃতীয় সর্গ**

কৈশোর

সত্যাগ্রহী মোহাম্মদ

শাদী মোবারক

খদিজা

সম্প্রদান

নও কাবা

সাম্যবাদী

## প্রথম সর্গ

## অবতরণিকা

জেগে ওঠ তুই রে ভোরের পাখি
নিশি-প্রভাতের কবি!
লোহিত সাগরে সিনান করিয়া
উদিল আরব-রবি।
ওরে ওঠ তুই, নূতন করিয়া
বেঁধে তোল তোর বীণ!
ঘন আঁধারের মিনারে ফুকারে
আজান[১] মুয়াজ্জিন[২]।
কাঁপিয়া উঠিল সে ডাকের ঘোরে
গ্রহ, রবি, শশী, ব্যোম,
ওই শোন শোন 'সালাতের'[৩] ধ্বনি
'খায়রুমমিনান্নৌম[৪]'!
রবি-শশী-গ্রহ-তারা ঝলমল
গগনাঙ্গানতলে
সাগর উর্মি-মঞ্জীর পায়ে
ধরা নেচে নেচে চলে।
তটিনী-মেখলা নটিনি ধরার
নাচের ঘূর্ণি লাগে
গগনে গগনে পাবকে পবনে
শস্যে কুসুম-বাগে।
সে আজান শুনি থমকি দাঁড়ায়
বিশ্ব-নাচের সভা,
নিখিল-মর্ম ছাপিয়া উঠিল
অরুণ জ্যোতির জবা।
দিগ্‌দিগন্ত ভরিয়া উঠিল
জাগর পাখির গানে,
ভূলোক দ্যুলোক প্লাবিয়া গেল রে
আকুল আলোর বানে!
আরব ছাপিয়া উঠিল আবার
ব্যোমপথে 'দীন' 'দীন[৫]',

১ উপাসনার আহ্বানধ্বনি। ২ যে উপাসনার জন্য আহ্বান করে। ৩ উপাসনা। ৪ নিদ্রা অপেক্ষা উপাসনা ভালো। ৫ ধর্ম।

কাবার মিনারে আবার আসিল
নবীন মুয়াজ্জিন!
ওরে ওঠ তোরা, পশ্চিমে ওই
লোহিত সাগর জল
রঙে রঙে হল লোহিততর রে
লালে-লাল ঝলমল।
রঙ্গো ভঙ্গো কোটি তরঙ্গো
ইরানি দরিয়া ছুটে,
পূর্ব-সীমায়,— সালাম জানায়
আরব-চরণে লুটে।
দখিনে ভারত-সাগরে বাজিছে
শঙ্খ, আরতি ধ্বনি,
উদিল আরবে নূতন সূর্য—
মানব-মুকুট-মণি।
উত্তরে চির-উদাসিনী মরু,
বালুকা-উত্তরীয়
উড়ায়ে নাচিয়া নাচিয়া গাহিছে—
'জাগো রে, অমৃত পিয়ো!'
লু হাওয়া বাজায় সারেঙ্গি বীণ
খেজুর পাতার তারে,
বালুর আবির ছুঁড়ে ছুঁড়ে মারে
স্বর্গে গগন-পারে।
খুশিতে বেদানা-ডালিম ডাঁসায়ে
ফাটিয়া পড়িছে ভুঁয়ে,
ঝরে রসধারা নারঙ্গি[১] শেউ[২]
আপেল আঙুর চুঁয়ে।
আরবি ঘোড়ারা রাশ নাহি মানে
আশমানে যাবে উঠি,
মরুর তরণি উটেরা আজিকে
সোজা পিঠে চলে ছুটি।
বয়ে যায় ঢল ধরে নাকো জল
আজি 'জমজম'[৩] কূপে,
'সাহারা' আজিকে উথলিয়া ওঠে
অতীত সাগর রূপে।

১ কমলালেবু। ২ একপ্রকার সুমিষ্ট ফল। ৩ মক্কার পবিত্র কূপ।

পুরাতন রবি উঠিল না আর
সেদিন লজ্জা পেয়ে,
নবীন রবির আলোকে সেদিন
বিশ্ব উঠিল ছেয়ে।
চক্ষে সুরমা বক্ষে 'খোর্মা'[১]
বেদুইন কিশোরীরা
বিনি কিম্মতে[২] বিলাল সেদিন
অধর চিনির শিরা!
'ঈদ' উৎসব আসিল রে যেন
দুর্ভিক্ষের দিনে,
যত 'দুশমনি' ছিল যথা নিল
'দোসতি' আসিয়া জিনে।

নহে আরবের, নহে এশিয়ার,—
বিশ্বে সে একদিন,
ধূলির ধরার জ্যোতিতে হল গো
বেহেশ্‌ত জ্যোতিহীন!
ধরার পঙ্কে ফুটিল গো আজ
কোটিদল কোকনদ,
গুঞ্জরি ওঠে বিশ্ব-মধুপ —
'আসিল মোহাম্মদ!'
অভিনব নাম শুনিল রে
ধরা সেদিন —'মোহাম্মদ!'
এতদিন পরে এল ধরার
'প্রশংসিত ও প্রেমাস্পদ।'
চাহিয়া রহিল সবিস্ময়
ইহুদি আর ইশাই সব,
আসিল কি ফিরে এতদিনে
সেই মসিহ্[৩] মহামানব?
'তওরাত'[৪] 'ইঞ্জিল'[৫] ভরি
শুনিল যাঁর আগমনি,
'ইশা' 'মুসা' আর 'দাউদ' যাঁর
শুনেছিল পা-র ধ্বনি,
সেই সুন্দর দুলাল আজ
আসিল কি নীরব পায়?

১ শুষ্ক খেজুর। ২ মূল্য। ৩ হজরত। ৪ বাইবেলের অন্তর্গত প্রথম পাঁচটি পর্ব। ৫ বাইবেলের অন্তখণ্ড।

যেমন নীরবে আসে তপন
পূর্ণ চাঁদ পুব-সীমায়।

এমনই করিয়া ওঠে রবি
ওঠে রে চাঁদ, ধরা তখন
এমনই করিয়া ঘুমায়ে রয়
রবি শশী হেরে স্বপন।

আলোকে আলোকে ছায় দিশি
নব অরুণ ভাঙে রে ঘুম,
তন্দ্রালু সব আঁখি-পাতায়
বন্ধুপ্রায় বুলায় চুম।

তেমনই মহিমা সেই বিভায়
আসিল আজ আলোর দূত,
ঝরনার সুরে পাখিরা গায়,
আতর গায় বয় মারুত।

শুষ্ক সাহারা এত সে যুগ
হেরেছে রে যার স্বপন,
বেহেশ্‌ত হতে নামিল ওই
সেই সুধার প্রস্রবণ।

খোর্মা খেজুরে মরু-কানন
ফলবতী হলুদ-রং
মরুর শিয়রে বাজে রে ওই
জলধারার মেঘ-মৃদং!

শোনেনি বিশ্ব কভু যে নাম —
'মোহাম্মদ' শুনে সে আজ
সেই সে নাম অবিশ্রাম
একী মধুর, একী আওয়াজ!

আঁধার বিশ্বে যবে প্রথম
হইল রে সূর্যোদয়
চেয়েছিল বুঝি সকল লোক
এই সে রূপ সবিস্ময়!

এমনই করিয়া নবারুণের
করিল কি নামকরণ,
সে আলোক-শিশু এমনই রে
হরি আঁধার হরিল মন!

এমনই সুখে রে সেই সেদিন
বিহগ সব গাহিল গান,
শাখায় প্রথম ফুটিল ফুল,
হল নিখিল শ্যামায়মান।

গুলে গুলে শাড়ি গুলবাহার
পরি সেদিন ধরণি মা
আঁধার সূতিকাবাস ত্যজি
হেরে প্রথম দিক্‌সীমা।

ফুলবন লুটি, খোশখবর
দিয়ে বেড়ায় চপল বায়,
'ওরে নদ নদী ওরে নির্ঝর
ছাড়ি পাহাড় ছুটিয়া আয়!

সাগর! শঙ্খ বাজা রে তোর,
আসিল ওই জ্যোতিষ্মান,
একী আনন্দ একী রে সুখ
এল আলোর একী এ বান!

ফুলের গন্ধ, পাখির গান
স্পর্শসুখ ভোর হাওয়ার,
জানিল বিশ্ব সেই সেদিন,
সেই প্রথম; আজ আবার
আঁধার নিখিলে এল আবার
আদি প্রাতের সে সম্পদ
নূতন সূর্য উদিল ওই—
মোহাম্মদ! মোহাম্মদ!

## অনাগত

বিশ্ব তখনও ছিল গো স্বপ্নে, বিশ্বের বনমালী
আপনাতে ছিল আপনি মগন। তখনও বিশ্ব-ডালি
ভরিয়া ওঠেনি শস্যে কুসুমে ; তখনও গগন-থালা
পূর্ণ করেনি চন্দ্র সূর্য গ্রহ তারকার মালা।
আপন জ্যোতির সুধায় বিভোর আপনি জ্যোতির্ময়
একাকী আছিল — ছিল এ নিখিল শূন্যে শূন্যে লয়।
অপ্রকাশ সে মহিমার মাঝে জাগেনি প্রকাশ-ব্যথা,
ছিল নাকো সুখ দুখ আনন্দে সৃষ্টির আকুলতা।
ছিল না বাগান, ছিল বনমালী! — সহসা জাগিল সাধ,
আপনারে লয়ে খেলিতে বিধির, আপনি সাধিতে বাদ।
অটল মহিমা-গিরি-গুহা-ত্যজি — কে বুঝিবে তাঁর লীলা —
বাহিরিয়া এল সৃষ্টি প্রকাশ নির্ঝর গতিশীলা।
ক্ষিতি-অপ-তেজ-মরুৎ-ব্যোমের সৃজিয়া সে লীলা রাজ,
ভাবিল সৃজিবে পুতুলখেলার মানুষ সৃষ্টি-মাঝ।
চলিতে লাগিল কত ভাঙাগড়া সে মহাশিশুর মনে,
মানুষ হইবে রসিক ভ্রমর, সৃষ্টির ফুলবনে।
আদিম মানব 'আদমে' সৃজিয়া এক মুঠা মাটি দিয়া
বলিলেন, 'যাও, করো খেলা ওই ধরার আঙনে গিয়া!'
সৃজিয়া মানব-আত্মা তাহার দানিল মানবদেহে,
কাঁদিতে লাগিল মানব-আত্মা পশিয়া মাটির গেহে।
বলে, 'প্রভু, আমি রহিতে নারি এ ধূলি-পঙ্কিল ঘরে,
অন্ধকার এ কারাঘরে একা রহিব কেমন করে!'
আদমের মাঝে বারেবারে যায় বারেবারে ফিরে আসে
চারিদিকে ঘোর বিভীষিকা শুধু, কাঁপিয়া মরে সে ত্রাসে।
কহিলেন প্রভু, 'ভয় নাই, দিনু আমার যা প্রিয়তম
তোমার মাঝারে — জ্বলিবে সে জ্যোতি তোমাতে আমারই সম।
আমা হতে ছিল প্রিয়তর যাহা আমার আলোর আলো
— মোহাম্মদ সে, দিনু তাঁহারেই তোমারে বাসিয়া ভালো!'

মানব-আত্মা পশিয়া এবার আদমের দেহমাঝে
হেরিল তথায় অতুল বিভায় মহাজ্যোতি এক রাজে।
আত্মার আলো ঘুচাতে পারেনি যে মহা অন্ধকার
তারে আলোময় করিয়াছে আসি এ কোন জ্যোতি-পাথার।
বন্দনা করি সে মহাজ্যোতিরে আদম খোদারে কয়,
'অপরূপ জ্যোতি-প্রদীপ্ত তনু এ কার মহিমময়!

কেবা এ পুরুষ, কেন এ উদিল আমার ললাট-তীরে,
ধন্য করিলে কেন এ মধুর বোঝা দিয়ে মোর শিরে?'
কহিলেন খোদা, 'এই সে জ্যোতির পুণ্যে আঁধার ধরা
আলোয় আলোয় হবে আলোময়, সকল কলুষ-হরা
এই সে আলোর দীপ্তি ভাতিবে বিশ্ব নিখিল ভরি
এ জ্যোতি-বিভায় হইবে প্রভাত পাপীদের শর্বরী।
আমার হাবিব — বন্ধু এ প্রিয়; মানব-ত্রাণের লাগি
ইহারে দিলাম তোমাতে — হইতে মানব-দুঃখ-ভাগী।
মোহাম্মদ এ, সুন্দর এ, নিখিল প্রশংসিত,
ইহার কণ্ঠে আমার বাণী ও আদেশ হইবে গীত।'
সিজদা[১] করিয়া খোদারে আদম সম্ভ্রম-নত কয়,
'ধূলির ধরায় যাইতে আমার নাহি আর কোনো ভয়।
আমার মাঝারে জ্বালাইয়া দিলে অনির্বাণ যে দীপ,
পরাইয়া দিলে আমার ললাটে যে মহাজ্যোতির টিপ,
ধরার সকল ভয়েরে ইহারই পুণ্যে করিব জয়,
আমার বংশে জন্মিবে তব বন্ধু মহিমময়!
মোর সাথে হল ধন্য পৃথিবী!' — মোহাম্মদের নাম
লইয়া পড়িল, 'সাল্লাল্লাহু আলায়াহিসাল্লাম!'
ধরায় আসিল আদিম মানব-পিতা আদমের সাথ
'খোদার প্রেরিত', 'শেষ বাণী-বাহী' কাঁদাইয়া জান্নাত।

* * * *

শত শতাব্দী যুগযুগান্ত বহিয়া যায়
ফিরে নাহি-আসা স্রোতের প্রায়
চলে গেল 'হাওয়া', 'আদম', 'শিশ্' ও 'নূহ্'[২] নবি —
জ্বলিয়া নিভিল কত রবি!
চলে গেল 'ইশা', 'মুসা' ও 'দাউদ', ইব্রাহিম'
ফিরদৌসের দূর সাকিম[৩]।
গেল 'সুলেমান[৪]', গেল 'ইউনুস[৫]', গেল 'ইউসুফ[৬] রূপকুমার
হাসিয়া জীবন-নদীর পার।
গেল 'ইসাহাক', 'ইয়াকুব', গেল 'জবীহুল্লাহ্ ইসমাইল'
খোদার আদেশ করি হাসিল।
এসেছিল যারা খোদার বাণীর দধিয়াল তুতী[৭] পাপিয়া পিক
বুলবুল শ্যামা; ভরিয়া দিক

১ সাষ্টাঙ্গ প্রণাম। ২ আল্লাহ্‌র অন্যতম নবি। ৩ বাসস্থান। ৪ সুবিচারের জন্য বিশ্বখ্যাত সম্রাট।
৫ আল্লাহর অন্যতম নবি। ৬ আল্লাহর সুন্দরতম নবি। ৭ সু-স্বর পাখি বিশেষ।

যাদের কণ্ঠে উঠিয়াছিল গো মহান বিভুর মহিমা গান
উড়ে গেল তারা দূর বিমান!
ঊর্ধ্বে জাগিয়া রহিলেন 'ইশা'[১] অমর, মর্ত্যে 'খাজাখিজির'
— দুই ধ্রুবতারা দুই সে তীর —
ঘোষিতে যেন গো এপারে-ওপারে তাহারই আসার খোশখবর
যাহার আশায় এ-চরাচর
আছে তপস্যারত চিরদিন ; ঘুরিছে পৃথিবী যার আশে
সৌরলোকের চারিপাশে।
আদিম-ললাটে ভাতিল যে আলো উষায় পুরব-গগন-প্রায়
কোথায় ওগো সে আলো কোথায়!
আলোক, আঁধার, জীবন, মৃত্যু, গ্রহ, তারা তারে খুঁজিছে হায়
কোথায় ওগো সে আলো কোথায়!
খুঁজিছে দৈত্য, দানব, দেবতা, 'জিন' পরি, হুর পাগলপ্রায়
কোথায় ওগো সে আলো কোথায়!
খোঁজে অপ্সর, কিন্নর, খোঁজে গন্ধর্ব ও ফেরেশতায়
কোথায় ওগো সে আলো কোথায়!
খুঁজিছে রক্ষ যক্ষ পাতালে, খোঁজে মুনি ঋষি ধেয়ানে তায়
কোথায় ওগো সে আলো কোথায়!
আপনার মাঝে খোঁজে ধরা তারে সাগরে, কাননে মরু-সীমায়,
কোথায় ওগো সে আলো কোথায়!
খুঁজিছে তাহারে সুখে, আনন্দে, নব সৃষ্টির ঘন ব্যথায়,
কোথায় ওগো সে আলো কোথায়!
উৎপীড়িতেরা নয়নের জলে নয়ন-কমল ভাসায়ে চায়,
কোথায় মুক্তি-দাতা কোথায়!
শৃঙ্খলিত ও চির-দাস খোঁজে বন্ধ অন্ধকার কারায়
বন্ধ-ছেদন নবি কোথায়!
নিপীড়িত মূক নিখিল খুঁজিছে তাহার অসীম স্তব্ধতায়,
বজ্র-ঘোষ বাণী কোথায়!
শাস্ত্র-আচার-জগদ্দল-শিলা বক্ষে নিশাস রুদ্ধপ্রায়
খোঁজে প্রাণ, বিদ্রোহী কোথায়!
খুঁজিছে দুখের মৃণালে রক্ত-শতদল শত ক্ষত ব্যাথায়,
কমল-বিহারী তুমি কোথায়!
আদি ও অন্ত যুগযুগান্ত দাঁড়ায়ে তোমার প্রতীক্ষায়,
চিরসুন্দর, তুমি কোথায়!
বিশ্ব-প্রণব-ওংকার-ধ্বনি অবিশ্রান্ত গাহিয়া যায় —
তুমি কোথায়, তুমি কোথায়!

* * * *

১ আল্লাহ যে নবিকে জলরাশির আধিপত্র দান করেছিলেন।

ধেয়ান-স্তব্ধ বিশ্ব চমকি মেলে আঁখি —
আরবের মরু আজিকে পাগল হল নাকি?
খুঁজিছে যাহারে কোটি গ্রহ তারা চাঁদ তপন
মরু-মরীচিকা হেরিল কি আজ তার স্বপন?
পেল নাকো খুঁজে সকল দিশির দিশারি যার,
মরুর তপ্ত বালুতে পড়িল চরণ তাঁর!
রৌদ্র-দগ্ধ চির-তাপসিনী তনু-কঠিন
এরই তপস্যা করি কি আরব যাপিল দিন?
বালুকা-ধূসর কেশ এলাইয়া তপ্ত ভাল
তপ্ত আকাশ-তটে ঠেকাইয়া এত সে কাল
ইহার লাগি কি ছিল হতভাগি জাগিয়া রে,
বিশ্ব-মথন অমৃত ধন মাগিয়া রে!

* * * *

দশদিক ছাপি ওঠে আবাহন, 'ধন্য ধন্য মুত্তালিব[১] !'
তব কনিষ্ঠ পুত্র ধন্য আবদুল্লাহ্[২] খোশ-নসিব,
ঔরসে যাঁর লভিল জনম বিশ্ব-ভূমান মহামানব,
ধেয়ানে যাহারে ধরিতে না পারি নিখিল ভুবন করে স্তব।
ধন্য গো তুমি 'আমিনা' জননী কেমনে জঠরে ধরিলে তায়
যোগী মুনি ঋষি পয়গম্বর গেয়ানে যাহার সীমা না পায়!
ধন্য ধরণি-কেন্দ্র মক্কা নগরী, কাবার পুণ্যে গো
বক্ষে ধরিলে তাঁহারে, যে-জন ধরেনি ; অসীম শূন্যে গো
যাহারে কেন্দ্র করিয়া সৃষ্টি ঘুরিতেছে নিঃসীম নভে
ধরার কেন্দ্রে আসিবে সে-জন, এও কি গো কভু সম্ভবে!
বিন্দুর রূপে আসিল সিন্ধু, শিশু-রূপ ধরি এল বিরাট!
অসম্ভবের সম্ভাবনায় রাঙিল এশিয়া অস্তপাট!
পূর্বে সূর্য ওঠে চিরদিন, পশ্চিমে আজ উঠিল ওই,
স্বর্গের ফুল ফুটিল সেথায় যে-মরুতে ফোটে বালুকা-খই!
নিখিল-শরণ চরণের লাগি তুই কি আরব এত সে দিন
তপস্যা করি করিলি নিজেরে যেন সে বিরাট-চরণ-চিন!
ধন্য মক্কা, ধন্য আরব, ধন্য এশিয়া পুণ্য দেশ,
তোমাতে আসিল প্রথম নবি গো তোমাতে আসিল নবির শেষ!

১ বিশ্বনবির পিতামহ। ২ হজরত মহম্মদের পিতা।

# অভ্যুদয়

আঁধার কেন গো ঘনতম হয় উদয়-উষার আগে ?
পাতা ঝরে যায় কাননে, যখন ফাগুন-আবেশ লাগে
তবু ও লতার তনুতে তনুতে, কেন কে বলিতে পারে ?
সুর বাঁধিবার আগে কেন গুণী ব্যথা হানে বীণা-তারে ?
টানিয়া টানিয়া না বাঁধিলে তারে ছিঁড়িয়া যাবার মতো
ফোটে না কি বাণী, না করিলে তারে সদা অঙ্গুলি ক্ষত ?
সূর্য ওঠার যবে দেরি নাই, বিহগেরা প্রায় জাগে,
তখন কি চোখে অধিক করিয়া তন্দ্রার ঝিম লাগে ?
কেন গো কে জানে, নতুন চন্দ্র উদয়ের আগে হেন
অমাবস্যার আঁধার ঘনায়, গ্রাসিবে বিশ্ব যেন !
পুণ্যের শুভ আলোক পড়িবে যবে শতধারে ফুটে
তার আগে কেন বসুমতী পাপ-পঙ্কিল হয়ে উঠে ?
ফুল ফসলের মেলা বসাবার বর্ষা নামার আগে,
কালো হয়ে কেন আসে মেঘ, কেন বজ্রের ধাঁধা লাগে ?
এই কি নিয়ম ? এই কি নিয়তি ? নিখিল-জননী জানে,
সৃষ্টির আগে এই সে অসহ প্রসব-ব্যথার মানে !

এমনই আঁধার ঘনতম হয়ে ঘিরিয়াছিল সেদিন,
উদয়-রবির পানে চেয়েছিল জগৎ তমসা-লীন।
পাপ অনাচার দ্বেষ হিংসার আশী-বিষ-ফণা তলে
ধরণির আশা যেন ক্ষীণজ্যোতি মানিকের মতো জ্বলে !
মানুষের মনে বেঁধেছিল বাসা বনের পশুরা যত,
বন্য বরাহে ভল্লুকে রণ ; নখর-দন্ত-ক্ষত
কাঁপিতেছিল এ ধরা অসহায় ভীরু বালিকার সম !
শূন্য-অঙ্কে ক্লেদে ও পঙ্কে পাপে কুৎসিততম
ঘুরিতেছিল এ কুগ্রহ যেন অভিশাপ-ধূমকেতু,
সৃষ্টির মাঝে এ ছিল সকল অকল্যাণের হেতু !
অত্যাচারিত উৎপীড়িতের জমে উঠে আঁখিজল
সাগর হইয়া গ্রাসিল ধরার যেন তিন ভাগ থল !
ধরণি ভগ্ন তরণির প্রায় শূন্য-পাথারতলে
হাবুডুবু খায় বুঝি ডুবে যায়, যত চলে তত টলে।
এশিয়া য়ুরোপ আফ্রিকা — এই পৃথিবীর যত দেশ
যেন নেমেছিল প্রতিযোগিতায় দেখিতে পাপের শেষ !

এই অনাচার মিথ্যা পাপের নিপীড়ন-উৎসবে
মক্কা ছিল গো রাজধানী যেন 'জজিরাতুল আরবে।'[১]
পাপের বাজারে করিত বেসাতি সমান পুরুষ নারী,
পাপের ভাঁটিতে চলিত গো যেন পিপীলিকা সারি সারি।
বালক বালিকা যুবা ও বৃদ্ধে ছিল নাকো ভেদাভেদ,
চলিত ভীষণ ব্যভিচার-লীলা নির্লাজ নির্বেদ!
নারী ছিল সেথা ভোগ-উৎসবে জ্বালিতে কামনা-বাতি,
ছিল না বিরাম সে বাতি জ্বলিত সমান দিবস-রাতি।
জন্মিলে মেয়ে পিতা তারে লয়ে ফেলিতেন অন্ধকূপে
হত্যা করিত, কিংবা মারিত আছাড়ি পাষাণস্তূপে!
হায় রে, যাহারা স্বর্গেমর্ত্যে বাঁধে মিলনের সেতু
বন্যা-ঢল সে কন্যারা ছিল যেন লজ্জারই হেতু!
সুন্দরে লয়ে অসুন্দরের এই লীলা তাণ্ডব
চলিতেছিল, এ দেহ ছিল শুধু শকুন-খাদ্য শব!
দেহ-সরসীর পাঁকের ঊর্ধ্বে সলিল সুনির্মল
— ত্যজিয়া তাহারে মেতেছিল পাঁকে বন্য-বরাহ দল!
চরণে দলিত কর্দমে যারে গড়িয়া তুলিল নর
ভাবিত তাহারে সৃষ্টিকর্তা, সেই পরমেশ্বর!

আল্লার ঘর কাবায় করিত হল্লা পিশাচ ভূত,
শিরনি খাইত সেথা তিন শত ষাট সে প্রেতের পুত!
শয়তান ছিল বাদশাহ সেথা, অগণিত পাপ-সেনা,
বিনি সুদে সেথা হতে চলিত গো ব্যভিচার লেনা-দেনা!
সে পাপ-গন্ধে ছিঁড়িয়া যাইত যেন ধরণির স্নায়ু,
ভূমিকম্পে সে মোচড় খাইত যেন শেষ তার আয়ু!
এমনই আঁধার গ্রাসিয়াছে যবে পৃথ্বী নিবিড়তম—
ঊর্ধ্বে উঠিল সংগীত, 'হল আসার সময় মম!'
ঘন তমসার সূতিকা-আগারে জনমিল নব শশী,
নব আলোকের আভাসে ধরণি উঠিল গো উচ্ছ্বসি।
ছুটিয়া আসিল গ্রহ-তারাদল আকাশ-আঙিনা মাঝে,
মেঘের আঁচলে জড়াইয়া শিশুচাঁদেরে পুলক লাজে
দাঁড়াল বিশ্ব-জননী যেন রে; পাইয়া সুসংবাদ
চকোর-চকোরী ভিড় করে এল নিতে সুধার প্রসাদ!

ধরণির নীল আঁখি-যুগ যেন সায়রে শালুক সুঁদি
চাঁদেরে না হেরে ভাসিত গো জলে ছিল এতদিন মুদি,

---

১ আরব দ্বীপপুঞ্জ।

ফুটিল রে তারা অরুণ-আভায় আজ এতদিন পরে,
দুটি চোখে যেন প্রাণের সকল ব্যথা নিবেদন করে!
পুলকে শ্রদ্ধা সম্ভ্রমে ওঠে দুলিয়া দুলিয়া কাবা,
বিশ্ব-বীণায় বাজে আগমনি, 'মারহবা! মারহবা!'[১]

## স্বপ্ন

প্রভাত-রবির স্বপ্ন হেরে গো যেমন নিশীথ একা
গর্ভে ধরিয়া নতুন দিনের নতুন অরুণ-লেখা।
তেমনই হেরিছে স্বপ্ন আমিনা — যেদিন নিশীথ-শেষে
স্বর্গের রবি উদিবে জননী আমিনার কোলে এসে।
যেন গো তাঁহার নিরালা আঁধার সূতিকা-আগার হতে
বাহিরিল এক অপরূপ জ্যোতি, সে বিপুল জ্যোতি-স্রোতে
দেখা গেল দূর বোসরা নগরী দূর সিরিয়ার মাঝে।
ইরান-অধীপ নওশেরোয়াঁর[২] প্রাসাদের চূড়া লাজে
গুঁড়া হয়ে গেল ভাঙিয়া পড়িয়া। অগ্নিপূজা দেউল
বিরাণ[৩] হইয়া গেল গো ইরান নিভে গিয়ে বিলকুল।
জগতের যত রাজার আসন উলটিয়া গেল পড়ি,
মূর্তিপূজার প্রতিমা ঠাকুর ভেঙে গেল গড়াগড়ি!
নব নব গ্রহ তারকায় যেন গগন ফেলিল ছেয়ে,
স্বর্গ হইতে দেবদূত সব মর্ত্যে আসিল ধেয়ে।
সেবিতে যেন গো আমিনায় তাঁর সূতিকা-আগার ভরি,
দলে দলে এল বেহেশ্‌ত হইতে বেহশ্‌তি হুরপরি।
যত পশু-পাখি মানুষের মতো কহিল গো যেন কথা,
রোম-সম্রাট-কর হতে ক্রুস খসিয়া পড়িল হোথা,
হেঁটমুখ হয়ে ঝুলিতে লাগিল পূজার মূর্তি যত,
হেরিলেন জ্যোতি-মণ্ডিত দেহ অপরূপ রূপ কত!
টুটিতে স্বপ্ন হেরিলেন মাতা, ফুটিতে আলোর ফুল
আর দেরি নাই, আগমনি গায় গুলবাগে বুলবুল।
কী এক জ্যোতির্শিখার ঝলকে মাতা ভয়ে বিস্ময়ে
মুদিলেন আঁখি। জাগিলেন যবে পূর্ব-চেতনা লয়ে,
হেরিলেন চাঁদ পড়িয়াছে খসি যেন রে তাঁহার কোলে,
ললাটে শিশুর শত সূর্যের মিহির লহর তোলে!
শিশুর কণ্ঠে অজানা ভাষায় কোন অপরূপ বাণী
ধ্বনিয়া উঠিল, সে স্বরে যেন রে কাঁপিল নিখিল প্রাণী।

১ শাবাশ! ধন্য। ২ সাসানিয়া রাজবংশের বিখ্যাত নৃপতি। ৩ জনশূন্য।

ব্যথিত জগৎ শুনেছে ব্যথায় যার চরণের ধ্বনি,
এতদিনে আজ বাজাল রে তার বাঁশুরিয়া আগমনি!
নিখিল ব্যথিত অন্তরে এর আসার খবর রটে
ইহারই স্বপন জাগেরে নিখিল-চিত্ত-আকাশপটে।
সারা বিশ্বের উৎপীড়িতের রোদনের ধ্বনি ধরি
ধরণির পথে অভিসার এর ছিল দিবা শর্বরী।
সাগর শুকায়ে হল মরুভূমি এরই তপস্যা লাগি,
মরু-যোগী হল খর্জুরতরু ইহারই আশায় জাগি।
লুকায়ে ছিল যে ফল্গুর ধারা মরু-বালুকার তলে
মরু-উদ্যানে বাহিরিয়া এল আজি ঝরনার ছলে।
খর্জুর-বনে এলাইয়া কেশ সিনানি সিন্ধুজলে
রিক্তাভরণা আরব বিশ্ব-দুলালে ধরিল কোলে!
'ফারাণের' পর্বত-চূড়াপানে ভাববাদী বিশ্বের
কর-সংকেতে দিল ইঙ্গিত ইহারই আগমনের।
সেদিন শ্রেষ্ঠ সৃষ্টির সুখে হাসিল বিশ্বত্রাতা,
'সুয়োরানি' হল আজিকে যেন রে বসুমতী 'দুয়ো' মাতা।

'মারহাবা সৈয়দে মক্কি মদনি আল-আরবি'[১]!
গাহিতে নান্দী গো যাঁর নিঃস্ব হল বিশ্বকবি।
আসিল বন্ধ-ছেদন শঙ্কা-নাশন শ্রেষ্ঠ মানব,
পশিল অন্ধ গুহায় ওই পুনরায় রক্ষ দানব।
ভাসিল বন্যাধারায় 'দজলা'[২] 'ফোরাত'[৩] কন্যা মরুর,
সাহারায় নৌবতেরই বাজনা বাজে মেঘ-ডমরুর।
বেদুইন তাম্বু ছিঁড়ে বর্শা ছুঁড়ে অশ্ব ছেড়ে
খেলিছে গেন্ডুয়া-খেল, রক্ত ছিটায় বক্ষ ফেড়ে!
আরবের কুব্জা বঁধু উট ছেড়ে পথ সব্জা-খেতি
খুঁজিছে আজকে ঈদে খোর্মা আঙুর খেজুর-মেতি।
খর্জুর কণ্টকে আজ বন্ধ খুলি যুক্ত বেণির
ঢালিছে মুক্ত-কেশী আরবি-নিঝর কলসি পানির!
জরিদার নাগরা পায়ে গাগরা কাঁখে ঘাগরা ঘিরা
বেদুইন বউরা নাচে মৌ-টুসকির মৌমাছিরা।
শরমে নৌজোয়ানীরা নুইয়ে ছিল ডালিম-শাখা,
আজি তার রস ধরে না, তাম্বূলী ঠোঁট হিঙুল মাখা
করে আজ খুনসুড়ি ওই শুকনো কাঁটার খেজুর-তরু,
খেজুরের গুলতি খেয়ে 'উঃ' ডাকে 'লু' হাওয়ায় মরু!

১ হজরত মহম্মদের উপাধি। ২ ইরাকের টাইগ্রিস নদী। ৩ ইরাকের ভিতর দিয়ে প্রবাহিত ইউফ্রেটিস নদী যার তীরবর্তী কারবালা প্রান্তরে ইমান হোসেন শহিদ হন।

আখরোট বাদাম যত আরবি-বউ-এর পড়ছে পায়ে,
বলে, 'এই নীরস খোসা ছাড়াও কোমল হাতের ঘায়ে!'
আরবের উঠতি বয়েস ফুল-কিশোরী ডালিম-ভাঙা
বিলিয়ে রং কপোলের আপেল-কানন করছে রাঙা।
ছুটিতে দুম্বাসম স্থূল শ্রোণিভার হয় গো বাধা,
দশনে পেস্তা কাটি পথ-বঁধুরে দেয় সে আধা!
অধরের কামরাঙা-ফল নিঙড়ে মরুর তপ্ত মুখে,
উড়ুনি দেয় জড়ায়ে পাগলা হাওয়ার উতল বুকে।

না-জানা আনন্দে গো 'আরাস্তা'[১] আজ আরব-ভূমি,
অ-চেনা বিহগ গাহে ফোটে কুসুম বে-মরশুমি,
আরবের তীর্থ লাগি ভিড় করে সব বেহেশ্‌ত বুঝি,
এসেছে ধরার ধুলায় বিলিয়ে দিতে সুখের পুঁজি।
'রবিউল'[২] আউওল'[৩] চাঁদ শুক্লা নবমীর তিথিতে
ধেয়ানের অতিথ্‌ এল সেই প্রভাতে এই ক্ষিতিতে।
মসীহের[৪] পঞ্চশত সপ্ততি এক বর্ষ পরে[৫]
সোমবার জ্যেষ্ঠ প্রথম — ধরার মানব-ত্রাণের তরে
আসিলেন বন্ধু খোদার মহান উদার শ্রেষ্ঠ নবি,
'মারহাবা সৈয়দে মক্কি মদনি আল-আরবি!'

## আলো-আঁধারি

বাদলের নিশি অবসানে মেঘ-আবরণ অপসারি
ওঠে যে সূর্য — প্রদীপ্ততর রূপ তার মনোহারী।
সিক্তশাখায় মেঘ-বাদলের ফাঁকে
'বউ কথা কও' পাপিয়া যখন ডাকে—
সে গান শোনায় মধুরতর গো সজল জলদচারী!
বর্ষায়-ধোয়া ফুলের সুষমা বর্ণিতে নাহি পারি!

কান্নার চোখ-ভরা জল নিয়ে আসে শিশু অভিমানী,
হাসির বিজলি চমকি লুকায় তার কাছে লাজ মানি।
কয়লার কালি মাখি যবে হীরা ওঠে,
সে রূপ যেন গো বেশি করে চোখে ফোটে!

১ সজ্জিত বা অলংকৃত। ২ একটি মাসের নাম। ৩ প্রথম দিন। ৪ হজরত ইসা বা জিশুখ্রিস্ট।
৫ ৫৭১ খ্রিস্টাব্দ।

নীল নভো-ঠোঁটে এক ফালি হাসি দ্বিতীয়ার চাঁদখানি
পূর্ণশশীর চেয়ে ভালো লাগে — কেন কেহ নাহি জানি!

পথের সকল ধুলো কাদা মাখি যে শিশু ফেরে গো ঘরে,
সে কি গো পাইতে বেশি ভালোবাসা যত্ন জননী করে?
মুছাবেন মাতা অঞ্চল দিয়া বলে
শিশুর নয়নে অকারণে বারি ঝলে?
ধরার আঁচলে পাথরের সাথে সোনা বাঁধা এক থরে,
বিষে নীল হয়ে আসে মণি — সে কি অধিক মূল্য তরে?

ডুবে এক-গলা নয়নের জলে তবে কি কমল ফোটে?
মৃণাল-কাঁটার বেদনায় কি ও শতদল হয়ে ওঠে?
শত সুষমায় ফোটাবে বলিয়া কিরে
মেঘ এত জল ঢালে কুসুমের শিরে?
দগ্ধ লোহায় না বিঁধিলে সুর ফোটে না কি বেণু-ঠোঁটে?
তত সুগন্ধ ওঠে চন্দনে যত ঘষে শিলাতটে!

মুছাতে এল যে উৎপীড়িত এ নিখিলের আঁখিজল,
সে এল গো মাখি শুভ্র তনুতে বিষাদের পরিমল!
অথবা সে চির-সুখ-দুখ-বৈরাগী
আসিল হইয়া নিখিল-বেদনা-ভাগী!
জানে বনমাতা, গন্ধে ও রূপে মাতাবে যে বনতল
সে ফুল-শিশুর শয়ন কেন গো কণ্টক-অঞ্চল!

শুনে হাসি পায় এত শোকে হায়! বিশ্বের পিতা যার
'হাবিব' বন্ধু, হারায়ে পিতায় সে এল ধরা মাঝার!
খোদার লীলা সে চির-রহস্যময় —
বন্ধুর পথ এত বন্ধুর হয়!
আবির্ভাবের পূর্বে পিতৃহীন হয়ে — বার বার
ঘোষিল সে যেন, আমি ভাই সাথি পিতাহীন সবাকার!

আলোকের শিশু এল গো জড়ায়ে আঁধার-উত্তরীয়
জানাতে যেন গো 'বিষ-জর্জর, এবার অমৃত পিয়ো!'
তৃষ্ণাতুরের পিপাসা করিতে দূর
হৃদয় নিঙাড়ি রক্ত দেয় আঙুর!
শোক-ছলছল ধরায় কেমনে হাসিয়া হাসি অমিয়
আসিবে সবার সকল ব্যথার ব্যথী বন্ধু ও প্রিয়!

পূর্ণশশীরে হেরিয়া যখন সাগরে জোয়ার লাগে,
উথলায় জল তত কলকল যত আনন্দ জাগে!
তেমনই পূর্ণশশীরে বক্ষে ধরি
'আমিনার' চোখে শুধু জল ওঠে ভরি!
সুখের শোকের গঙ্গা-যমুনা বিষাদে ও অনুরাগে
বয়ে চলে, যেন 'দজ্‌লা' 'ফোরাত' বসরা-কুসুম-বাগে[১]!

কাঁদিছে আমিনা[২], হাসিছেন খোদা, 'ওরে ও অবুঝ মেয়ে,
ডুবিয়াছে চাঁদ উঠিয়াছে রবি বক্ষে দেখনা চেয়ে,
ভবনের স্নেহ কাড়িয়া কঠোর করে
ভুবনের প্রীতি আনিয়া দিয়াছি ওরে!
ঘর সে কি ধরে বিশ্ব যাহার আলোকে উঠিবে ছেয়ে?
নিখিল যাহার আত্মীয় — ভুলে রবে সে স্বজন পেয়ে?

নীড় নহে তার — যে পাখি উদার অম্বরে গাবে গান,
কেবা তার পিতা কেবা তার মাতা, সকলই তার সমান!
নাহি দুখ সুখ আত্মীয়, নাই গেহ,
একের মাঝারে সে যে গো সর্বদেহ,
এ নহে তোমার কুটির-প্রদীপ ভোরে যার অবসান,
রবি এ — জনমি পূর্ব-অচলে ঘোরে সারা আশমান!'

সে বাণী যেন গো শুনিয়া আমিনা-জননী[২] রহে অটল,
ক্ষণেক রাঙিয়া স্তব্ধ রহে গো যেমন পূর্বাচল!
কহিল জননী আপনার মনে মনে, —
'আমার দুলালে দিলাম সর্বজনে!'
থির হয়ে গেল পড়িতে পড়িতে কপোলে অশ্রুজল।
উদিল চিত্তে রাঙা রামধনু, টুটিল শোক-বাদল!

## 'দাদা'

সব-কনিষ্ঠ পুত্র সে প্রিয় আবদুল্লার[৩] শোকে,
সেদিন নিশীথে ঘুম ছিল নাকো মুত্তালিবের[৪] চোখে!
পঁচিশ বছর ছিল যে পুত্র আঁখির পুতলা হয়ে,
বৃদ্ধ পিতারে রাখিয়া মৃত্যু তারেই গেল কি লয়ে!

১ ইরাকের অন্তর্গত বসরা শহরের পুষ্পোদ্যান। ২ হজরতের জননী। ৩ হজরত মোহাম্মদের পিতা। পুত্রের জন্মের ছয়মাস পূর্বে প্রয়াত হন। ৪ হজরত মোহাম্মদের পিতামহ।

হয়ে আঁখিজল ঝরে অবিরল পঁচিশ-বছরি স্মৃতি,
সে স্মৃতির ব্যথা যতদিন যায় তত বাড়ে হায় নিতি!
বাহিরে ও ঘরে বক্ষে নয়নে অশ্রুতে তারে খোঁজে
সহসা বিধবা আমিনারে হেরি সভয়ে চক্ষু বোজে!
ওরে ও অভাগি, কে দিল ও বুকে ছড়ায়ে সাহারা-মরু?
অসহায় লতা গড়াগড়ি যায় হারায়ে সহায়-তরু!
আগুনে বেড়ায় ও যেন রে হায় শোকের শুভ্রশিখা,
রজনিগন্ধা বিধবা মেয়েরে লয়ে কাঁদে কাননিকা!
মন্থরগতি বেদনা-ভারতী আমিনা আঙনে চলে,
হেরিতে সহসা মুত্তালিবের আঁধার চিত্ততলে
ঈষৎ আলোর জোনাকি চমকি যায় যেন ক্ষণে ক্ষণে,
আবদুল্লার স্মৃতি রহিয়াছে ওই আমিনার সনে।
আসিবে সুদিন আসিবে আবার, পুত্রে যে ছিল প্রাণ
পুত্র হইতে পৌত্রে আসিয়া হবে সে অধিষ্ঠান।
দিন গোনে মনে মনে আর কয়, 'বাকি আর কতদিন,
লইয়া অ-দেখা পিতার স্মৃতিরে আসিবি পিতৃহীন!'

মুত্তালিবের আঁধার চিত্তে জ্বলেছে সহসা বাতি,
সেদিন আসিবে যেন শেষ হলে আজিকার এই রাতি!
চোখে ঘুম নাই শূন্যে বৃথাই নয়ন ঘুরিয়া মরে,—
নিশি-শেষে যেন অতন্দ্র চোখে তন্দ্রা আসিল ভরে!
কত জাগে আর লয়ে হাহাকার, আঁধারের গলা ধরি
আর কতদিন কাঁদিবে গো, চোখে অশ্রু গিয়াছে মরি!
আয় ঘুম হায়, হয়তো এবার স্বপনে হেরিব তারে,
বিরাম-বিহীন জাগি নিশিদিন খুঁজিয়া পাইনি যারে!
হেরিল মুত্তালিব অপরূপ স্বপ্ন তন্দ্রা-ঘোরে,—
অভূতপূর্ব আওয়াজ যেন গো বাজিছে আকাশ ভরে!
ফেরেশতা সব যেন গগনের নীল শামিয়ানা-তলে
জমায়েত হয়ে তকবীর[১] হাঁকে, সে আওয়াজ জলে থলে
উঠিল রণিয়া। 'সাফা'[২] 'মারওয়ান'[৩] গিরি-যুগ সে আওয়াজে
কাঁপিতে লাগিল, উঠিল আরাব[৪], 'আসিল সে ধরা মাঝে!'
কে আসিল? সে কী আমিনার ঘরে? ছুটিতে ছুটিতে যেন
আসিল যে ঘরে আমিনা! ওকি ও, গৃহের ঊর্ধ্বে কেন
এত সাদা মেঘ ছায়া করে আছে? শত স্বর্গের পাখি
বসিতেছে ওই গেহ-পরি যেন চাঁদের জোছনা মাখি!

---

১ আল্লাহ আকবর ধ্বনি। ২, ৩ মক্কা-মদিনার পর্বতসঙ্কুল অঞ্চল। ৪ দৈববাণী।

ঝুঁকিয়া ঝুঁকিয়া দেখিছে কী যেন গ্রহ তারাদল আসি
আকাশ জুড়িয়া নৌবত বাজে ভুবন ভরিয়া বাঁশি !...

টুটিল তন্দ্রা মুত্তালিবের অপরূপ বিস্ময়ে —
ছুটিল যথায় আমিনা — হেরিল নিশি আসে শেষ হয়ে।
আমিনার শ্বেত ললাটে ঝলিত যে দিব্য জ্যোতি-শিখা,
কোলে সে এসেছে — হাতে চাঁদ তার ভালে সূর্যের টিকা !
সে রূপ হেরিয়া মূর্ছিত হয়ে পড়িল মুত্তালিব,
একী রূপ ওরে একী আনন্দ একী এ খোশনসিব !
চেতনা লভিয়া পাগলের প্রায় কভু হাসে কভু কাঁদে,
যত মনে পড়ে পুত্রে, পৌত্রে তত বুকে লয়ে বাঁধে !
পৌত্রে ধরিয়া বক্ষে তখনই আসিলেন কাবা-ঘরে,
বেদি পরে রাখি শিশুরে করেন প্রার্থনা শিশুতরে।
'আরশে' থাকিয়া হাসিলেন খোদা — নিখিলের শুভ মাগি
আসিল যে মহামানব — যাচিছে কল্যাণ তারই লাগি !
ছিল কোরেশের[১] সর্দার যত সে প্রাতে কাবায় বসি
যোগ দিল সেই 'মুনাজাতে'[২] সবে আনন্দে উচ্ছ্বসি।

সাতদিন যবে বয়স শিশুর — আরবের প্রথামতো
আসিল 'আকিকা'[৩] উৎসবে প্রিয় বন্ধু স্বজন যত !
উৎসব শেষে শুধাল সকলে শিশুর কী নাম হবে,
কোন সে নামের কাঁকন পরায়ে পলাতকে বাঁচি লবে।
কহিল মুত্তালিব বুকে চাপি নিখিলের সম্পদ,—
"নয়নাভিরাম ! এ শিশুর নাম রাখিনু 'মোহাম্মদ' !"
চমকি উঠিল কোরেশির দল শুনি অভিনব নাম,
কহিল, 'এ নাম আরবে আমরা প্রথম এ শুনিলাম।
বনি-হাশেমের[৪] গোষ্ঠীতে হেন নাম কভু শুনি নাই,
গোষ্ঠী-ছাড়া এ নাম কেন তুমি রাখিলে, শুনিতে চাই !'
আঁখিজল মুছি চুমিয়া শিশুরে কহিলেন পিতামহ —
"এর প্রশংসা রণিয়া উঠুক এ বিশ্বে অহরহ,
তাই এরে কহি 'মোহাম্মদ' যে চির-প্রশংসমান,
জানি না এ নাম কেন এল মুখে সহসা মথিয়া প্রাণ !"

---

১ মক্কার একটি সম্প্রদায়। ২ আবেদন, প্রার্থনা। ৩ নবজাত শিশুর নামকরণ, কেশকর্তন ইত্যাদি উপলক্ষে পশুর মাংস বিতরণ বা ভোজন করানো। ৪ ??

নাম শুনি কহে আমিনা — "স্বপ্নে হেরিয়াছি কাল রাতে
'আহ্‌মদ' নাম রাখি যেন ওর!" 'জননী, ক্ষতি কি তাতে'
হাসিয়া কহিল পিতামহ, 'এই যুগল নামের ফাঁদে,
বাঁধিয়া রাখিনু কুটিরে মোদের তোমার সোনার চাঁদে!'
একটি বোঁটায় ফুটিল গো যেন দুটি সে নামের ফুল,
একটি সে নদী মাঝে বয়ে যায়, দুইধারে দুই কূল!

## পরভৃত

পালিত বলিয়া অপর পাখির নীড়ে
পিকের কণ্ঠে এত গান ফোটে কি রে?
মেঘ-শিশু ছাড়ি সাগর-মাতার নীড়
উড়ে যায় হায় দূর হিমাদ্রি-শির,
তাই কি সে নামি বর্ষাধারার রূপে
ফুলের ফসল ফলায় মাটির স্তূপে?
জননী গিরির কোল ফেলে নির্ঝর
পলাইয়া যায় দূর বন-প্রান্তর,
তাই কি সে শেষে হয়ে নদী স্রোতধারা —
শস্য ছড়ায়ে সিন্ধুতে হয় হারা?
বিহগ-জননী স্নেহের পক্ষপুটে
ধরিয়া রাখে না, যেতে দেয় নভে ছুটে
বিহগ-শিশুরে, মুক্ত-কণ্ঠে তাই
সে কি গাহে গান বিমানে সর্বদাই?
বেণু-বন কাটি লয়ে যায় শাখা গুণী,
তাই কি গো তাতে বাঁশরির ধ্বনি শুনি?

উদয়-অচল ধরিয়া রাখে না বলি
তরুণ অরুণ রবি হয়ে ওঠে জ্বলি!
আড়াল করিয়া রাখে না তামসী নিশা,
তাই মোরা পাই পূর্ণশশীর দিশা।
আকাশ-জননী শূন্য বলিয়া — তার
কোলে এত ভিড় গ্রহ চাঁদ তারকার।
তেমনই আমিনা-জননী শিশুরে লয়ে
'হালিমা'র[১] কোলে ছেড়ে ছিল নির্ভয়ে!
মা-র বুক ত্যজি আসিল ধাত্রীবুকে,
গিরি-শির ছাড়ি এল নদী গুহামুখে!

১ হজরত মোহাম্মদের ধাত্রী-মাতা।

কেমনে নির্ঝর এল প্রান্তরে বহি
অভিনবতর সে কাহিনি এবে কহি।

আরবের যত 'খাদানি' ঘরে বহুকাল হতে ছিল রেওয়াজ
নবজাত শিশু পালন করিতে জননী সমাজে পাইত লাজ ;
ধাত্রীর করে অর্পিত মাতা জনমিলে শিশু অমনি তায়,
মরু-পল্লিতে স্বগৃহে পালন করিত শিশুরে ধাত্রীমায়।
মরু প্রান্তর বাহি ধাত্রীরা ছুটিয়া আসিত প্রতি বছর,
ভাগ্যবান কে জনমিল শিশু বড়ো বড়ো ঘরে — নিতে খবর।
দূর মরুপারে নিজ পল্লিতে শিশুরে লইয়া তারে তথায়
করিত পালন সন্তানসম যত্নে — পুরস্কার-আশায়।
ঊর্ধ্বে উদার গগন বিথার নিম্নে মহান গিরি অটল,
পদতলে তার পার্বতী মেয়ে নির্ঝরিণীর শ্যামাঞ্চল।
সেই ঝরনার নুড়ি ও পাথর কুড়ায়ে কুড়ায়ে দুই সেই তীর
রচিয়াছে মরু-দগ্ধ আরবি শ্যামল পল্লি শান্ত নীড়।
সেথায় ছিল না নগরের কল-কোলাহল কালি ধূলি-স্তূপ,
ঝরনার জলে ধোয়া তনুখানি পল্লির চির-শ্যামলী রূপ।
সে আকাশতলে সেই প্রান্তরে — সেই ঝরনার পিইয়া জল,
লভিত শিশুরা অটুট স্বাস্থ্য, ঋজুদেহ, তাজা প্রাণ-চপল।
খেলা-সাথি ছিল মেষ-শিশু আর বেদুইন-শিশু দুঃসাহস,
মরু-গিরি-দরি চপল শিশুর চরণের তলে ছিল গো বশ।
মরু-সিংহেরে করিত না ভয় এইসব শিশু তিরন্দাজ,
কেশর ধরিয়া পৃষ্ঠে চড়িয়া ছুটাত তাহারে মরুর মাঝ।
আরবি ঘোড়ায় হইয়া সওয়ার বল্লম লয়ে করিত রণ,
মাগিত সন্ধি খেজুর শাখার হাত উঠাইয়া মরু-কানন।
নাশপাতি সেব আনার বেদানা নজরানা দিত ফুল ফলের,
সোজা পিঠ কুঁজো করিয়াছে উট সালাম করিতে যেন তাদের!
'লু' হাওয়ায় ছুটে পালাত গো মরু ইহাদেরই ভয়ে দিক ছেয়ে,
রক্ত-বমন করিত অস্ত-সূর্য এরই তির খেয়ে!

আরবের যত গানের কবিরা 'কুলসুম'[১] 'ইমরুল কায়েস'[২]
এই বেদুইন-গোষ্ঠীতে তারা জন্মিয়াছিল এই সে দেশ!

১ ইসলাম পূর্বকালের আরবদেশীয় এক প্রখ্যাত মহিলা কবি। ২ ইসলামের অভ্যুদয়ের পূর্বেকার অন্ধকার যুগে (আইয়্যাম-ই-জাহিলিসহ) এই কবির মৃত্যুঞ্জয়ী কাব্য ছিল আরববাসীর একমাত্র সান্ত্বনা। আধুনিক যান্ত্রিক সভ্যতার যুগেও সুশিক্ষিত সাহিত্যমনস্ক আরবদের মধ্যে তিনি যথেষ্ট জনপ্রিয়। তাঁর অবিনশ্বর কাব্য 'সাবতা মু-আল্লাহকাহ' বিগত তিন শতক ধরে ইউরোপের বহু বিদগ্ধ পণ্ডিত ও সমালোচকের উচ্ছ্বসিত প্রশংসা লাভ করেছে।

গাহিত হেথাই আলোর পাখি ও গানের কবিরা যত সে গান,
নগরে কেবল ছিল বাণিজ্য, পল্লিতে ছিল ছড়ানো প্রাণ।
আরবের প্রাণ আরবের গান, ভাষা আর বাণী এই হেথাই,
বেদুইনদের সাথে মুসাফির বেশে ফিরিত গো সর্বদাই।
বাজাইয়া বেণু চরাইয়া মেষ উদাসী রাখাল গোঠে মাঠে,
আরবি ভাষারে লীলাসাথি করে রেখেছিল পল্লির বাটে...।

যে বছর হল মক্কা নগরে মোহাম্মদের অভ্যুদয়,
দুর্ভিক্ষের অনল সেদিন ছড়ায়ে আরব-জঠরময়।
ঊর্ধ্বে আকাশ অগ্নি-কটাহ, নিম্নে ক্ষুধার ঘোর অনল,
রৌদ্র শুষ্ক হইল নিঝর, তরুলতা শাখা ফুল-কমল।
মক্কা নগরে ছুটিয়া আসিল বেদুইন যত ক্ষুধা-আতুর,
ছাড়ি প্রান্তর, পল্লির বাট খর্জুর-বন দূর মরুর।
বেদুইনদের গোষ্ঠীর মাঝে শ্রেষ্ঠ গোষ্ঠী 'বনি সায়াদ',
সেই গোষ্ঠীর 'হালিমা' জননী — দুর্ভিক্ষেতে গণি প্রমাদ
আসিল মক্কা, যদি পায় হতে কোনো সে শিশুর ধাত্রী-মা ;
খুঁজিতে খুঁজিতে দেখিল, 'আমিনা-কোল জুড়ি' চাঁদ পূর্ণিমা,
কোনো সে ধাত্রী লয় নাই এই শিশুরে হেরিয়া পিতৃহীন —
ভাবিল — কে দেবে পুরস্কার এর পালিবে যে ওরে রাত্রিদিন ?
শিশুরে হেরিয়া হালিমার চোখে অকারণে কেন ধরে না জল,
বক্ষ ভরিয়া এল স্নেহ-সুধা — শুষ্ক মরুতে বহিল ঢল।
আরবি ভাষার ধাত্রীমা ছিল এই সে গোষ্ঠী 'বনি সায়াদ',
এই গোষ্ঠীতে রাখিতে শিশুরে সব সে শরিফ করিত সাধ।
এই গোষ্ঠীর মাঝে থাকি শিশু লভিল ভাষার যে সম্পদ,
ভাবিত নিরক্ষর নবিবরে সকলে 'আলেম'[১] মোহাম্মদ।
শিশুরে লইয়া হালিমা জননী চলিল মরুর পল্লি দূর,
ছায়া করে চলে সাথে সাথে তার ঊর্ধ্বে আকাশে মেঘ মেদুর।
নতুন করিয়া আমিনা-জননী কাঁদিলেন হেরি শূন্য কোল,
অদূরে 'দলিজে'[২] মুত্তালিবের শোনা গেল ঘোর কাঁদন-রোল!
পলাইয়া গেল চপল শশক-শিশু শুনি দূর ঝরনা-গান,
বনমৃগ-শিশু পলাল মা ছাড়ি শুনি বাঁশরির সুদূর তান।
বিশ্ব যাঁহার ঘর, সে কি রয় ঘরের কারায় বন্দি গো ?
ঘর করে পর অপরের সাথে সেই বিবাগির সন্ধি গো!
শিশু-ফুল হরি নিল বনমালী ফুলশাখা হতে ভোরবেলায়,
লতা কাঁদে, ফুল হেসে বলে, 'আমি মালা হব মা গো গুণী-গলায়!'

---

১ ইসলাম ধর্মের তাত্ত্বিক পণ্ডিত। ২ বৈঠকখানায়।

আসিল হালিমা কুটিরে আপন সুদূর শ্যামল প্রান্তরে,
সাথে এল গান শুনাতে শুনাতে বুলবুল পথ-প্রান্তরে।
পাহাড়তলির শ্যাম প্রান্তর হল আরও আরও শ্যামায়মান,
ঊর্ধ্বে কাজল মেঘ-ঘন-ছায়া, সানুদেশে শ্যামা দোয়েল গান!

তরুণ অরুণ আসিল আকাশে ত্যজিয়া উদয়-গিরির কোল,
ওরে কবি, তোর কণ্ঠে ফুটুক নতুন দিনের নতুন বোল!

## দ্বিতীয় সর্গ
## শৈশবলীলা

খেলে গো ফুল্লশিশু ফুল-কাননের বন্ধু প্রিয়,
পড়ে গো উপচে তনু জ্যোৎস্না চাঁদের রূপ অমিয়।
সে বেড়ায়, হীরক নড়ে,
আলো তার ঠিকরে পড়ে!
ঘোরে সে মুক্ত মাঠে পল্লিবাটে ধরার শশী,
সে বেড়ায় — শুষ্ক মরুর শুক্লা তিথি চতুর্দশী।

অদূরে স্তব্ধগিরি মৌনী অটল তপস্বী-প্রায়,
পায়ে তার পুষ্প-তনু কন্যা যেন উপত্যকায়।
শিরে তার উদার আকাশ,
ব্যজনী দুলায় বাতাস।
বয়ে যায় গন্ধ শিলায় ঝরনা নহর লহর লীলায়,
যেতে সে খোশবুপানি ছিটায় কূলের ফুলমহলায়!
পাখি সব শিস দিয়ে যায় কিশমিশেরই বল্লরিতে,
আকাশ আর বনদেবীতে মন বিনিময় নীল হরিতে।
মাঝে তার ফুল্লশিশু বেড়ায় খেলে ফুল-ভুলানো,
বুকে তার সোনার তাবিজ নিখিল আলোক দোল-দোলানো।
কভু সে দুম্বা[১] চরায়, সাধ করে হয় মেষের রাখাল,
কভু তার দৃষ্টি হারায় দূর সাহারায়, যায় কেটে কাল।
অচপল মৌনী পাহাড় মন হরে তার, রয় বসে সে,
খেলাতে মন বসে না যায় হারিয়ে নিরুদ্দেশে।
অসীম এই বিশাল ভুবন
ওগো তার স্রষ্টা কেমন!

---

১ মেষ-সদৃশ আরব দেশের গৃহপালিত পশু বিশেষ।

ওগো দখিনা পবন, ফুলের সুরভি বহো
ওরই সাথে মোর না-বলা বাণী লহো,
ওগো মেঘ, তুমি মোর হয়ে গিয়ে কহো,
বন্দিনী গিরি ঝরনা পাষাণ-তলে
যে কথা কহিতে চায়॥
ওরে ও সুরমা, পদ্মা, কর্ণফুলি, তোদের ভাটির স্রোতে
নিয়ে যা আমার না-বলা বাণীগুলি ধুয়ে মোর বুক হতে।
(ওরে) 'চোখ গেল' 'বউ কথা কও' পাখি,
তোদের কণ্ঠে মোর সুর যাই রাখি কি?
(ওরে) মাঠের-মুরলী কহিয়ো তাহারে ডাকি,
আমার এ কলির না-ফোটা বুলি,
ঝরে গেল নিরাশায়॥

৭৫

কেমনে হইব পার
হে প্রিয়, তোমার আমার মাঝে এ বিরহের পারাবার॥
নিশীথের চখাচখির মতন
দুই কূলে থাকি কাঁদি দুইজন
আসিল না দিন মোদের জীবনে
অন্তহীন আঁধার।
কেমনে হইব পার॥
সেধেছিনু বুঝি বাদ
কাহার মিলনে সে কোন জনমে, তাই মিটিল না সাধ।
স্মৃতি তব ঝরা পালকের প্রায়
লুটায় মনের বালুচরে হায়
সে কোন প্রভাতে কোন নবলোকে
মিলিব মোরা আবার।

৭৬

সাপুড়িয়া রে! বাজাও বাজাও
সাপ খেলানোর বাঁশি!
কালিদহে ঘোর উঠিল তরঙ্গ
কালনাগিনি নাচে বাহিরে আসি॥

ফণি-মনসার কাঁটা কুঞ্জতলে,
গোখরো কেউটে এল দলে দলে রে,
সুর শুনে ছুটে এল পাতাল-তলের
বিষধর, বিষধরী রাশি রাশি।
শন শন শন শন পুব হাওয়াতে
তোমার বাঁশি বাজে বাদলা রাতে,
মেঘের ডমরু বাজাও গুরু গুরু বাঁশির সাথে।
অঙ্গ জরজর বিষে,
বাঁচাও বিষহরি এসে,
একী বাঁশি বাজালে কালা
সর্বনাশী॥

৭৭

নদীর স্রোতে মালার কুসুম
ভাসিয়ে দিলাম প্রিয়
আমায় তুমি নিলে না,
মোর ফুলের পূজা নিয়ো।
পথ-চাওয়া মোর দিনগুলিরে
রেখে গেলাম নদীর তীরে,
আবার যদি আস ফিরে—
তুলে গলায় দিয়ো॥
নিভে এল পরান-প্রদীপ
পাষাণ-বেদির তলে
জ্বালিয়ে তারে রাখব কত
শুধু চোখের জলে।
তারা হয়ে দূর আকাশে
রইব জেগে তোমার আশে,
চাঁদের পানে চেয়ে চেয়ে
আমারে স্মরিয়ো॥

৭৮

শোক দিয়েছ তুমি হে নাথ, তুমি এ প্রাণে শান্তি দাও!
দুখ দিয়ে কাঁদালে যদি তুমি হে নাথ সে দুখ ভোলাও!

যে হাত দিয়ে হানলে আঘাত
(তুমি) অশ্রু মোছাও সেই হাতে নাথ,
বুকের মানিক হরলে যার—
তারে তোমার শীতল বক্ষে নাও
তোমার যে চরণ প্রলয় ঘটায়
সেই চরণ কমল ফোটায়।
শূন্য করলে তুমি যে বুক
সেথা তুমি এসে বুক জুড়াও॥

৭৯

হে অশান্তি মোর এসো এসো!
(তব) প্রবল প্রেমের লাগি ভবন হতে, বৈরাগিনী বেশে
এসেছি বাহির পথে।
কুণ্ঠা ভুলায়ে দাও, খোলো গুণ্ঠন,
দস্যু-সম মোরে করো লুণ্ঠন,
তৃণ-সম মোরে ভাসাইয়া লয়ে যাও
কূল-ভাঙা বিপুল বন্যা-স্রোতে॥
নদী যেমন করে টানে পারবার,
তেমনি মরণ-টানে আমারে টানো, হে বন্ধু আমার!
প্রলয়-মেঘের বুকে বিজলি-সম
তোমারে জড়ায়ে রব হে প্রিয়তম!
হবে শুভদৃষ্টি তোমায় আমায়
মরণ-হানা অশনির-আলোতে॥

৮০

গান ভুলে যাই মুখ পানে চাই, সুন্দর হে
(সুন্দর মোর!)
তব নয়ন পানে চাহি কণ্ঠের সুর কাঁপে থরথর হে
(সুন্দর মোর!)
তোমার অনুরাগে, ওগো বুলবুল!
মোর গানের লতায় ফোটে কথার ফুল,
অশ্রু হয়ে সেই ফুল তব পায়ে ঝরিতে চায় ঝরঝর হে
(সুন্দর মোর!)

এ নহে গান প্রিয়, কান্না এ যে তব বিরহে,
অন্তর-শিলাতলে রোদনের সুরধুনী সুর হয়ে বহে।
প্রিয়, এ নহে গানের ছন্দ,
এ যে আনন্দে বিষাদে মনের দ্বন্দ্ব,
(এ যে) রাগিণীর তলে তব অনুরাগিণীর
— মর্মের ক্রন্দন বিলাপ-মর্মর হে
(সুন্দর মোর !)

৮১

মেঘলা নিশি-ভোরে
মন যে কেমন করে,
তারই তরে গো, মেঘবরন যার কেশ।
বুঝি তাহারই লাগি
হয়েছে বৈরাগী
গেরুয়া-রাঙা গিরিমাটির দেশ॥
মৌরি ফুলের খেতে, মৌমাছি ওঠে মেতে,
এলিয়েছিল কেশ কি গো তার এই পথে সে যেতে।
তার ডাগর চোখের ঝিলিক লেগে রাত হয়েছে শেষ (গো)॥
শিরীষ পাতায় ঝিরিঝিরি, বাজে নূপুর তারই,
সোনার ডালে দোলে তাহার কামরাঙা-রং শাড়ি।
হয়েছে মন ভিখারি—
মন শিকারি আমি
উঠি পাহাড় চূড়ায়—
ঝরনা-জলে নামি,
কালো পাথর দেখে জাগে কার চোখের আবেশ (গো)॥

৮২

'চোখ গেল' 'চোখ গেল' কেন ডাকিস রে—
'চোখ গেল' পাখি রে !
তোরও চোখে কাহার চোখ পড়েছে নাকি রে—
'চোখ গেল' পাখি রে !
তোর চোখের বালির জ্বালা জানে সবাই রে—
জানে সবাই

চোখে যার চোখ পড়ে তার ওষুধ নাই রে—
তার ওষুধ নাই ;
কেঁদে কেঁদে অন্ধ হয় কাহার আঁখি রে—
'চোখ গেল' পাখি রে ॥
তোর চোখের জ্বালা বুঝি নিশিরাতে বুকে লাগে
'চোখ গেল' ভুলে রে 'পিউ কাঁহা' 'পিউ কাঁহা' বলে
তাই ডাকিস অনুরাগে রে।
ওরে বন-পাপিয়া, কাহার গোপন প্রিয়া ছিলি—
আর-জনমে
আজও ভুলতে নারিস আজও ঝুরে হিয়া
ওরে পাপিয়া বল, যে হারায় তাহারে কি
পাওয়া যায় ডাকি রে—
'চোখ গেল' পাখি রে।
'চোখ গেল' পাখি ॥

## ৮৩

পদ্মার ঢেউ রে—
ও মোর শূন্য হৃদয়-পদ্ম নিয়ে যারে।
এই পদ্মে ছিল রে যার রাঙা পা
আমি হারায়েছি তারে ॥
মোর পরান-বঁধু নাই,
পদ্মে তাই মধু নাই — নাই রে—
বাতাস কাঁদে বাইরে—
সে সুগন্ধ নাই রে—
মোর রূপের সরসীতে আনন্দ-মৌমাছি নাহি ঝংকারে।
ও পদ্মারে, ঢেউয়ে তোর ঢেউ ওঠায় যেমন চাঁদের আলো
মোর বঁধুয়ার রূপ তেমনই ঝিলমিল করে কৃষ্ণ কালো।
সে প্রেমের ঘাটে ঘাটে বাঁশি বাজায়
যদি দেখিস তারে, দিস এই পদ্ম তার পায়
বলিস কেন বুকে আশার দেয়ালি জ্বালিয়ে
ফেলে গেল চির-অন্ধকারে ॥

## ৮৪

কত ফুল তুমি পথে ফেলে দাও, মালা গাঁথ অকারণে।
আমি চেয়েছিনু একটি কুসুম, সেই কথা পড়ে মনে॥
তব ফুল-বনে কত ছায়া দোলে
জুড়াইতে চেয়েছিনু তারই তলে
চাহিলে না ফিরে, চলে গেলে ধীরে
ছায়া-ঢাকা অঙ্গনে।
সেই কথা পড়ে মনে॥
অঞ্জলি পাতি চেয়েছিনু, তব ভরা ঘটে ছিল বারি,
শুষ্ক কণ্ঠে ফিরিয়া আসিনু পিপাসিত পথচারী।
বহু দিন পরে দাঁড়াইনু এসে
তোমার দুয়ারে উদাসীন বেশে,
শুকানো মালিকা কেন দিলে তুমি
তব ভিক্ষার সনে?
ভাবি বসি আনমনে॥

## ৮৫

আমি নহি বিদেশিনি।
(ওই) ঝিলের ঝিনুক, বিলের শালুক
ছিল মোর সঙ্গিনী॥
ওই বাঁধা-ঘাট, ওই বালুচর,
মাটির প্রদীপ, ওই মেটে ঘর
চেনে মোরে ওই তুলসীতলার নববধূ ননদিনি॥
'বউ কথা কও' পাখি—
বাদলা নিশীথে মনের নিভৃতে আজও যায় মোরে ডাকি।
এত কালো চোখ এলোকেশ-ভার
এত শ্যাম-মেঘ আছে কোথা আর
(ওই) পদ্ম-পুকুরে মোরে স্মরি ঝুরে সখি মোর
কমলিনী॥

## ৮৬

মেঘ-মেদুর বরষায় কোথা তুমি
ফুল ছড়ায়ে কাঁদে বনভূমি।
ঝুরে বারিধারা,
ফিরে এসো পথহারা,
কাঁদে নদীতট চুমি॥

## ৮৭

নিরজন ফুলবন, এসো পিয়া
রহি রহি বোলে কোয়েলিয়া।
পথ পানে চাহি
নাহি নিঁদ নাহি,
ঝরা ফুল জড়ায়ে ঝুরে হিয়া॥

## ৮৮

সেই মিঠে সুরে মাঠের বাঁশরি বাজে।
নিঝুম নিশীথে ব্যথিত বুকের মাঝে॥
মনে পড়ে যায় সহসা কখন
জল-ভরা দুটি ডাগর নয়ন
পিঠ-ভরা চুল সেই চাঁপা ফুল
ফেলে ছুটে যাওয়া লাজে।
হারানো সে দিন পাব না গো আর ফিরে
দেখিতে পাব না আর সেই কিশোরীরে।
তবু মাঝে মাঝে আশা জাগে কেন
আমি ভুলিয়াছি ভোলেনি সে যেন,
গোমতীর তীরে পাতার কুটিরে
আজও পথ চাহে সাঁঝে।
(সে) আজও পথ চাহে সাঁঝে॥

## ৮৯

(তুমি) শুনিতে চেয়ো না আমার মনের কথা।
দখিনা বাতাস ইঙ্গিতে বোঝে —
কহে যাহা বনলতা॥
চুপ করে চাঁদ সুদূর গগনে
মহাসাগরের ক্রন্দন শোনে
ভ্রমর কাঁদিয়া ভাঙিতে পারে না
কুসুমের নীরবতা॥
মনের কথা কি মুখে সব বলা যায়?
রাতের আঁধারে যত তারা ফোটে
আঁখি কি দেখিতে পায়?
পাখায় পাখায় বাঁধা যবে রয়
বিহগ-মিথুন কথা নাহি কয়
মধুকর যবে ফুলে মধু পায়
রহে না চঞ্চলতা॥

## ৯০

গাঙে জোয়ার এল ফিরে তুমি এলে কই।
খিড়কি দুয়ার খুলে পথ-পানে চেয়ে রই॥
কালোজামের ডালের ফাঁকে
আমায় দেখে কোকিল ডাকে,
আজও কেন যায় না দেখা তোমার নায়ের ছই॥
চুল বেঁধে আর সেজে গুজে পিদিম জ্বালাই সাঁঝে,
ঠাকুরঝিরা মুচকি হাসে, আমি মরি লাজে।
বাদলা রাতে বৃষ্টি ঝরে
মন যে আমার কেমন করে
আমার চোখের জলে বধূ মাঠ করে থই-থই॥

## ৯১

রুম ঝুম ঝুম ঝুম রুম ঝুম ঝুম
খেজুর পাতার নূপুর বাজায়ে কে যায়।
ওড়না তাহার ঘূর্ণি হাওয়ায় দোলে
কুসুম ছড়ায় পথের বালুকায়॥

তার ভুরুর ধনুক বেঁকে ওঠে
তনুর তলোয়ার,
সে যেতে যেতে ছড়ায় পথে
পাথরকুচির হার।
তার ডালিম-ফুলের ডালি
গোলাপ-গালের লালি
(যেন) ঈদের চাঁদও চায়॥
আরবি ঘোড়ার সওয়ার হয়ে, বাদশাজাদা বুঝি
সাহারাতে ফেরে কোন মরীচিকায় খুঁজি।
কত তরুণ মুসাফির পথ হারাল হায়,
কত বনের হরিণ মরে তারই রূপ-তৃষায়॥

## ৯২

নিশি পবন! নিশি পবন! ফুলের দেশে যাও
ফুলের বনে ঘুমায় কন্যা তাহারে জাগাও॥
মউ টুসটুস মুখখানি তার
ঢেউ খেলানো চুল
ভোমরার ঝাঁক ঘেরা যেন ভোরের পদ্ম ফুল।
হাসিতে যার মাঠের সরল বাঁশির আভাস পাও॥
চাঁপা ফুলের পুতলি-ঘেরা চাঁপা রঙের শাড়ি,
তারেই দেখতে আকাশ গাঙে চাঁদ দেয় রে পাড়ি।
(তার) একটু খানি চোখের আদল বাদল-মেঘে পাও।
ধীরে ধীরে জাগাইয়ো তায়
ঝরা কুসুম ফেলিয়া গায়
জাগলে কন্যা যেন রে মোর পত্রখানি দাও॥

## ৯৩

কোন সে সুদূর অশোক-কাননে বন্দিনী তুমি সীতা
আর কতকাল জ্বলিবে আমার বুকে বিরহের চিতা
সীতা — সীতা।
বিরহে তোমার অরণ্যচারী
কাঁদে রঘুবীর বল্কলধারী,
ঝরা চামেলির অশ্রু ঝরায়ে
ঝুরিছে বন-দুহিতা।
সীতা — সীতা!

তোমার আমার এই অনন্ত অসীম বিরহ নিয়া
কত আদি কবি কত রামায়ণ রচিবে কে জানে প্রিয়া।
বেদনার সুর-সাগর তীরে
দয়িতা আমার এসো এসো ফিরে
আবার আঁধার হৃদি-অযোধ্যা
হইবে দীপান্বিতা॥
সীতা—সীতা!

## ৯৪

তব চলার পথে আমার গানের ফুল ছড়িয়ে যাই গো
ফুল ছড়িয়ে যাই।
তারা ধূলায় পড়ে কাঁদে, বলে, 'তোমার পরশ হতে চাই গো
আলতা হতে চাই!'
ওরা রাঙা হয়ে অনুরাগের রসে
তোমার চরণ-তলে পড়ে খসে,
ওদের দলে যেয়ো না যদি হয় বক্ষে তোমার —
ঠাঁই গো॥
ওরা বুক পেতে দেয় পায়ের কাছে, অশ্রু-টলমল
বলে, 'ধূলির পথে চলো না গো, ফুলের পথে চলো!'
(তুমি) চরণ ফেল কেন ভয়ে ভয়ে
বিরহ মোর ফুটেছে ফুল হয়ে,
কাঁটা আছে আমার বুকে, ফুলে কাঁটা নাই গো॥

## ৯৫

শুকনো পাতার নূপুর বাজে
দখিন বায়ে!
কে এলে গো কে এলে গো চপল পায়ে॥
ছায়া-ঢাকা আমের ডালে চপল আঁখি
উঠল ডাকি বনের পাখি উঠল ডাকি
নতুন চাঁদের জ্যোৎস্না মাখি
সোনার শাখায় দোল দুলায়ে॥

সুনীল তোমার ডাগর চোখের দৃষ্টি পিয়ে
সাগর দোলে আকাশ ওঠে ঝিলমিলিয়ে।
পিয়াল বনে উঠল বাজি তোমার বেণু,
ছড়ায় পথে কৃষ্ণচূড়া পরাগ-রেণু
ময়ূর-পাখা বুলিয়ে চোখে কে গো দিল ঘুম ভাঙায়ে।

## ৯৬

জানি, জানি প্রিয়, এ জীবনে মিটিবে না সাধ।
আমি জলের কুমুদিনী ঝরিব জলে
তুমি দূর গগনে থাকি কাঁদিবে চাঁদ॥
আমাদের মাঝে বঁধু বিরহ-বাতাস
চিরদিন ফেলে যাবে দীরঘ শ্বাস,
কভু পায় না বুকে, তবু মুখে মুখে
চাঁদ কুমুদীর নামে রটে অপবাদ॥
তুমি কত দূরে বঁধু, তবু বুকে এত মধু কেন উথলায়?
হাতের কাছে রহ রাতের চাঁদ মোর, ধরা নাহি যায়
তবু ছোঁয়া নাহি যায়।
মরুতৃষা লয়ে কাঁদে শূন্য হিয়া
(তবু) সকলে বলে, আমি তোমারই প্রিয়া।
সেই কলঙ্ক-গৌরব সৌরভ দিল গো,
মধুর হল মোর বিরহ-বিষাদ॥

## ৯৭

বঁধু তোমার আমার এই যে বিরহ
এক জনমের নহে।
তাই যত কাছে পাই তত এ হিয়ায়
কী যেন অভাব রহে॥
বারে বারে মোরা কত সে ভুবনে আসি
দেখিয়া নিমেষে দুইজনে ভালোবাসি
দলিয়া সহসা মিলনের সেই মালা
(কেন) চলিয়া গিয়াছি দোঁহে॥
আমার বুঝি গো বাঁধিব না ঘর, অভিশাপ বিধাতার
শুধু চেয়ে থাকি, কেঁদে কেঁদে ডাকি, চাঁদ আর পারাবার।

মোদের জীবন-মঞ্জরী দুটি হায়
কতবার ফোটে, কতবার ঝরে যায়
(বঁধু) আমি কাঁদি ব্রজে, তুমি কাঁদ মথুরায়,
(মাঝে) অপার যমুনা বহে॥

৯৮

পঙ্ক প্রাণের প্রদীপ-শিখায়
লহো আমার শেষ আরতি।
ওগো আমার পরম-গতি
ওগো আমার পরম পতি॥
বহু সে কাল বাহির-দ্বারে
দাঁড়িয়ে আছি অন্ধকারে,
এবার দেহের দেউল ভেঙে
দেখব নিঠুর, তোমার জ্যোতি॥
আমি তোমায় চেয়েছিলাম, শুধু সেই সে অপরাধে
ধ্যান ভেঙেছ আমার, ফেলে নিত্য নূতন মায়ার ফাঁদে।
আজ মায়ার ঘরে আগুন জ্বেলে
পালিয়ে গেলাম পাখা মেলে,
জীবন যাহার মিথ্যা স্বপন
মরণে তার নাইকো ক্ষতি॥
কেটে দিলাম নিঠুর হাতে যে বাঁধনে বেঁধেছিলে,
রইল না আর আমার বলে কোনো স্মৃতি এ-নিখিলে।
আবার যদি তোমার মায়ায়
রূপ নিতে হয় নূতন কায়ায়,
তোমার প্রকাশ রুদ্ধ যেথায়
সেথায় যেন না হয় গতি॥

প্রথম প্রকাশ
১ বৈশাখ ১৩৭৩
এপ্রিল ১৯৬৬

## প্রথম প্রকাশকালে গ্রন্থভুক্ত কবিতাগুলির তালিকা

বল্ রে জবা বল্
মহাকালের কোলে এসে
ভুল করেছি ওমা শ্যামা বনের পশু
তোর কালো রূপ লুকাতে মা
(ওমা) দুঃখ অভাব ঋণ যত মোর
(আমায়) আর কতদিন মহামায়া
ফিরিয়ে দে মা ফিরিয়ে দে গো
মোরে আঘাত যত হান্‌বি শ্যামা
এস আনন্দিতা ত্রিলোক-বন্দিতা
ওরে আলয়ে আজ মহালয়া
কে বলে মোর মাকে কালো
মা গো আমি তান্ত্রিক নই
মা গো তোমার অসীম মাধুরী
*কে পরালো মুণ্ডমালা
*নাচে রে মোর কালো মেয়ে
*আনন্দের আনন্দ
*মা এসেছে মা এসেছে
*দেখে যারে রুদ্রাণী মা
*মাতল গগন অঙ্গন ঐ
শ্মশানকালির নাম শুনে
মা হবি না মেয়ে হবি
মা গো আজো বেঁচে আছি তোরি প্রসাদ
দুর্গতি নাশিনী আমার
যে নামে মা ডেকেছিল সুরথ আর শ্রীমন্ত
পরম পুরুষ সিদ্ধ-যোগী মাতৃভক্ত যুগাবতার
*জয় বিবেকানন্দ বীর সন্ন্যাসী
আমার হৃদয় অধিক রাঙা মা গো
মায়ের চেয়েও শান্তিময়ী
কেঁদো না কেঁদো না মাকে কে বলেছে
তুই পাষাণ গিরির মেয়ে হলি
মা গো, আমি মন্দমতি
শক্তের তুই ভক্ত শ্যামা
মা গো আমি আর কি ভুলি
ওমা নির্গুণেরে প্রসাদ দিতে
আমায় যারা দেয় মা ব্যথা, আমায় যারা
করুণা তোর জানি মা গো
আয় নেচে আয় এ বুকে
আজও মা তোর পাইনি প্রসাদ
কোথায় গেলি মা গো আমার
মা কবে তোরে পারব দিতে
জগৎ জুড়ে জাল ফেলেছিস্
কালী কালী মন্ত্র জপি
আদরিণী মোর শ্যামা মেয়ে রে
শ্যামা তোর নাম যার জপমালা
আমি নামের নেশায় শিশুর মত
(ওমা) বক্ষে ধরেন শিব যে চরণ
রক্ষা-কালির রক্ষা-কবচ আছে আমায় ঘিরে
(আমার) মুক্তি নিয়ে কি হবে মা
(মায়ের) অসীম রূপ-সিন্ধুতে রে
(আমার) কালো মেয়ে পালিয়ে বেড়ায়
জাগো যোগমায়া জাগো মৃন্ময়ী
অসুর বাড়ির ফেরৎ এ মা

আঁধার ভীত এ চিত যাচে মা গো আলো
মা তোর চরণ-কমল ঘিরে
আয় মা চঞ্চলা মুক্তকেশি শ্যামা কালী
শ্মশানে জাগিছে শ্যামা
আয় অশুচি আয় রে পতিত
দীনের হতে দীন দুঃখী অধম যথা থাকে
(মা) এক্‌লা ঘরে ডাকব না আর
(তুই) বলহীনের বোঝা বহিস্‌ যেথায়
কেন আমায় আনলি মা গো মহারানীর
ভাগীরথীর ধারার মত সুধার সাগর পড়ুক
মা গো তোরি পায়ের নূপুর বাজে
জ্যোতির্ময়ী মা এসেছে আঁধার আঙিনায়
তোর কালো রূপ দেখতে মা গো
বল্‌ মা শ্যামা বল্‌ তোর বিগ্রহ কি মায়া
মাকে ভাসায়ে জলে কেমনে রহিব ঘরে
কে সাজালো মাকে আমার
(আমার) আনন্দিনী উমা আজো
আমার উমা কই, গিরিরাজ
সংসারেরই দোলনাতে মা
*মহাবিদ্যা আদ্যাশক্তি
*প্রণমামি শ্রীদুর্গে নারায়ণী
*নন্দলোক থেকে আমি এনেছি রে
*মায়ের আমার রূপ দেখে যা
*নিপীড়িতা পৃথিবী ডাকে
*মোরে আঘাত যত হানবি শ্যামা
*কেন আমায় আনলি মা গো মহাবাণী
আয় বিজয়া আয় রে জয়া
সর্বনাশি! মেখে এলি এ কোন চুলোর
আমার কালো মেয়ে রাগ করেছে
শ্যামা মায়ের কোলে চড়ে
ওমা ত্রিনয়নী! সেই চোখ দে
মা! আমি তোর অন্ধ ছেলে
আমার শ্যামা বড় লাজুক মেয়ে
আমার মা আছে রে সকল নামে
ওমা তোর ভুবনে জ্বলে এত আলো
ওমা তুই আমারে ছেড়ে আছিস
আমার মানস-বনে ফুটেছে রে
শ্যামা নামের লাগল আগুন
ওমা খড়্গ নিয়ে মাতিস রণে
আমার হৃদয় হবে রাঙা জবা, দেহ বিল্বদল
যে কালীর চরণ পায় রে
তোরই নামের কবচ দোলে
মাতৃ নামের হোমের শিখা
আয় মা ডাকাত কালী আমার ঘরে
আমি মুক্তা নিতে আসিনি মা
আমি সাধ করে মোর গৌরী মেয়ের
আমার ভবের অভাব লয় হয়েছে
থির হয়ে তুই বস দেখি মা

তারকা-চিহ্নিত গানগুলি অন্যত্র মুদ্রিত হয়েছে।

## রাঙা জবা

বল রে জবা বল!
কোন সাধনায় পেলি শ্যামা মায়ের চরণতল ॥
মায়া-তরুর বাঁধন টুটে
মায়ের পায়ে পড়লি লুটে,
মুক্তি পেলি, উঠলি ফুটে আনন্দ-বিহ্বল।
তোর সাধনা আমার লেখা জীবনে হোক সফল ॥
কোটি গন্ধ কুসুম ফোটে বনে মনোলোভা,
কেমনে মা-র চরণ পেলি তুই তামসিক জবা!

তোর মতো মা-র পায়ে রাতুল
কবে উঠবে প্রসাদি-ফুল
ওরে মায়ের গায়ের ছোঁয়া লেগে উঠবে রেঙে,
কবে তোরই মতো রাঙবে রে মোর মলিন চিত্ত-দল।

২

মহাকালের কোলে এসে
গৌরী হল মহাকালী।
শ্মশান-চিতার ভস্ম মেখে
ম্লান হল মা-র রূপের ডালি ॥
তবু মায়ের রূপ কি হারায়
(সে যে) ছড়িয়ে আছে চন্দ্র-তারায়
মায়ের রূপের আরতি হয়
নিত্য সূর্য-প্রদীপ জ্বালি ॥
উমা হল ভৈরবী হায়
বরণ করে ভৈরবেরে,
হেরি শিবের শিরে জাহ্নবীরে
শ্মশানে মশানে ফেরে।

অন্ন দিয়ে ত্রিজগতে
অন্নদা মোর বেড়ায় পথে,
ভিক্ষু শিবের অনুরাগে
ভিক্ষা মাগে রাজদুলালি।

৩

ভুল করেছি ওমা শ্যামা বনের পশু বলি দিয়ে।
(তাই) পূজিতে তোর রাঙা চরণ এলাম মনের পশু নিয়ে॥
তুই যে বলিদান চেয়েছিস,
কাম-ছাগ ক্রোধরূপী মহিষ ;
তোর পায়ে দিলাম লোভের জবা মোহ-রিপুর ধূম জ্বালিয়ে।
দিলাম হৃদয়-কমণ্ডলুর মদ-সলিল তোর চরণে,
মাৎসর্যের পূর্ণাহুতি দিলাম পায়ে পূর্ণ মনে।

ষড়্‌রিপুর উপচারে
যে পূজা চাস বারে বারে
সেই পূজারই মন্ত্র মা গো ভক্তরে তোর দে শিখিয়ে॥

৪

তোর কালো রূপ লুকাতে মা বৃথাই আয়োজন।
ঢাকতে নারে ও রূপ কোটি চন্দ্র ও তপন॥
মাখিয়ে কালো আমার চোখে
লুকিয়ে রাখিস তোর কালোকে
(তোর) কালো রূপে মা গো অখিল বিশ্ব নিমগন॥
আঁধার নিশীথে সে যেন তোর কালো রূপের ধ্যান
(তোর) গহন কালোয় গাহন করে পুড়ায় ধরার প্রাণ॥
হেরি তোর কালো রূপ স্নিগ্ধ করা
শ্যামা হল বসুন্ধরা,
নিবল কোটি সূর্য তোরে খুঁজে অনুক্ষণ॥

৫

(ওমা) দুঃখ অভাব ঋণ যত মোর
রাখলাম তোর পায়ে
(এবার) তুই দিবি মা, ভক্তের তোর
সকল ঋণ মিটায়ে॥
মাগো সমন-হাতে মোর মহাজন
ধরতে যদি আসে এখন,

তোরই পায়ে পড়বে বাঁধন
ছেলের ঋণের দায়ে ॥
ওমা সুদ-আসলে এ সংসারের বেড়েই চলে দেনা,
এবার ঋণমুক্তির তুই নে মা ভার, রইব তোরই কেনা।

আমি আমার আর নহি তো,
(আমি) তোর পায়ে যে নিবেদিত,
এখন তুই হয়েছিস জামিন আমার —
দে ওদের বুঝায়ে ॥

৬

(আমায়) আর কতদিন মহামায়া
রাখবি মায়ার ঘোরে।
মোরে কেন মায়ার ঘূর্ণিপাকে
ফেললি এমন করে ॥
ও মা কত জনম করেছি পাপ
কত লোকের কুড়িয়েছি শাপ,
তবু মা তোর নাই কি গো মাফ
ভুগব চিরতরে ॥
এমনি করে সন্তানে তোর
ফেললি মা অকূলে,
তোর নাম যে জপমালা
তাও যাই হায় ভুলে।

পাছে মা তোর কাছে আসি
তাই বাঁধন দিলি রাশি রাশি,
কবে মুক্ত হব মুক্তকেশী
(তোর) অভয় চরণ ধরে ॥

৭

ফিরিয়ে দে মা ফিরিয়ে দে গো
ওমা দে ফিরিয়ে মোর হারানিধি!
তুই দিয়ে নিধি নিলি কেড়ে
মা তোর এ কোন নিঠুর বিধি ॥

বল মা তারা কেমন করে
নয়নতারা নিলি হরে,
দিলি মা হয়ে তুই শিশুর বুকে
নিঠুর মরণ-সাযক বিঁধি॥
তরু যেমন শিকড় দিয়ে তাহার মাটির মাকে
জড়িযে ধরে থাকে স্নেহের সহস্র সে পাকে ;
মা গো তেমনি করে তাহার মায়া
আঁকড়ে ছিল আমার কায়া,
তারে নিলি কেন মহামায়া
শূন্য করে আমার হৃদি।

৮

মোরে আঘাত যত হানবি শ্যামা
ডাকব তত তোরে।
মাযের ভয়ে শিশু যেমন
লুকায় মায়ের ক্রোড়ে॥
(ও মা) চারধারে মোর দুখের পাথার,
(তুই) পরখ কত করবি মা আর,
(আমি) জানি তবু হব মা পার
চরণ-তরি ধরে
(তোরই) চরণ-তরি ধরে॥
(আমি) ছাড়ব না তোর নামের ধেয়ান বিশ্বভুবন পেলে,
(আমায়) দুঃখ দিয়ে নাম ভুলাবি, নই মা তেমন ছেলে।

আমায় দুঃখ দেওয়ার ছলে
(তুই) স্মরণ করিস পলে পলে,
আমি সেই আনন্দে দুঃখের অসীম
সাগর যাব তরে॥

৯

এসো আনন্দিতা ত্রিলোকবন্দিতা
করো দীপান্বিতা আঁধার অবনী মা।
ব্যাপিয়া চরাচর শারদ অম্বর
ছড়াও অভয় হাসির লাবণি মা॥

সারাটি বরষ নিখিল ব্যথিত
চাহিয়া আছে মা তব আসা-পথ,
ধরার সন্তানে ধরো তব কোলে
ভোলাও দুঃখ-শোক চির করুণাময়ী মা॥
অটুট স্বাস্থ্য দীর্ঘ পরমায়ু
দাও আরও নির্মল বায়ু,
দশ হাতে তব আনো মা কল্যাণ,
পীড়িত চিত্ত গাহে অকাল জাগরিণী মা॥

১০

ওরে আলয়ে আজ মহালয়া, মা এসেছে ঘর।
তোরা উলু দে রে শঙ্খ বাজা, প্রদীপ তুলে ধর॥
(এল মা, আমার মা॥)
মাকে ভুলে ছিলাম ওরে
কাজের মাঝে মায়ার ঘোরে,
আজ বরষ পরে মাকে ডাকার মিলল অবসর।
(এল মা, আমার মা॥)
মা ছিল না বলে সবাই গেছে পায়ে দলে
মার খেয়েছি যত তত ডেকেছি মা বলে।
মা এসেছে ছুটে রে তাই,
ভয় নাই রে আর ভয় নাই,
মা অভয়া এসেছে রে দশ হাতে তাঁর বর।
(এল মা, আমার মা॥)

১১

কে বলে মোর মাকে কালো
মা যে আমার জ্যোতির্মতী।
কোটি চন্দ্র সূর্য তারা
নিত্য করে মা-র আরতি॥
কালো রূপের মায়া দিয়ে
মহামায়া রয় লুকিয়ে,
মাকে আমার খুঁজে খুঁজে
নিবল কোটি রবির জ্যোতি।

যোগীন্দ্র যাঁর চরণতলে
ধ্যান করে রে যাঁর মহিমা
(মোরা) দুটি নয়ন-প্রদীপ জ্বেলে
খুঁজি সেই অসীমার সীমা॥
মোরা সাজিয়ে কালী গৌরী মাকে
পূজা করি তমসাকে
মায়ের শুভ্রা রূপ দেখে সে
শুভ্র-শুচি যার ভকতি॥

১২

মা গো আমি তান্ত্রিক নই,
তন্ত্র মন্ত্র জানি না মা।
আমার মন্ত্র যোগ-সাধনা
ডাকি শুধু শ্যামা শ্যামা॥
যাইব না আমি শ্মশান মশান
দিই না পায়ে জীব বলিদান,
খুঁজতে তাকে খুঁজি না মা
অমাবস্যা ঘোর ত্রিযামা॥
ঝিল্লি যেমন নিশীথ রাতে
একটানা সুর গায় অবিরাম,
তেমনি করে নিত্য আমি
জপি শ্যামা তোমারই নাম।
শিশু যেমন অনায়াসে
জননীরে ভালোবাসে,
তেমনি সহজ সাধনা মোর
তাতেই পাব তোর দেখা মা।

১৩

মা গো তোমার অসীম মাধুরী
বিশ্বে পড়িছে ছড়ায়ে।
তোমার আঁখির স্নিগ্ধ লাবণি
ঝরিছে গগন গড়ায়ে।

কুমুদে কমলে দিঘি সরোবরে
তোমার পূজাঞ্জলি থরে থরে
তব অপরূপ রূপ বিহরে
নিখিল প্রকৃতি জড়ায়ে॥
অরুণ-কিরণে হেরি মা তোমারই
মুখের অভয় হাসি,
নাচে আনন্দে নদীতরঙ্গ
প্রাণে প্রাণে বাজে বাঁশি।
আগমনি গায় সৃষ্টি অশেষ
ধ্যান ভেঙে চায় হাসিয়া মহেশ,
তোমারে পূজিতে পূজারিনি বেশ
ধরণিরে দিল পরায়ে॥

১৪

মা হবি না মেয়ে হবি
দে মা উমা বলে।
তুই আমারে কোল দিবি না
আমিই নেব কোলে॥
মা হয়ে তুই মাগো আমার
নিবি কি মোর সংসার-ভার,
দিন ফুরালে আসব ছুটে
মা তোর চরণতলে।
(তুই) মুছিয়ে দিবি দুঃখ-জ্বালা তোর স্নেহ-অঞ্চলে॥
এক হাতে মোর পূজার থালা ভক্তি-শতদল,
আর এক হাতে ক্ষীর নবনী, কী নিবি তুই বল।

মেয়ে হয়ে মুক্তকেশে
খেলবি ঘরে হেসে হেসে,
ডাকলে মা তুই ছুটে এসে
জড়াবি মোর গলে।
(তোর) বক্ষে ধরে শিবলোকে যাব আমি চলে।

১৫

মা গো, আজও বেঁচে আছি তোরই প্রসাদ পেয়ে।
তোর দয়ায় মা অন্নপূর্ণা তোরই অন্ন খেয়ে॥
কবে কখন খেলার ছলে
ডেকেছিলাম শ্যামা বলে,
সেই পুণ্যে ধন্য আমি
আজ তোর নাম গেয়ে॥
তোর নাম-গান বিনা আমার পুণ্য কিছু নাই,
পাপী হয়েও পাই আমি তাই যখন যাহা চাই॥
দুঃখে শোকে বিপদ-ঝড়ে
বাঁচাস মা তুই বক্ষে ধরে,
দয়াময়ী নাই কেহ মা
ভবানী তোর চেয়ে॥

১৬

দুর্গতিনাশিনী আমার
শ্যামা মায়ের চরণ ধর।
যত বিপদ তরে যাবি
মাকে বারেক স্মরণ কর॥
তোর সংসার-ভাবনার ভার
সঁপে দে রে চরণে মা-র
যে চরণে বক্ষ পেতে
আছেন ভূমানন্দে মেতে
দেবাদিদেব দিগম্বর॥
যে দিয়েছে এ সংসারের শিকল পায়ে বেঁধে,
সেই মহামায়ার শ্রীচরণে শরণ নে তুই কেঁদে।
কেটে যাবে সকল মায়া,
পাবি মায়ের চরণ-ছায়া,
শান্তি পাবি রোগে শোকে,
অন্তে যাবি মোক্ষলোকে
শিবানীরে বরণ কর॥

১৭

যে নামে মা ডেকেছিল সুরথ আর শ্রীমন্ত তোরে
সেই নাম তুই শিখিয়ে দে মা, ডাকব আমি তেমন করে॥
বেদ-পুরাণে যে নাম শুনি,
যে নাম জপে ঋষি মুনি,
সেই নাম দে, যে নাম নিতে
বক্ষ ভাসে অশ্রুলোরে॥
ভয় যদি তোর ভক্তি দিতে, কর মা অসুর দানব মোরে,
(তুই) আসবি যখন শাস্তি দিতে, দেখব তোরে নয়ন ভরে।
তোর হাতে মা মরণ হলে
ঠাঁই পাব যে তোরই কোলে;
আঘাত করে ছেলেকে মা কাছে যেমন বক্ষে ধরে॥

১৮

পরমপুরুষ সিদ্ধযোগী মাতৃভক্ত যুগাবতার
পরমহংস শ্রীরামকৃষ্ণ লহো প্রণাম নমস্কার॥
জাগালে ভারত-শ্মশানতীরে
অশিবনাশিনী মহাকালীরে,
মাতৃনামের অমৃত নীরে
বাঁচালে মৃত ভারত আবার॥
সত্যযুগের পুণ্য স্মৃতি আসিলে কলিতে তুমি তাপস,
পাঠালে ধরার দেশে দেশে ঋষি পূর্ণতীর্থ বারি-কলস॥
মন্দিরে মসজিদে গির্জায়
পূজিলে ব্রহ্মে সমশ্রদ্ধায়,
তব নামমাখা প্রেমনিকেতনে
ভরিয়াছে তাই ত্রিসংসার॥

১৯

আমার হৃদয় অধিক রাঙা মাগো
রাঙা জবার চেয়ে।
আমি সেই জবাতে ভবানী তোর
চরণ দিলাম ছেয়ে॥

মোর বেদনার বেদির পরে
বিগ্রহ তোর রাখব ধরে,
পাষাণ-দেউলে সাজে না তোর
আদরিণী মেয়ে॥
স্নেহ-পূজার ভোগ দেব মা, অশ্রু-পূজাঞ্জলি,
অনুরাগের থালায় দেব ভক্তি-কুসুমকলি।

অনিমেষ আঁখির বাতি
রাখব জ্বেলে দিবারাতি,
(তোর) রূপ হবে মা আরও শ্যামা
অশ্রুজলে নেয়ে।
(আমার) অশ্রুজলে নেয়ে॥

২০

মায়ের চেয়েও শান্তিময়ী
মিষ্টি বেলি মেয়ের চেয়ে।
চঞ্চলা এই লীলাময়ী
মুক্তকেশী কালো মেয়ে॥
(সে মিষ্টি যত দুষ্টু তত এই কালো মেয়ে
গিরিঝরনা-সম এল ধেয়ে এই পার্বতী মেয়ে
করুণা-অমৃতধারায় ভুবন ছেয়ে রে
এল এই কালো মেয়ে॥)
মোর নন্দিনী এই আনন্দিনী
আমি সেই গরবে গরিবিনি।
তার আর কী চাওয়ার আছে গো
যার অন্তরে মা আনন্দিনী
তার আর কী পাওয়ার আছে গো।
এই মা যে আমার হৃদয়-গগন
আলোর মতো আছে ছেয়ে॥
মাকে তবু চোখে চোখে রাখি
যদি কভু দেয় সে ফাঁকি
(আমি ভয়ে ভয়ে থাকি গো
এই মায়াময়ী মেয়ে নিয়ে ভয়ে ভয়ে থাকি গো
আমি বহু সাধ্য-সাধনাতে পেয়েছি এই মাকে রে
আমি কোটি জন্মের তপস্যাতে পেয়েছি এই মাকে রে)।

আমি কাঙালিনি, কোথায় রাখি
এই স্বর্গের রত্ন পেয়ে॥

২১

কেঁদো না কেঁদো না, মাকে কে বলেছে কালো।
(মা) ঈষৎ হাসিতে তোর ত্রিভুবন আলো॥
কে দিয়েছে গালি তোরে, মন্দ সে মন্দ
যে বলেছে কালী তোরে, অন্ধ সে অন্ধ।
(মোর তারায় সে দেখে নাই।
তার নয়নতারায় নাই আলো, তাই
তারায় সে দেখে নাই।)
(রাখে) লুকিয়ে মা তোর নয়ন-কমল
কোটি আলোয় সহস্রদল,
(তোর) রূপ দেখে মা লজ্জায় শিব-অঙ্গে ছাই মাখাল,
(তুষার-ধবল কান্তি যাঁহার চন্দ্রলেখা যাঁর চূড়ায়
চন্দ্রকান্তমণির জ্যোতি রূপ দেখে যার লজ্জা পায়)
সেই চন্দ্রচূড়ও রূপ দেখে তোর অঙ্গে ছাই মাখাল॥
তোর নীল কপোলে কোটি তারা
চন্দনেরই ফোঁটার পারা
ঝিকিমিকি করে গো,
(যেন আলোর অলকা-তিলক ঝলমল করে গো)
মা তোর দেহলতায় অতুল কোটি রবিশশীর মুকুল
ফুটে আবার ঝরে গো।
তুমি হোমের শিখা বহ্নি-জ্যোতি
তুমিই স্বাহা দীপ্তিমতি,
আঁধার ভুবন-ভুবনে মা কল্যাণীদীপ জ্বালো
তুমিই কল্যাণদীপ জ্বালো॥

২২

তুই পাষাণগিরির মেয়ে হলি
পাষাণ ভালো বাসিস বলে।
মা গলবে কি তোর পাষাণ-হৃদয়
তপ্ত আমার নয়নজলে॥

তুই বইয়ে নদী পিতার চোখে
লুকিয়ে বেড়াস লোকে লোকে ;
মহেশ্বরও পায় না তোকে
পড়ে মা তোর চরণতলে ॥
কোটি ভক্ত যোগী ঋষি
ঠাঁই পেল না তোর চরণে।
তাই ব্যথায় রাঙা তাদের হৃদয়,
জবা হয়ে ফোটে বনে।
আমি শুনেছি মা ভক্তিভরে
মা বলে যে ডাকে তোরে,
(তুই) অমনি গলে অশ্রুলোরে
ঠাঁই দিস তোর অভয় কোলে।

২৩

মা গো, আমি মন্দমতি
তবু যে সন্তান তোরই।
(হায়) পুত্র বেড়ায় কাঙালবেশে
মা যার ভুবনেশ্বরী ॥
তুই যে এত বাসিস হেলা
(তবু) তোরেই ডাকি সারাবেলা ;
মার খেয়ে তোর শিশুর মতো
মাগো তোকেই জড়িয়ে ধরি ॥
মা হয়ে তুই কেমন করে
কোল থেকে তোর দিলি ফেলে,
(মাগো) কেন দিলি ধুলায় ফেলে ?
(আমি) মন্দ এত হতাম না মা
মায়ের স্নেহ-সুধা পেলে।
(মা) তোর উপরে অভিমানে
দু-চোখ যায় যেদিক পানে
সেই দিকে তাই ধাই মা এখন
মরণ-বাঁচন ভয় না করি ॥

২৪

শক্তের তুই ভক্ত শ্যামা
(তোরে) যায় না পাওয়া কেঁদে।
(তাই) শক্তিসাধক রাখে তোরে
ভক্তিডোরে বেঁধে॥
(মা) শক্ত বড়ো শক্ত ছেলে
(সে) জানে, দড়ি আলগা পেলে
যাবি পালিয়ে চোখে ধুলা দিয়ে
মায়াফাঁদ ফেঁদে।
(তাই) ভয় পেয়ে তুই মুক্তি দিতে চাস মা নিজে সেধে
(তুই) সুরাসুরে ভুলিয়ে রাখিস ইন্দ্রত্বের মোহে,
(ওমা) গুণের কিছু ঘাট নাই তোর নির্গুণ তাই কহে
(তোরে) নির্গুণ তাই কহে॥
তোর মায়াতে ভুলে গিয়ে
বিষ্ণু ঘুমান লক্ষ্মী নিয়ে,
চতুর্মুখে ব্রহ্মা ভাবেন
দেবী আছেন চতুর্বেদে।
(তোর) অন্ত খুঁজে শিব হয়েছেন ভবঘুরে বেদে॥

২৫

মা গো, আমি আর কি ভুলি।
চরণ যখন ধরেছি তোর
মা গো, আমি আর কি ভুলি।
(তুই) বহু জনম ঘুরিয়েছিস মা
পরিয়ে চোখে মায়ার ঠুলি॥
(তোর) পা ছেড়ে যে মোক্ষ যাচে
(তুই) বর নিয়ে যাস তাহার কাছে;
আমি যেন যুগে যুগে পাই মা প্রসাদ চরণধূলি।
(মোরে) শিশু পেয়ে খেলনা দিয়ে
রেখেছিলি মা ভুলিয়ে,
(এখন) খেলনা ফেলে কোলে নিতে
মাকে ডাকি দু-হাত তুলি॥
তোর ঐশ্বর্য যা কিছু মা
সে ভক্তগণে বিলিয়ে উমা,

ভিখারি এই সন্তানে দিস
মাতৃনামের ভিক্ষা-ঝুলি।

২৬

ওমা নির্গুণেরে প্রসাদ দিতে
তোর মতো কেউ নাই।
তোর পায়ে মা তাই রক্তজবা
গায়ে মাখা ছাই।
দৈত্য-অসুর হনন-ছলে
ঠাঁই দিস তুই চরণতলে,
আমি তামসিকের দলে মা গো
তাই নিয়েছি ঠাঁই॥
কালো বলে গৌরী তোরে
কে দিয়েছে গালি,
(ওমা) ত্রিভুবনের পাপ নিয়ে তোর
অঙ্গ হল কালি।
অপরাধ না করলে শ্যামা
ক্ষমা যে তোর পেতাম না মা,
(আমি) পাপী বলে আশা রাখি
চরণ যদি পাই॥

২৭

আমায় যারা দেয় মা ব্যথা, আমায় যারা আঘাত করে,
তোরই ইচ্ছায় ইচ্ছাময়ী।
আমায় যারা ভালোবাসে বন্ধু বলে বক্ষে ধরে,
তোরই ইচ্ছায় ইচ্ছাময়ী॥

আমায় অপমান করে যে
মা গো তোরই ইচ্ছা সে যে,
আমায় যারা যায় মা ত্যেজে,
যারা আমার আসে ঘরে
তোরই ইচ্ছায় ইচ্ছাময়ী॥
আমার ক্ষতি করতে পারে অন্য লোকের সাধ্য কী মা,

দুঃখ যা পাই তোরই সে দান, মা গো সবই তোর মহিমা।
তাই পায়ে কেহ দলে যবে
হেসে সয়ে যাই নীরবে,
কে কারে দুখ দেয় মা কবে
তোর আদেশ না পেলে পরে
তোরই ইচ্ছায় ইচ্ছাময়ী॥

২৮

করুণা তোর জানি মাগো
আসবে শুভদিন।
হোক না আমার চরম ক্ষতি
থাক না অভাব ঋণ॥
আমায় ব্যথা দেওয়ার ছলে
টানিস মা তোর অভয় কোলে,
সন্তানে মা দুঃখ দিয়ে
রয় কি উদাসীন॥
তোর কঠোরতার চেয়ে দয়া বেশি জানি বলে
ভয় যত মা দেখাস তত লুকাই তোরই কোলে।
সন্তানে ক্লেশ দিস যে এমন
হয়তো মা তার আছে কারণ,
তুই কাঁদাস বলে বলব কি মা
হলাম মাতৃহীন॥

২৯

আয় নেয়ে আয় এ বুকে
দুলালি মোর কালো মেয়ে।
দগ্ধ দিনের বুকে যেমন
আসে শীতল আঁধার ছেয়ে॥
আমার হৃদয়-আঙিনাতে
খেলবি মা তুই দিনে রাতে,
আমার সকল দেহ নয়ন হয়ে
দেখবে মা তাই চেয়ে চেয়ে॥

হাত ধরে মোর নিয়ে যাবি
তোর খেলাঘর দেখাবি মা,
এইটুকু তুই মেয়ে আমার
কেমন করে হস অসীমা।
নিবি লুটে চতুর্ভুজা
আমার স্নেহ প্রেম-পূজা,
নাম ধরে তোর ডাকব মা যেই
যেথায় থাকিস আসবি ধেয়ে॥

৩০

আজও মা তোর পাইনি প্রসাদ
আজও মুক্ত নহি।
আজও অন্যে আঘাত দিয়ে
কঠোর ভাষা কহি॥
মোর আচরণ, আমার কথা
আজও অন্যে দেয় মা ব্যথা,
আজও আমার দাহন দিয়ে
শতজনে দহি॥
শত্রু-মিত্র মন্দ-ভালোর যায়নি আজও ভেদ,
কেহ পীড়া দিলে, প্রাণে আজও জাগে খেদ।
আজও জাগে দুঃখশোকে
অশ্রু ঝরে আমার চোখে
আমার আমার ভাব মা আজও
জাগে রহি রহি॥

৩১

কোথায় গেলি মা গো আমার
খেলনা দিয়ে ভুলিয়ে রেখে।
ক্লান্ত আমি খেলে খেলে
এ সংসারের ধূলি মেখে॥
বলেছিলি সন্ধ্যা হলে
ধূলি মুছে নিবি কোলে,
ছেলেরে তুই গেলি ছলে—
(এখন) পাই না সাড়া মাকে ডেকে॥

একি খেলার পুতুল মাগো
দিযেছিলি মন ভুলাতে,
আধেক তাহার হারিয়ে গেছে
আধেক ভেঙে আছে হাতে।
এ পুতুলও লাগছে মা ভার,
তোর পুতুল তুই নে মা এবার
(এখন) দিন ফুরাল, নামল আঁধার,
ঘুম পাড়া তুই আঁচল ঢেকে॥

৩২

মা কবে তোরে পারব দিতে
আমার সকল ভার।
ভাবতে কখন পারব মা গো।
নাই কিছু আমার॥
(কারেও) আনিনি মা সঙ্গে করে,
রাখতে নারি কারেও ধরে
তুই দিস তুই নিস মা হরে—
আমার কোথায় অধিকার॥
হাসি খেলি চলি ফিরি ইঙ্গিতে মা তোরই,
তোর মাঝে মা জনম লভি, তোরই মাঝে
পুত্র মিত্র কন্যা জায়া
মহামায়া তোর এ মায়া,
মা তোর লীলার পুতুল আমি
ভাবতে দে এবার।

৩৩

জগৎ জুড়ে জাল ফেলেছিস
শ্যামা কি তুই জেলের মেয়ে।
(তোর) মায়ের জালে মহামায়া
বিশ্বভুবন আছে ছেয়ে॥
পড়ে মা তোর মায়ার ফাঁদে
কোটি নরনারী কাঁদে,

তোর মায়াজাল তত বাঁধে
পালাতে চায় যত ধেয়ে॥
চতুর যে মীন সে জানে মা,
জাল থেকে কি মুক্তি আছে?
(তাই) জেলে যখন জাল ফেলে, সে
লুকায় জেলের পায়ের কাছে।
ওমা জাল এড়িয়ে তাই সে বাঁচে।

তাই মা আমি নিলাম শরণ
তোর ও দুটি রাঙা চরণ
(আমি) এড়িয়ে গেলাম মায়ার বাঁধন
মা তোমার অভয় চরণ পেয়ে।

৩৪

কালী কালী মন্ত্র জপি
বসে লোকের ঘোর শ্মশানে।
মা অভয়ার নামের গুণে
শান্তি যদি পাই এ প্রাণে।

এই শ্মশানে ঘুমিয়ে আছে
যে ছিল মোর বুকের কাছে,
সে হয়তো আবার উঠবে জেগে
মা ভবানীর নামগানে॥
সকল সুখ শান্তি আমার
হরে নিল যে পাষাণী,
শূন্য বুকে বন্দি করে
রাখব আমি তারেই আনি।

মোর যাহা প্রিয় মাকে দিয়ে
জেগে আছি আশা-দীপ জ্বালিয়ে,
মা-র সেই চরণের নিলাম শরণ
যে চরণে আঘাত হানে॥

৩৫

আদরিণী মোর শ্যামা মেয়েরে
কেমনে কোথায় রাখি।
রাখিলে চোখে বাজে ব্যথা বুকে
(তারে) বুকে রাখিলে দুখে ঝুরে আঁখি
শিরে তারে রাখি যদি
মন কাঁদে নিরবধি,
(সে) চলতে পায়ে দলবে বলে
পথে হৃদয় পেতে থাকি॥
কাঙাল যেমন পাইলে রতন
লুকাতে ঠাঁই নাহি পায়।
তেমনি আমার শ্যামা মেয়েরে
জানি না রাখিব কোথায়।
দুরন্ত মোর এই মেয়েরে
বাঁধিব আমি কী দিয়ে রে,
(তাই) পালিয়ে যেতে চায় সে যবে
অমনি মা বলে ডাকি॥

৩৬

শ্যামা তোর নাম যার জপমালা
তার কি মা ভয় ভাবনা আছে।
দুঃখ অভাব রোগ শোক জরা
লুটায় তাহার পায়ের কাছে॥
যার চিত্ত নিবেদিত তোর চরণে
ওমা কী ভয় তাহার জীবনে মরণে,
মায়ের কোলে সে যে শিশুর সম
নির্ভয় চিতে সদা খেলে নাচে॥
রক্ষামন্ত্র যার শ্যামা তোর নাম
সকল বিপদ তারে করে প্রণাম।

সদা প্রসন্ন মন তার ধ্যানে মা তোর,
ভূমানন্দে মা গো রহে সে বিভোর;
(তার) নিকটে আসিতে নারে কাল কঠোর
তব নাম প্রসাদ যে লভিয়াছে।

৩৭

আমি নামের নেশায় শিশুর মতো
ডাকি গো মা বলে।
নাই দিলি তুই সাড়া মা গো
নাই নিলি তুই কোলে॥
শুনলে 'মা' নাম জেগে উঠি,
ব্যাকুল হয়ে বাইরে ছুটি,
ওই নামে মোর নয়ন দুটি
ভরে উঠে জলে॥
ও নাম আমার মুখের বুলি, ও নাম খেলার সাথি,
ও নাম বুকে জড়িয়ে ধরে পোহায় দুখের রাতি।
মা-হারানো শিশুর মতো
জানি ও-নাম অবিরত,
ওই নামের মন্ত্র আমার বুকে
কবচ হয়ে দোলে॥

৩৮

(ওমা) বক্ষে ধরেন শিব যে চরণ
শরণ নিলাম সেই চরণে।
জীবন আমার ধন্য হল,
ভয় নাই মা আর মরণে॥
যা ছিল মোর এই ত্রিলোকে
তোকে দিলাম, দিলাম তোকে,
আমার বলে রইল শুধু
তোর চরণের ধ্যান এ মনে।

(তোর) কেশ নাকি মা মুক্ত হল
ছুঁয়ে তোরই রাঙা চরণ,
(ও মা) মুক্তকেশী, মুক্ত হব
সেই চরণে নিয়ে শরণ।
(তোর) চরণ-চিহ্ন বক্ষে এঁকে
বিশ্বজনে বলব ডেকে,
দেখে যা কোন রত্ন রাজে
আমার হৃদয়-সিংহাসনে॥

৩৯

রক্ষা-কালীর রক্ষা-কবচ আছে আমায় ঘিরে।
মায়ের পায়ের ফুল কুড়িয়ে বেঁধেছি মোর শিরে॥
মা-র চরণামৃত খেয়ে
অমৃতে প্রাণ আছে ছেয়ে,
দুঃখ-অভাব ভাবনার ভার
দিয়েছি মা ভবানীরে॥
তার নামের নামাবলি গড়িয়ে আমার বুকে
মায়ের কোলের শিশুর মতো ঘুমাই পরম সুখে।
মা-র ভক্তের চরণ-ধূলি
নিয়েছি মোর বক্ষে তুলি,
(মায়ের) পূজার প্রসাদ পেতে আমি
আসি ফিরে ফিরে॥

৪০

(আমার) মুক্তি নিয়ে কী হবে মা,
আমি তোরে চাই।
স্বর্গ আমি চাই না মা গো
কোল যদি তোর পাই।
মা কী হবে সে মুক্তি নিয়ে
কী হবে সে স্বর্গে গিয়ে,
যেথায় গিয়ে তোকে ডাকার
কোল যদি তোর পাই
আর প্রয়োজন নাই॥
যুগে যুগে যে লোকে মা প্রকাশ হবে তোর,
পুত্র হয়ে দেখব লীলা, এই কামনা মোর।
তুই মাখাস যদি মাখব ধূলি,
শুধু তোকে যেন নাহি ভুলি,
তুই মুছিয়ে ধূলি নিবি তুলি,
বক্ষে দিবি ঠাঁই॥

৪১

(মায়ের) অসীম রূপ-সিন্ধুতে রে
বিন্দুসম বেড়ায় ঘুরে,
কোটি চন্দ্র সূর্য তারা
অনন্ত এই বিশ্ব জুড়ে॥
যোগীন্দ্র শিব পায়ের তলায়
ধ্যান করে রে সেই অসীমায়,
কোটি ব্রহ্মা মহিমা গায়
প্রণব ওংকারের সুরে॥
কোটি গ্রহের নিবল জ্যোতি মহাকালীর সীমা খুঁজে,
সৃষ্টি-প্রলয় বলয় হয়ে ঘোরে শ্যামার চতুর্ভুজে।
মায়ের একটি আঁখির চাওয়ায়
যুগ-যুগান্ত হারিয়ে যায়,
মায়ের রূপের ঈষৎ আভাস পেয়ে
সাগর দুলে, তিমির ঝরে॥

৪২

(আমার) কালো মেয়ে পালিয়ে বেড়ায়
কে দেবে তায় ধরে।
(তারে) যেই ধরেছি মনে করি
অমনি সে যায় সরে॥
বনের ফাঁকে দেখা দিয়ে
চঞ্চলা মোর যায় পালিয়ে,
(দেখি) ফুল হয়ে মা-র নূপুরগুলি
পথে আছে ঝরে।
তার কন্ঠহারের মুক্তাগুলি আকাশ-আঙিনাতে
তারা হয়ে ছড়িয়ে আছে, দেখি আধেক রাতে।
আমি কেঁদে বেড়াই, কাঁদলে যদি
আসে দয়া করে॥

৪৩

আঁধার-ভীত এ চিত যাচে মা গো আলো আলো।
বিশ্ববিধাত্রী আলোকদাত্রী
নিরাশ পরানে আশার সবিতা জ্বালো
জ্বালো আলো আলো॥
হারিয়েছি পথ গভীর তিমিরে,
লহো হাতে ধরে প্রভাতের তীরে,
পাপ তাপ মুছি করো মাগো শুচি
আশিসে অমৃত ঢালো॥
দশপ্রহরণধারিণী দুর্গতিহারিণী দুর্গে
মা অগতির গতি
সিদ্ধিবিধায়িনী দনুজদলনী
বাহুতে দাও মা শকতি।

তন্দ্রা ভুলিয়া যেন মোরা জাগি
এবার প্রবল মৃত্যু লাগি
রুদ্র দাহনে ক্ষুদ্রতা দহো
বিনাশো গ্লানির কালো॥

৪৪

মা তোর চরণ-কমল ঘিরে
চিত্ত-ভ্রমর বেড়ায় ঘুরে।
(ও মা) সাধ মেটে না দেখে দেখে
(যত) দেখি, তত নয়ন ঝুরে॥
(ওই) চরণচিহ্ন বক্ষে এঁকে
চরণ-পরাগ-ধূলি মেখে
গ্রহ-তারায় লোকে লোকে
(তোর) নাম গেয়ে যাই সুরে সুরে॥
তোর চরণের ধূলি নিয়ে ললাটে মোর তিলক আঁকি
ওই চরণের পানে চেয়ে ধ্রুবতারা হল আঁখি।
তোর চরণের মধু যদি
(মা) পাই এমনই নিরবধি,
লক্ষ কোটি জনম নিয়ে
বেড়াব ত্রিভুবন জুড়ে॥

৪৫

আয় মা চঞ্চলা মুক্তকেশী শ্যামা কালী।
নেচে নেচে আয় বুকে দিয়ে তাথই তাথই করতালি॥
দশদিক আলো করে
ঝঞ্ঝার মঞ্জীর পরে
দুরন্ত রূপ ধরে
আয় মায়ার সংসারে আগুন জ্বালি।
আমার স্নেহের রাঙা জবা পায়ে দলে
কালো রূপ তরঙ্গ তুলে গগনতলে
সিন্ধু জলে আমার কোলে
আয় মা আয়।
তোর চপলতায় মা কবে
শান্ত ভবন প্রাণ-চঞ্চল হবে,
এলোকেশে এনে ঝড়
মায়ার এ খেলাঘর
ভেঙে দে মা আনন্দদুলালি॥

৪৬

কৌশী তেতালা

শ্মশানে জাগিছে শ্যামা
অন্তিমে সন্তানে নিতে কোলে।
জননী শান্তিময়ী বসিয়া আছে ওই
চিতার আগুন ঢেকে স্নেহ-আঁচলে॥
সন্তানে দিতে কোল ছাড়ি সুখ-কৈলাস
বরাভয়া-রূপে মা শ্মশানে করেন বাস;
কী ভয় শ্মশানে শান্তিতে যেখানে
ঘুমাবি জননীর চরণতলে॥
জ্বলিয়া মরিলি কে সংসার-জ্বালায়—
তাহারে ডাকিছে মা, কোলে আয় কোলে আয়!
জীবনে শান্ত ওরে
ঘুম পাড়াইতে তোরে
কোলে তুলে নেয় মা মরণের ছলে॥

৪৭

আয় অশুচি আয় রে পতিত,
এবার মায়ের পূজা হবে।
যথা সকল জাতির সকল মানুষ
নির্ভয়ে মা-র চরণ ছোঁবে।
(সেথা) এবার মায়ের পূজা হবে॥
(সেথা) নাই মন্দির নাই পূজারি,
নাই শাস্ত্র নাই রে দ্বারী,
(যেথা) মা বলে যে ডাকবে এসে
মা তাহারেই কোলে লবে॥
(মা) সিংহ-আসন হতে নেমে বসেছে দেখ ধূলির তলে,
(মা-র) মঙ্গলঘট পূর্ণ হবে সবার ছোঁয়া তীর্থজলে।
জননীকে দেখেনি, তাই
ভাইকে আঘাত হেনেছে ভাই,
(আজ) মাকে দেখে বুঝবি মোরা
এক মা-র সন্তান সবে।
(এবার) ত্রিলোক জুড়ে পড়বে সাড়া
মাতৃমন্ত্রের মাভৈঃ-রবে॥

৪৮

দীনের হতে দীন দুঃখী অধম যথা থাকে
ভিখারিনি বেশে সেথা দেখেছি মোর মাকে
(মোর) অন্নপূর্ণা মাকে॥
অহংকারের প্রদীপ নিয়ে স্বর্গে মাকে খুঁজি,
মা ফেরেন ধূলির পথে যখন ঘটা করে পূজি,
ঘুরে ঘুরে দূর আকাশে
প্রণাম আমার ফিরে আসে
যথায় আতুর সন্তানে মা কোল বাড়ায়ে ডাকে॥
নামতে নারি তাদের কাছে সবার নীচে যারা
যাদের তরে আমার জগন্মাতা সর্বহারা।
অপমানের পাতালতলে লুকিয়ে যারা আছে
তোর শ্রীচরণ রাজে সেথায়, নে মা তাদের কাছে
আমায় নে মা তাদের কাছে।

আনন্দময় তোর ভবনে
আনব কবে বিশ্বজনে
দেখব জ্যোতির্ময়ী রূপে সেদিন তমসাকে।

৪৯

(মা) একলা ঘরে ডাকব না আর
দুয়ার বন্ধ করে।
(তুই) সকল ছেলের মা যেখানে
ডাকব মা সেই ঘরে॥
রুদ্ধ আমার একলা এ মন্দিরে
পথ না পেয়ে যাস বুঝি মা ফিরে
(ঘুরে) জ্যোতির্লোকে ঘুম পাড়িয়ে
তাপিত সন্তান নিয়ে
কাঁদিস মা তুই বুকে ধরে॥
(তুই) সকল ছেলের মা যেখানে
ডাকব মা সেই ঘরে॥
(আমি) একলা মানুষ হতে গিয়ে হারাই মা তোর স্নেহ,
(আমি) যে ঘর যেতে ঘৃণা করি, মা! সেই তোর গেহ।
দুর্বল মোর ভাই বোনদের তুলে
দাঁড়াব মা সেদিন চরণমূলে,
কোলে তুলে নিবি হেসে
(আর) হারাব না তোরে॥

৫০

(তুই) বলহীনের বোঝা বহিস যেথায় ভৃত্য হয়ে
যথা দাসী হয়ে করিস সেবা, যা মা সেথায় লয়ে
(মোরে) যা মা সেথায় লয়ে॥
(যথা) রুগ্ণ ছেলের বক্ষে ধরে
নিশীথ জাগিস একলা ঘরে
(যথা) দুঃখী পিতার সাথে কাঁদিস উপবাসী রয়ে।
(মোরে) যা মা সেথায় লয়ে॥
শ্রমিক চাষার তরে যথা আঁধার খাদে মাঠে
ক্ষুধার অন্ন নিস মা বয়ে, নে মা তাদের হাটে
(মোরে) নে মা তাদের হাটে॥

তুই ত্রিজগতের পাপ কুড়ালি
(তাই) সোনার অঙ্গ হল কালি
তোরে সেই কোলেতে পাব মহাকালীর পরিচয়ে।

৫১

কেন আমায় আনলি মাগো মহাবাণীর সিন্ধুকূলে
(মোর) ক্ষুদ্র ঘটে এ সিন্ধুজল কেমন করে নেব তুলে॥
চতুর্বেদে এই সিন্ধুর জল
ক্ষুদ্রবারিবিন্দু হয়ে করছে টলমল
এই বাণীরই বিন্দু যে মা গ্রহ তারা গগনমূলে।
ইহারই কো ধরতে গিয়ে শিবের জটা পড়ে খুলে॥
অনন্তকাল রবি শশী এই যে মহাসাগর হতে
সোনার ঘটে রসের ধারা নিয়ে ছড়ায় ত্রিজগাতে॥
বাঁশিতে মোর, স্বল্প এ আঁধারে
অনন্ত সে বাণীর ধারা ধরতে কি মা পারে,
শুনেছি মা হয় সীমাহীন ক্ষুদ্রও তোর চরণ ছুঁলে॥

৫২

ভাগীরথীর ধারার মতো সুধার সাগর পড়ুক ঝরে
মা গো এবার ত্রিভুবনের সকল জড় জীবের পরে॥
যত মলিন আঁধার কালো
হোক সুধাময়, পড়ুক আলো,
সকল জীব শিব হোক মা, সেই সুধাতে সিনান করে।
তোর শক্তি-প্রসাদ পেয়ে মানুষ হবে অমর সেনা,
দিব্য জ্যোতির্দেহ পাবে, দানব-অসুর ভয় রবে না।
এই পৃথিবী ব্যথাহত
শ্বেত শতদলের মতো
মা তোর পূজাঞ্জলি হয়ে উঠবে ফুটে সেই সাগরে॥

৫৩

মা গো তোরই পায়ের নূপুর বাজে
এই বিশ্বের সকল ধ্বনির মাঝে॥
জীবের ভাষায় পাখির মধুর গানে
সাগর-রোলে নদীর কলতানে
সমীরণের মরমরে শুনি সকল সাঁঝে।
মা গো তোরই পায়ের নূপুর বাজে॥
আমার প্রতি নিশ্বাসে মা রক্তধারার মাঝে
প্রাণের অনুরণনে তোর চরণধ্বনি বাজে।
গভীর প্রণব ওংকারে তোর কালী
(মা গো মহাকালী)
তাথই নাচের শুনি করতালি
সেই নৃত্যলীলার স্তবগাথা গান
চরণতলে নটরাজে॥

৫৪

জ্যোতির্ময়ী মা এসেছে আঁধার আঙিনায়।
ত্রিভুবনবাসী ছেলেমেয়ে আয় রে ছুটে আয়॥
আনন্দ আজ লুট হতেছে কে কুড়াবি আয়।
আনন্দিনী দশভুজা দশ হাতে ছড়ায়॥
মা অভয় দিতে এল ভয়ের অসুর দলে পায়।
আজ জিনব জগৎ মাভৈঃ বাণীর বিপুল ভরসায়॥
বুকের মাঝে টইটুম্বুর ভরা নদীর জল
ওরে দুলছে টলমল।
ঝিলের জলে ফুটল কত রঙের শতদল
ছুঁতে মায়ের পদতল॥
দেব-সেনারা বাচ খেলে রে আকাশ-গাঙের স্রোতে,
সেই আনন্দে যোগ দিবে কে, আয় রে বাহির-পথে।
আর যেতে দেব না মাকে রাখব ধরে পায়—
মাতৃহারা মা পেলে কি ছাড়তে কভু চায়॥

৫৫

তোর কালো রূপ দেখতে মা গো
কালো হল মোর আঁখি।
চোখের ফাঁকে যাস পালিয়ে
মা তুই কালো পাখি॥
আমার নয়ন-দুয়ার বন্ধ করে এই দেহ-পিঞ্জরে
চঞ্চলা গো বুকের মাঝে রাখি তোরে ধরে,
চোখ চেয়ে তাই খুঁজি তোরে পাইনে ভুবন ভরে
সাধ যায় মা জন্ম জন্ম অন্ধ হয়ে থাকি॥
তোর কালো রূপের বিজলি-চমক কোটি লোকের জ্যোতি,
অনন্ত তোর কালোতে মা, সকল আলোর গতি!
তোর কালো রূপকে বলে মা 'তমঃ',
ওই রূপে তুই মহাকালী মা গো নমো নমঃ
তুই আলোর আড়ালে টেনে মা গো
দিসনে মোরে ফাঁকি॥

৫৬

বল মা শ্যামা বল, তোর বিগ্রহ কী মায়া জানে,
(আমি) যত দেখি তত কাঁদি ওইরূপ দেখি মা সকলখানে॥
মাতৃহারা শিশু যেমন মায়ের ছবি দেখে
চোখ ফিরাতে নারে-মা গো, কাঁদে বুকে রেখে।
তোর মূর্তি মোরে তেমনি করে টানে মা গো মরণটানে॥
ওমা, রাত্রে নিতুই ঘুমের ঘোরে দেখি বুকের কাছে
যেন, বিগ্রহ তোর মায়ের মতো জড়িয়ে মোর আছে।
জেগে উঠে আঁধার ঘরে
কাঁদি যবে মা তোর তরে,
দেখি বিগ্রহ তোর কাঁদছে যেন চেয়ে চেয়ে আমার পানে॥
(দেখি) আরশিতে মুখ দেখতে গিয়ে মূর্তি তোরই রাজে,
মুদলে আঁখি বিগ্রহ তোর দেখি বুকের মাঝে,
আর কতকাল ছবি দিয়ে
রাখবি মোরে মা ভুলিয়ে,
তোর কোলে মা যাব কবে, শান্তি কবে পাব প্রাণে॥

৫৭

মাকে ভাসায়ে জলে কেমনে রহিবে ঘরে,
শূন্য ভুবন শূন্য ভবন কাঁদে হাহাকার করে॥
মা যে নদীর ঢেউ-এর মতো,
পালিয়ে বেড়ায় অবিরত,
হৃদয়-ঘাটে একটু থেকে অমনি সে যায় সরে॥
বিসর্জনের প্রতিমা এ নয়
(এরে) নিত্য কাছে রাখতে সাধ হয়
পাষাণ দেউল ঘিরে রে ভাই বেঁধে ভক্তিডোরে॥
সেই মাকে মোর ভাসিয়ে নদীর জলে
মাতৃহারা শিশুর মতো কাঁদি 'মা মা' বলে।
তেমনি সুদিন আসবে কবে
(মার) নিত্য আগমনি হবে
বিশ্ব-চরাচরে॥

৫৮

কে সাজাল মাকে আমার
বিসর্জনের বিদায়-সাজে।
আজ সারাদিন কেন এমন
করুণ সুরে বাঁশি বাজে॥
আনন্দেরই প্রতিমাকে, হায়
বিদায় দিতে পরান নাহি চায়।
মাকে ভাসিয়ে জলে কেমন করে
রইব আঁধার ভবন মাঝে॥
মা-র আগমনে বেজেছিল
প্রাণে নতুন আশার বাঁশি।
দুখ-শোক-ভয় ভুলেছিলাম
(দেখে) মা অভয়ার মুখের হাসি।
মা দশ হাতে আনন্দ এনেছিল,
বিশ হাতে আজ দুঃখ ব্যথা দিল ;
মা মৃন্ময়ীকে ভাসিয়ে জলে
পাব চিন্ময়ীকে বুকের মাঝে॥

৫৯

(আমার) আনন্দিনী উমা আজও
এল না তার মায়ের কাছে।
হে গিরিরাজ দেখে এসো
কৈলাসে মা কেমন আছে॥
মোর মা যে প্রতি আশ্বিন মাসে
মা মা বলে ছুটে আসে ;
মা আসেনি বলে আজও
ফুল ফোটেনি লতায় গাছে॥
তত্ত্ব-তালাশ নিইনি মায়ের
তাই বুঝি মা অভিমানে
না এসে তার মায়ের কোলে
ফিরিছে শ্মশানে মশানে।
ক্ষীর নবনী লয়ে থালায়
কেঁদে ডাকি, 'আয় উমা আয়!'
যে কন্যারে চায় ত্রিভুবন
তাকে ছেড়ে মা কি বাঁচে॥

৬০

আমার উমা কই, গিরিরাজ,
কোথায় আমার নন্দিনী ?
এ যে দেখি দশভুজা
এ কোন রণরঙ্গিণী॥
মোর লীলাময়ী চঞ্চলারে ফেলে,
এ কোন দেবীমূর্তি নিয়ে এলে।
এ যে মহীয়সী মহামায়া বামা মহিষমর্দিনী॥
মোর মধুর স্নেহে জ্বালতে আগুন
আনলে কারে ভুল করে,
এরে কোলে নিতে হয় না সাহস,
ডাকতে নারি নাম ধরে।
মা, কে এলি তুই দনুজদলনী বেশে,
কন্যারূপে মা বলে ডাক হেসে,
তুই চিরকাল যে দুলালি মোর
মাতৃস্নেহে বন্দিনী॥

৬১

সংসারেরই দোলনাতে মা
ঘুম পাড়িয়ে কোথায় গেলি ?
আমি অসহায় শিশুর মতো
ডাকি মা দুই বাহু মেলি ॥
মোর অন্য শক্তি নাই মা তারা
'মা' বুলি আর কান্না ছাড়া,
তোরে না দেখলে কেঁদে উঠি
(তোর) কোল পেলে মা হাসি খেলি ॥
(ওমা) ছেলেরে তোর তাড়ন করে
মায়ারূপী সৎমা এসে
ছয় রিপুতে দেখায় মা ভয়
পাপ এল পুতনির বেশে।

মরি ক্ষুধা তৃষ্ণাতে মা,
শ্যামা আমায় কোলে নে মা,
আমি ক্ষণে ক্ষণে চমকে উঠি
দয়াময়ী মা কি এলি ॥

৬২

আয় বিজয়া আয় রে জয়া
উমার লীলা যা রে দেখে।
সেজেছে সে মহাকালী
চোখের কাজল মুখে মেখে ॥
সে ঘুমিয়েছিল আমার কোলে
জেগে উঠে কেঁদে বলে :
আমায় কালী সাজিয়ে দে মা
ছেলেরা মোর কাঁদছে ডেকে ॥
চেয়ে দেখি মোর উমা নাই নাচে কালী দিগম্বরী ;
হুংকার দেয় কোটি গ্রহের মুণ্ডমালা গলায় পরি।
আমি শুধু উমায় চিনি,
এ কোন মহা মায়াবিনী
কালো রূপে বিশ্বভুবন
আকাশ পবন দিল ঢেকে।

৬৩

সর্বনাশী! মেখে এলি এ কোন চুলোর ছাই?
শ্মশান ছাড়া খেলবার তোর জায়গা কি আর নাই॥
মুক্তকেশী, কেশ এলিয়ে
বেড়াস কখন কোথায় গিয়ে,
এক নিমেষও তোকে নিয়ে শান্তি নাহি পাই॥
হাড়-জ্বালানি মেয়ে! হাড়ের মালা কোথায় পেলি?
ভুবনমোহন গোরী-রূপে কালি মেখে এলি!
তোর গায়ের কালি চোখের জলে
ধুইয়ে দেব, আয় মা কোলে।
তোরে বুকে ধরেও মরি জ্বলে, দিই মা গালি তাই।

৬৪

আমার কালো মেয়ে রাগ করেছে,
কে দিয়েছে গালি
(তারে) কে দিয়েছি গালি।
রাগ করে সে সারা গায়ে
মেখেছে তাই কালি॥
যখন রাগ করে মোর অভিমানী মেয়ে
আরও মধুর লাগে তাহার হাসি মুখের চেয়ে।
কে কালো দেউল করল আলো
অনুরাগের প্রদীপ জ্বালি॥
পরেনি সে বসন-ভূষণ, বাঁধেনি সে কেশ,
তারই কাছে হার মানে রে ভুবনমোহন বেশ।
রাগিয়ে তারে কাঁদি যখন দুখে
দয়াময়ী মেয়ে আমার ঝাঁপিয়ে পড়ে বুকে;
(আমার) রাগি মেয়ে, তাই তারে দিই
জবা ফুলের ডালি॥

৬৫

শ্যামা মায়ের কোলে চড়ে
জপি আমি শ্যামের নাম।

মা হলেন মোর মন্ত্রগুরু
ঠাকুর হলেন রাধাশ্যাম ॥
ডুবে শ্যামা-যমুনাতে
খেলব খেলা শ্যামের সাথে
শ্যাম যবে মোর হানবে হেলা
মা পুরাবেন মনস্কাম ॥
আমার মনের দো-তারাতে
শ্যামা ও শ্যামা দুটি তার,
সেই দো-তারায় ঝংকার দেয়
ওংকার রব অনিবার ॥
মাহামায়ার মায়ার ডোরে
আনবে বেঁধে শ্যাম কিশোরে,
কৈলাসে তাই মাকে ডাকি
দেখব সেথায় ব্রজধাম ॥

৬৬

ওমা ত্রিনয়নী! সেই চোখ দে
যে চোখ তোরে দেখতে পায়।
সে নয়ন-তারায় কাজ কী তারা
যে তারা লুকায় মা তারায় ॥
চাইনে সে চোখ যে চোখ দেখে মায়া,
অনিত্য এই সংসারেরই ছায়া,
যে দৃষ্টি দেখে নিত্য তোরে
সেই দৃষ্টি দে আমায় ॥
ওমা নিভিয়ে দে এ নয়ন-প্রদীপ
দেখায় যাহা দুঃখ-শোক,
এই আলেয়া পথ ভুলিয়ে
যায় মা নিয়ে নরলোক।

তোর সৃষ্টি চির-আনন্দময় না কি!
দেখব সে লোক, দে মোরে সেই আঁখি;
দেখে মা রোগ-মৃত্যু-জরা যা
তোর সন্তান সেই দৃষ্টি চায় ॥

৬৭

মা! আমি তোর অন্ধ ছেলে,
হাত ধরে মোর নিয়ে যা মা!
পথ নাহি পাই, যে দিকে চাই
দেখি আঁধার ঘোর ত্রিযামা॥
আমি নিজে পথ চলিতে চাই
বারে বারে পথ ভুলি মা তাই
মায়া কূপে পড়ে কাঁদি
কোথায় দয়াময়ী শ্যামা॥
মা তুই যবে হাত ধরে চলিস, রয় না পতন-ভয়
তুই যবে পথ দেখাস মা গো, সে পথ জ্যোতির্ময়।
কী হবে জ্ঞান-প্রদীপ নিয়ে সাথে,
বৃথা এ দীপ জন্মান্ধের হাতে
মা তুই যদি হস নির্ভর মোর
পথের ভয় আর রবে না মা॥

৬৮

আমার শ্যামা বড়ো লাজুক মেয়ে
কেবলই সে লুকাতে চায়।
আলো-আঁধার পর্দা টেনে
(ভীরু) বালিকা সে পালিয়ে বেড়ায়॥
নিখিল ভুবন আছে তারে ঘিরে,
(আমার) মেয়ে তবু বসন খুঁজে ফিরে;
তারে যে দেখে সে এক নিমেষে
তারই মাঝে লয় হয়ে যায়॥
কোটি শিব ব্রহ্মা হরি অনন্তকাল গভীর ধ্যানে
তার সে লুকোচুরি খেলায় পায় না দিশা, পায় না মানে।

রবি-শশী গ্রহ-তারার ফাঁকে
যে দেখেছে পালিয়ে যেতে মাকে;
সে আপনাকে আর পায় না খুঁজে
মায়াবিনীর মহামায়ায়॥

৬৯

আমার মা আছে রে সকল নামে,
মা যে আমার সর্বনাম।
যে নামে ডাক শ্যামা মাকে
পুরবে তাতেই মনস্কাম॥
ভালোবেসে আমার শ্যামা মাকে
যার যাহা সাধ সেই নামে সে ডাকে,
সেই নামে মা দেয় রে ধরা
কেউ শ্যামা কয়, কেহ শ্যাম।
এক সাগরে মিশে গিয়ে
সকল নামের নদী
সেই হরিহর কৃষ্ণ ও রাম,
দেখিস তাঁকে যদি,
নিরাকার সাকারা সে কভু,
সকল জাতির উপাস্য সে প্রভু,
নয় সে নারী নয় সে পুরুষ,
সর্বলোকে তাঁহার ধাম॥

৭০

ও মা, তোর ভুবনে জ্বলে এত আলো
আমি কেন অন্ধ মা গো—
দেখি শুধু কালো॥
সর্বলোকে শক্তি ফিরিস নাচি,
ও মা, আমি কেন পঙ্গু হয়ে আছি?
ও মা ছেলে কেন মন্দ হল, জননী যার ভালো।
তুই নিত্য মহাপ্রসাদ বিলাস কৃপার দুয়ার খুলি
কেন, চির-শূন্য রইল মা গো আমার ভিক্ষার ঝুলি?
বিন্দু বারি পেলাম না মা সিন্ধুজলে রয়ে,
তোর চোখের কাছে পড়ে আছি চোখের বালি হয়ে।
মোর জীবন্মৃত এই দেহে মা চিতার আগুন জ্বালো॥

৭১

ও মা তুই আমারে ছেড়ে আছিস
আমি তাই হয়েছি লক্ষ্মীছাড়া।
তোর কৃপা বিনা শক্তিময়ী শুকিয়ে গেল ভক্তিধারা॥
ও মা তুই আশ্রয় দিলি না তাই
আমি যা পাই তা পথে হারাই
তোর রসময় ভুবন আমার শ্মশান হল, ও মা তারা॥
আজ আনন্দ-যমুনা ফেলে এসেছি তাই যমের দ্বারে,
ও মা জীবনে যা পেলাম না তা মরণ যদি দিতে পারে।
ও মা তত বাড়ে বুকের জ্বালা
পাই যত যশ খ্যাতির মালা॥
রাজপ্রাসাদে শুয়ে, মাগো, শান্তি কি পায় মাতৃহারা॥

৭২

আমার মানস-বনে ফুটেছে রে
শ্যামা-লতার মঞ্জরী।
সেই মঞ্জুবনে ফিরছে রে তাই
ভক্তি-ভ্রমর গুঞ্জরি॥
সেথা আনন্দে দেয় করতালি
প্রেমের কিশোর বনমালী
সেই লতামূলে শিবের জটায়
গঙ্গা ঝরে ঝরঝরি॥
কোটি তরু শাখা মেলি
এই সে লতার পরশ চায়,
শিরে ধরে ধন্য হতে
এই শ্যামারই শ্যাম শোভায়।
এই লতারই ফুল সুবাসে
কোটি চন্দ্র সূর্য আসে নীল আকাশে
এই লতার ছায়ায় প্রাণ জুড়াতে
ত্রিলোক আছে প্রাণ ধরি॥

৭৩

শ্যামা নামের লাগল আগুন
আমার দেহ-ধূপকাঠিতে।
যত জ্বালি সুবাস তত
ছড়িয়ে পড়ে চারিভিতে॥

ভক্তি আমার ধূপের মতো
উর্ধ্বে ওঠে অবিরত,
শিবলোকের দেব-দেউলে মা-র শ্রীচরণ পরশিতে ॥
অন্তরলোক শুদ্ধ হল পবিত্র সেই ধূপ-সুবাসে,
(ওরে) মা-র হাসিমুখ চিত্তে ভাসে চন্দ্রসম নীল আকাশে।
সব কিছু মোর পুড়ে কবে
চিরতরে ভস্ম হবে,
মা-র ললাটে আঁকব তিলক সেই ভস্ম-বিভূতিতে ॥

৭৪

ওমা খড়্গ নিয়ে মাতিস রণে,
নয়ন দিয়ে বহে ধারা।
(এমন) একাধারে নিষ্ঠুরতা কৃপা তোরই সাজে তারা ॥
করে অসুর মুণ্ডরাশি
অধরে না ধরে হাসি
(তুই) জানিস মরলে তোর আঘাতে তোরই কোলে যাবে তারা।
(মা) দুই হাতে তোর বর ও অভয়
আর দু-হাতে মুণ্ড অসি,
ললাটে তোর পূর্ণিমা চাঁদ
কেশে কৃষ্ণা চতুর্দশী।
(তুই) জননী-প্রায় আঘাত করে,
দিস মা দোলা বক্ষে ধরে,
(তুই) পাপমুক্ত করার ছলে অসুর বধিস ভব-দারা ॥

৭৫

আমার হৃদয় হবে রাঙাজবা, দেহ বিল্বদল।
মুক্তি পাব ছুঁয়ে মুক্তকেশীর চরণতল ॥
মোর বলির পশু হবে সর্বকাম,
মোর পূজার মন্ত্র হবে মায়ের নাম,
মোর অশ্রু দেব মা-র চরণে, সেই তো গঙ্গাজল ॥
মোর আনন্দ মাকে দেব তাই হবে চন্দন,
মোর পুষ্পাঞ্জলি হবে আমার প্রাণ মন।

মোর জীবন হবে আরতি-দীপ,
মোর গুরু হবেন শংকর শিব,
মোর কাঁটার জ্বালা পদ্ম হবে শুভ্র সুনির্মল।

৭৬

যে কালীর চরণ পায় রে কালীর চরণ পায়।
সে মোক্ষ মুক্তি কিছুই নাহি চায়॥
সে চায় না স্বর্গ চায় না ভগবান,
শ্রীকালীর চরণ আত্মা তাহার দেহ-মন ও প্রাণ ;
সে কালীর চরণ ছেড়ে ব্রহ্মলোকেও নাহি যায়॥
শিবের জটার গঙ্গা নিত্য চরণ ধোয়ায় যাঁর
যোগ-সাধনা আরাধনা সে জানে না ভাই
ওই চরণ তাহার সার॥
ধর্মাধর্ম ভেদ জানে না সে বলে সবাই মায়ের ছেলে,
বন্ধু বলে জড়িয়ে ধরে চাঁড়াল কাছে এলে ;
সে বেদ-বেদান্ত জানে না শ্রীকালীর নাম গায়॥

৭৭

তোরই নামের কবচ দোলে
আমার বুকে, হে শংকরী !
কী ভয় দেখাস ? আমি তোকেও
ভয় করি না, ভয়ংকরী॥
মৃত্যু-প্রলয় তাদের লাগি
নয় যারা তোর অনুরাগী
(ও মা) তোর শ্রীচরণ আশ্রয় মোর
(দেখে) মরণ আছে ভয়ে মরি॥
আমি তোরই মাঝে ঘুমাই জাগি,
তোরই কোলে কাঁদি হাসি !
তোর যদি না হয় মা বিনাশ
মা আমিও অবিনাশী॥
(তোর) চরণ ছেড়ে পালায় যারা
মায়ার জালে মরে তারা
তোর মায়াজাল এড়িয়ে গেলাম
মা তোর অভয়-চরণ ধরি॥

৭৮

মাতৃনামের হোমের শিখা
আমার বুকে কে জ্বালাল।
সেই শিখা আজ হরবে যেন
ত্রিজগতের আঁধার কালো॥
আজ মনে হয় দিবস যামী
অমৃতেরই পুত্র আমি
আনন্দময় হল ত্রিলোক
যেদিকে চাই কেবল আলো॥
সূর্য যেমন জানে না, তার
আলোয় কত জগৎ জাগে,
বিকারবিহীন তেমনি আমি,
জ্বলি নামের অনুরাগে।

হয়তো আমার আলোক লেগে
নতুন সৃষ্টি উঠছে জেগে,
তাই কি বিপুল আকর্ষণে
সবারে চাই বাসতে ভালো।

৭৯

আয় মা ডাকাত কালী আমার ঘরে কর ডাকাতি।
যা আছে সব কিছু মোর লুটে নে মা রাতারাতি॥
আয় মা মশাল জ্বেলে ডাকাত ছেলে ভৈরবদের করে সাথি;
জমেছে ভবের ঘরে অনেক টাকা যশঃ খ্যাতি।
কেড়ে মোর ঘরের চাবি নে মা সবই পুত্রকন্যা স্বজন জ্ঞাতি।
মায়ার দুর্গে আমার দুর্গা নামও হার মেনেছে;
ভেঙে দে সেই দুর্গ, আয় কালিকা তাথই নেচে।
রবে না কিছুই যখন রইবে ভাঁড়ে মা ভবানী
পাব সেদিন টানব না আর মায়ার ঘানি।
খালি হাতে তালি দিয়ে কালী বলে উঠব মাতি,
কালী কালী বলে খালি হাতে তালি দিয়ে উঠব মাতি।

৮০

আমি মুক্তা নিতে আসিনি মা
ওমা, তোর মুক্তি-সাগর কূলে।
মোর, ভিক্ষা ঝুলি হতে মায়ার
মুক্তামানিক নে মা তুলে॥
মা তুই, সবই জানিস অন্তর্যামী,
সেই চরণ-প্রসাদ ভিক্ষু আমি,
শবেরও হয় শিবত্ব লাভ, মা, তোর যে চরণ ছুঁলে॥
তুই, অর্থ দিয়ে কেন ভুলাস
এই পরমার্থ-ভিখারিরে,
তোর, প্রসাদিফুল পাই যদি মা
গঙ্গাধারাও চাই না শিরে॥
তোর, শক্তিমন্ত্রে শক্তিময়ী
আমি, হতে পারি ব্রহ্মজয়ী,
সেই, মাতৃনামের মহাভিক্ষু তোর মায়াতে নাহি ভুলে।

৮১

আমি সাধ করে মোর গৌরী মেয়ের
নাম রেখেছি কালী।
পাছে লোকের দৃষ্টি লাগে
মাখিয়ে দিলাম কালি
তার, সোনার অঙ্গে মাখিয়ে দিলাম কালি॥
হাড়ের মালা গলায় দিয়ে
দিয়েছি তার কেশ এলিয়ে,
তবু, আনন্দিনী নন্দিনী মোর দেয় রে করতালি।
নেচে নেচে দেয় রে করতালি।
চোখে চোখে রাখি তারে, পাছে সে হারায় ;
তাই, কালো মেয়ের রূপ লেগেছে মোর আঁখিতারায়।
সে শ্মশানপথে বেড়ায় একা,
সহজে সে দেয় না দেখা (রে),
শুধু, বনের জবা জানে আমার মেয়ে রূপের ডালি॥

৮২

আমার ভবের অভাব লয় হয়েছে
শ্যামা-ভাবসমাধিতে।
শ্যামা-রসে যে-মন আছে ডুবে
কাজ কীরে তার যশ-খ্যাতিতে।
মধু যে পায় শ্যামা-পদে
কাজ কী রে তার বিষয়-মদে,
মুক্ত যে-মন যোগমায়াতে
ভাবনা কী তার রোগ-ব্যাধিতে।
কাজ কী রে তার লক্ষ টাকায়,
মোক্ষ-লক্ষ্মী যাহার ঘরে ;
কত, রাজার রাজা প্রসাদ মাগে
সেই ভিখারির পায়ে ধরে।

ও মা, শান্তিময়ী অন্তরে যার,
দুঃখ-শোকে ভয় কী রে তার,
সে, সদানন্দ সদাশিব জীবন্মুক্ত ধরণিতে॥

৮৩

থির হয়ে তুই বোস দেখি মা
খানিক আমার আঁখির আগে।
দেখব নিত্য-লীলাময়ী,
থির হলে তুই কেমন লাগে॥
শান্ত হলে ডাকাত মেয়ে
কেমন দেখায় দেখব চেয়ে,
চিন্ময় শিবশম্ভু কেন চরণতলে শরণ মাগে॥
দেখব চেয়ে জননী তুই সাকারা না নিরাকারা,
কেমন করে কালী হয়ে নামে ব্রহ্ম জ্যোতির্ধারা।
কোলে নিতে কোলের ছেলে
শ্মশান জাগিস বাহু মেলে,
কেমন করে মহামায়ার বুকে মায়ের মায়া জাগে।

প্রথম প্রকাশ
মহালয়া, ১৩৭৫
অক্টোবর ১৯৬৮

## প্রথম প্রকাশকালে গ্রন্থভুক্ত গানগুলির তালিকা

প্রণমামি শ্রীদুর্গে নারায়ণি
মহাবিদ্যা আদ্যাশক্তি পরমেশ্বরী কালিকা
জয় মহাকালী মধুকৈটভ বিনাশিনী
হ্রীঙ্কাররূপিণী মহালক্ষ্মী
মায়ের আমার রূপ দেখে যা
ঘরছাড়াকে বাঁধতে এলি
সতী মা কি এলি ফিরে ভোলানাথে ভুলাতে
নিপীড়িতা পৃথিবী ডাকে
জয়, রক্তাম্বরা রক্তবর্ণা জয় মা রক্তদন্তিকা
নীলোৎপল নয়না নীলবর্ণা শাকম্ভরী
মা গো তুই কার নন্দিনী

## প্রস্তাবনা

প্রণমামি শ্রীদুর্গে নারায়ণি
গৌরি শিবে সিদ্ধিবিধায়িনি।
মহামায়া অম্বিকা আদ্যাশক্তি
ধর্ম-অর্থ-কাম-মোক্ষ-প্রদায়িনি॥
শুম্ভনিশুম্ভ-বিমর্দিনি চণ্ডি
নমো নমঃ দশপ্রহরণধারিণি॥
দেবি সৃষ্টি-স্থিতি-প্রলয়-বিধাত্রি
জয় মহিষাসুরসংহারিণি॥

যুগে যুগে দনুজদলনী মহাশক্তি
যোগনিদ্রা মধুকৈটভনাশিনি
বেদ-উদ্ধারিণি মণি-দ্বীপবাসিনি
শ্রীরাম অবতারে বরাভয়দায়িনি॥

তন্ত্রে শ্রীমহাকাল বলিতেছেন : 'মা ব্রহ্মময়ী! তুমি চিন্তার অতীত হইয়াও সাকার শক্তিস্বরূপা। তুমি প্রতি জীবে একমাত্র সত্ত্বমূর্তিতে অধিষ্ঠান করিতেছ। তুমি সত্ত্বাদি গুণের অতীতা — নির্গুণা; রাগাদি দ্বন্দ্বরহিতা — কেবলমাত্র অনুভবের সামগ্রী। মা! তুমি পরব্রহ্মরূপিণী!

যিনি আদ্যাশক্তি, তিনিই পরমাত্মা। অগ্নি এবং তাহার দাহিকা শক্তি যেমন অভিন্ন, জল ও তাহার শীতলতা যেমন অভিন্ন, পরমাত্মা ও আদ্যাশক্তিও তেমনই অভিন্ন।

আদি-অন্তহীন কালের বক্ষে লীলা করেন বলিয়া তিনি কালী। বিশ্বের সকল কিছুকে আকর্ষণ করেন বলিয়া তিনি কৃষ্ণ। তিনিই শিব, তিনিই রাম, তিনিই হ্লাদিনী শক্তি রাধা। বিশ্বের সকল জড়-জীব বিভিন্ন নামে তাঁহাকেই উপাসনা করে। সকল নামের নদী — ওই পরমাত্মারূপিণী মহাসাগরে গিয়া মিলিয়াছে — এক কথায় তিনি সর্বনাম। যিনি নির্গুণা, নিরাকারা, চৈতন্যরূপিণী, কেবল অনুভব-সিদ্ধা, তাঁহাকে কোন নামে ডাকিব? তিনিই আদি পিতা, তিনিই আদি মাতা, অথচ তিনি পুরুষও নন, নারীও নন।

জীব যখন তাঁহাকে পিতা, স্বামী, সখা পুত্র-রূপে উপাসনা করে, তখন তিনি পুরুষরূপে দেখা দেন। মাতা বলিয়া, কন্যা বলিয়া স্তুতি করে, তখন তিনি নারীরূপে আবির্ভূতা হন। যে যোগী অরূপের পিয়াসি, তাহাকে তিনি দেখা দেন জ্যোতিঃরূপে, চিন্ময়রূপে। রূপ অরূপে লয় হইতেছে, আবার অরূপ রূপে মূর্তি পরিগ্রহ করিতেছে। — ইহাই তাহার সৃষ্টি প্রলয়-লীলা। বরফ গলিয়া জল হইতেছে, জল বাষ্পে পরিণত

হইতেছে — বাষ্প মেঘ হইয়া বৃষ্টিধারায় গলিয়া পড়িতেছে। আবার সেই বৃষ্টিধারার জলরাশি বরফে পরিণত হইতেছে। যোগাদৃষ্টিসম্পন্ন পূর্ণজ্ঞানীর কাছে যিনি সাকার, তিনিই নিরাকার। তাঁহার কাছে বুদ্ধের শূন্যবাদ ও শঙ্করাচার্যের পরিপূর্ণবাদ দুই-ই সত্য। এই আদ্যাশক্তি যখন সৃষ্টি করেন, তখন তাঁহার নাম ব্রহ্মা, যখন পালন করেন তখন তিনি বিষ্ণু, যখন সংহার করেন তখন তিনি রুদ্র। আবার যখন তিনি নিত্য রাস-লীলা করেন, তখন তিনি কৃষ্ণ। যখন তিনি কিছুই করেন না, তখন তিনি নিরাকার নির্গুণ পরব্রহ্ম।

অগ্নি অন্য জিনিসকে প্রকাশ করে, আলো ও উত্তাপ দান করে, আবার সেই অগ্নি দগ্ধও করে, অথচ অগ্নির কাহারও উপর প্রেম বা বিদ্বেষবুদ্ধি আছে এমন কথা কেহ বলিবেন না। আগুন যেমন নির্বিকার, তিনিও তেমনই অগ্নির মতোই বিকারহীন। যে-যে প্রয়োজনে তাঁহাকে ডাকে তিনি তাহার সেই প্রয়োজনই সিদ্ধ করেন। আগুনকে প্রদীপ করিয়া জ্বালাও, সে আলো দান করিবে ; তাহাকে ভাত তরকারি রান্নার বা অন্য যে-কোনো কাজে নিযুক্ত কর, সে তাহাই করিয়া দিবে ; আবার তাহাকে দিয়া ঘর জ্বালাও, সে নির্বিকারভাবে দগ্ধ করিবে। ভালো কাজে লাগাইলে অগ্নি মঙ্গলরূপে তোমার মঙ্গল সাধন করিবে, ঘর জ্বালাইলে তাহার শাস্তিও তোমায় ভোগ করিতে হইবে, লোকে ধরিয়া উত্তম-মধ্যম দিবে, উপরন্তু কারাগারে দিয়া ঘানি টানাইবে। আমরা সেই আনন্দরূপিণী মহাশক্তিকে এইরূপে আত্মারামের ঘর জ্বালাইবার কাজে লাগাইয়া সংসার-কারার ঘানি টানিয়া মরিতেছি জন্ম-জন্মান্তর ধরিয়া। বিষয়-বুদ্ধি-দোষ-দুষ্ট সাংসারিক লাভালাভের জন্য যাহারা তাঁহার তপস্যা করে, তাহাদের সে উদ্দেশ্য সিদ্ধ হয়, কিন্তু তাহার আনুষঙ্গিক দুঃখ-শোকাদিও ভোগ করিতে হয়। জ্ঞানীগণ দেখিলেন, অর্থ যশ সম্মান প্রতিষ্ঠা পুত্রাদি লাভে নিত্য আনন্দ বা শান্তি লাভ করা যায় না, তাই তাঁহারা কেবল তাঁহাকেই প্রার্থনা করিলেন। তাঁহার সঙ্গে এই এক হইয়া যাওয়াই মোক্ষ বা মুক্তি।

তিনি সকল জাতির উপাস্য প্রভু। বিশ্বের সকল জড়-জীব, প্রাণী, এই পৃথিবীর সকল ধর্ম, সকল জাতি, তাঁহার সৃষ্টি, তাঁহারই লীলার প্রকাশ। বিভিন্ন ধর্ম, বিভিন্ন জাতি তাঁহারই বৈচিত্র্যের প্রকাশ মাত্র। তিনি ইচ্ছা করিলে সকল মানুষ একদিনেই এক-ধর্মাবলম্বী হইয়া যাইত। তিনি নানা রঙের ফুলে এই ধরণির বাগান সাজাইয়া রাখিয়াছেন। পৃথিবীর এই বহু ধর্ম, জাতি সেই রঙের খেলা মাত্র। পৃথিবীতে যখন তুফান, বন্যা, ঝড়, মহামারি, ভূমিকম্প আসে তখন সকল জাতি, সকল মানুষ একসাথেই ধ্বংসপ্রাপ্ত হয় ; আবার তাঁহার বিগলিত করুণারূপে যখন শীতল বৃষ্টিধারা ঝরে তারা জাতি-ধর্ম-নির্বিশেষে সকলের ঘরে ঘরে, সকল জাতির শিরে শিরে, সকল মানুষের মাঠে-ঘাটে বর্ষিত হয়। তাঁহার কাছে ভেদ-জ্ঞান নাই। সকলেই যে তাঁহারই সৃষ্টজীব! ঐকান্তিক আগ্রহে, একনিষ্ঠ তপস্যা দিয়া যে তাঁহাকে যেই নামে ডাকে তিনি তাহার কাছে সেই নামে সাড়া দেন। তিনিই পরমাত্মা, পরব্রহ্মরূপিণী আদ্যাশক্তি।

# আদ্যাশক্তি

মহাবিদ্যা আদ্যাশক্তি পরমেশ্বরী কালিকা।
পরমা প্রকৃতি জগদম্বিকা, ভবানী ত্রিলোকপালিকা॥
মহাকালী মহাসরস্বতী
মহালক্ষ্মী তুমি ভগবতী
তুমি বেদমাতা, তুমি গায়ত্রী, ষোড়শী কুমারী বালিকা॥
কোটি ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র, মা মহামায়া তব মায়ায়
সৃষ্টি করিয়া করিতেছ লয় সমুদ্রে জলবিম্বপ্রায়।
অচিন্ত্য পরমাত্মারূপিণী
সুর-নর-চরাচর-প্রসবিনী ;
নমস্তে শিবে অশুভনাশিনী, তারা মঙ্গলসাধিকা॥

বিভিন্ন অবতারে জীবের কল্যাণের জন্য তাহারই অংশ-শক্তি আবির্ভূতা হন। তাঁহার সেই শক্তিকে প্রত্যক্ষ করেন দেবদেবী, যোগী, মুনিঋষি প্রভৃতি দিব্যজ্ঞানসম্পন্ন নর-নারী। অন্যে দেখিলেও তাহা বিশ্বাস করে না। কারণ তাঁহারা সম্পূর্ণরূপে দেখিতে পায় না, তাহাদের দৃষ্টি পরিচ্ছন্ন নয়। তাহাদের ওই দেখা ভুল দেখা। তিনি নিত্যা, তিনি উৎপন্না হন না ; যখনই ধর্মের গ্লানি, অধর্মের উৎপীড়ন চলে, তাঁহার সৃষ্ট জীব দানব-শক্তির দ্বারা নিপীড়িত হয়, নির্জিত হয়, তখনই তাঁহার শক্তি অবতার রূপে প্রকাশিত হয়। এই পৃথিবীতে তখনই সেই পীড়নকারী অসুরশক্তির সংহার করিয়া তিনি জগতে ধর্মের প্রতিষ্ঠা করেন। যাহা সৎ, যাহা মঙ্গলময়, যাহা জীবের শুভদ, তাহারই সন্ধান দিয়া সেই অবতাররূপিণী শক্তিধ্রুবজ্যোতিঃ অনন্ত শক্তিতে বিলীন হন। নারীরূপে পরমাত্মার যে অবতাররূপে প্রকাশ, আমরা আজ তাঁহারই বন্দনা-গান গাহিব। তাঁহার প্রথম অবতার মহাকালীরূপে। সৃষ্টির প্রারম্ভে যখন পৃথিবী কারণ-সলিলে নিমগ্ন ছিল সেই সময় মধু-কৈটভ নামক দুই দৈত্য ব্রহ্মধ্যানরত ব্রহ্মাকে গ্রাস করিতে উদ্যত হইলে ব্রহ্মা বিষ্ণুর শরণাপন্ন হন, কিন্তু যোগ-নিদ্রাভিভূত বিষ্ণুকে জাগাইতে না পারিয়া ব্রহ্মা যোগ-নিদ্রারূপিণী শক্তির স্তব করেন। যিনি যোগনিদ্রা হইয়া বিষ্ণুকেও অচেতন করিয়া রাখেন, সেই সকল শক্তির শক্তি, ব্রহ্মার স্তবে সন্তুষ্ট হইয়া বিষ্ণুকে ত্যাগ করিয়া গেলে, বিষ্ণুও জাগ্রত হইয়া মধুকৈটভকে নিহত করেন। ইহাই হইল মধুকৈটভ-বধ উপাখ্যানের সারাংশ।

আমার স্বল্প-পরিসর জ্ঞানে, এই মধুকৈটভ-বধের যে অর্থ প্রতিভাত হইয়াছে তাহা বলিতেছি : মধুকৈটভ আর কেহ নয়, অধৈর্য ও অবিশ্বাস নামক দুই দৈত্য। বিষ্ণুর কর্ণমূল হইতে মধুকৈটভের উৎপত্তি। বিষ্ণু অর্থাৎ সাত্ত্বিকী শক্তিসম্পন্ন পুরুষ। তাঁহার কর্ণমূল অর্থে আমি মনে করি, দিবারাত্রি আমরা পণ্ডিতগণের নিকট যে বিচার-তর্ক ইত্যাদি শুনি — তাহাই। এই ব্রহ্মজ্ঞান-পণ্ডকারী পণ্ডিতদের কূটতর্ক বিচার প্রভৃতিই আমাদের বিশ্বাস স্থিত হইতে দেয় না। এই কর্ণমূল হইতেই অধৈর্য ও অবিশ্বাসরূপী মধুকৈটভের জন্ম। দেবী-ভাগবতে আছে, এই মধুকৈটভ আবার বাগ্‌বীজসিন্ধ। কাজেই বাগ্‌বিতণ্ডাই যে মধুকৈটভের পিতামাতা, তাহাতে আর বিচিত্র কি?

অধৈর্য ও অবিশ্বাস, এই দুই ভাই, ব্রহ্মা অর্থাৎ জীবের ব্রহ্মজ্ঞানকে স্থির থাকিতে দেয় না। সর্বদাই তাহাকে তাড়না করে। তখনই রজোগুণ-সম্পন্ন অর্থাৎ তপস্যার অহংজ্ঞানযুক্ত ব্রহ্মা বিষ্ণুর অর্থাৎ সত্ত্বগুণের শরণাপন্ন হন ; কিন্তু সত্ত্বগুণসম্পন্ন হইলেও এই দুই দৈত্যের অর্থাৎ অধৈর্য ও অবিশ্বাসের হাত হইতে উদ্ধার পাওয়া যায় না। তখন পরমাত্মারূপিণী আদ্যশক্তির শরণাপন্ন হইলে তাঁহার করুণায় বিষ্ণু বা সত্ত্বগুণ অধৈর্য ও অবিশ্বাসীরূপী দুই দৈত্যকে নিহত করেন। তখনই ব্রহ্মা বা ব্রহ্মজ্ঞানের স্থিতি হয়। এই জন্যই শ্রীশ্রীচণ্ডী পাঠের আগে 'ব্রহ্মরন্ধ্রে মধুকৈটভ-বধ মাহাত্ম্যায় নমঃ' বলিয়া মাহাত্ম্যন্যাস করিতে হয়। যোগনিদ্রারূপিণী মহাকালী ব্রহ্মরন্ধ্রে এই দুই দৈত্যকে নিহত করেন। দেবীর প্রথম অবতার মহাকালীরূপে। এইরূপে তিনি মধুকৈটভকে সম্মোহিত করেন এবং বিষ্ণু তাহাদিগকে নিহত করেন।

## মহাকালী

জয় মহাকালী মধুকৈটভ-বিনাশিনী।
জয় যোগনিদ্রা জয় মহামায়া
ধর্ম-প্রদায়িনী॥
ভয়াতুর ব্রহ্মা অসুর-আশঙ্কায়,
বিষ্ণু নিদ্রাতুর তোমার মায়ায়,
রাজসিক সাত্ত্বিক দুই মহাদেবতায়
রক্ষা করো মা তুমি মহাভয়হারিণী॥
নীলজ্যোতির্ময়ী অসীম তিমিরকুন্তলা মা গো,
আসন্ন প্রলয়পয়োধির ঊর্ধ্বে দেখা দাও, জাগো!
দশ পায়ে দশ দিকে আঘাত হানো,
দশ হাতে দশবিধ আয়ুধ আনো,
দশ-মুখকমলে অভয়বাণী
শোনাও আর্তজনে বিপদবারিণী॥

পরব্রহ্মরূপিণী মহাশক্তির দ্বিতীয় অবতার মহালক্ষ্মীরূপে। এইরূপে তিনি মহিষাসুর বধ করেন। আমাদের দেশে শ্রীদুর্গারূপে ইনি পূজিতা হন। প্রথম অবতার মহাকালীরূপা পরমাত্মার সংহার-শক্তি, দ্বিতীয় অবতার মহালক্ষ্মী রাষ্ট্রীয় শক্তি। এই মহাভারত যখনই তাহার রাষ্ট্রীয় শক্তি হারাইয়াছে তখনই মহালক্ষ্মীরূপিণী শ্রীদুর্গার শরণাপন্ন হইয়া সে তাহার বিলুপ্ত রাষ্ট্রীয় শক্তি ফিরিয়া পাইয়াছে। শ্রীরামচন্দ্র এইরূপেই পূজান্তে বর লাভ করিয়া রাবণকে নিহত করিয়া ভারতে ধর্ম-অর্থ-শ্রী সম্পদরূপিণী সীতার উদ্ধার করেন। দেবশক্তি এই ক্রোধরূপী মহিষাসুরের সহিত যুদ্ধে পরাজিত হইয়া যখন বিষ্ণু ও শিবের শরণাপন্ন হন তখন তাঁহাদের ও অন্যান্য দেববৃন্দের তেজ হইতে সমুৎপন্না হন এই মহাশক্তি। অতএব ইনি সমস্ত দেবতার একীভূতা শক্তিস্বরূপা। অর্থাৎ সমস্ত দেবশক্তি

একত্রীকৃত হইলে অবলুপ্ত স্বর্গ বা রাষ্ট্রীয় শক্তি উদ্ধার হয়। ইহাই এই অবতারের ইঙ্গিত। ইনি জীবকে, জগৎকে শ্রী-সম্পদরূপ যশ, খ্যাতি, জ্ঞান, মোক্ষ, মুক্তি, শান্তি দান করেন। মহিষাসুর ক্রোধের প্রতীক। ক্রোধই অশান্তি, অতৃপ্তি, বিরোধ, হিংসা, দ্বেষ, দ্বিধা, সন্দেহ প্রভৃতি অকল্যাণের হেতু। অক্রোধ অর্থাৎ প্রেম ব্যতীত সাম্য আসিতে পারে না। এই ক্রোধরূপী মহিষাসুর নিধনপ্রাপ্ত হইলেই অতৃপ্তি, অশান্তি, বিরোধ, হিংসা, কলহ প্রভৃতি জগতের সমস্ত অকল্যাণ বিদূরিত হয়। উহারাই মহিষাসুরের সেনাবৃন্দ। ক্রোধরূপী পশুকে হত্যা করেন বলিয়া দেবী পশুরাজ-বাহিনী। অর্থাৎ পশুশক্তি দেবশক্তির বাহন মাত্র। পশুকে হত্যা করিতে পশু হইবার প্রয়োজন নাই। পশুশক্তির সাহায্য অতীব প্রয়োজনীয়, তবু সে পশুশক্তি থাকিবে দেবশক্তির পায়ের তলায়।

ব্যক্তিগত জীবনে, সামাজিক জীবনে, জাতির জীবনে, নিখিল মনুষ্যসমাজে যখন অধৈর্য ও অবিশ্বাস বড়ো হইয়া ওঠে, তখন পরমাত্মার মহাকালী শক্তির শরণ লইলে, অধৈর্য অবিশ্বাস নিহত হয়, তাহারা ব্রাহ্মীস্থিতির মতো আনন্দে, শান্তিতে এই পৃথিবীতেই অমৃতভোগ করে। যোগী-মুনি-ঋষিরা সেই অমৃতের অধিকারী।

ব্যষ্টি ও সমষ্টিগত মনুষ্যসমাজে যখন অশান্তি, নিরাশা, সন্দেহ, ঈর্ষা, দ্বেষ প্রভৃতি ক্রোধরূপী মহিষাসুরের সেনাদল উৎপাত করে, তখন পরমাত্মার শ্রীশ্রীমহালক্ষ্মীর শক্তির শরণ লইলে এইসব উৎপাত দূর হয় ; তখন শ্রীসম্পদসম্পন্ন হইয়া আবার স্বর্গসুখ ভোগ করে।

## মহালক্ষ্মী

হ্রীঙ্কাররূপিণী মহালক্ষ্মী
নমো অনন্ত কল্যাণদাত্রী।
পরমেশ্বরী মহিষমর্দিনী চরাচর-বিশ্ববিধাত্রী॥
সর্বদেব-দেবী-তেজোময়ী
অশিব-অকল্যাণ-অসুরজয়ী,
সহস্রভুজা ভীতজনতারিণী জননী জগৎ-ধাত্রী॥
দীনতা ভীরুতা লাজ গ্লানি ঘুচাও
দলন করো মা লোভ-দানবে।
রূপ দাও, জয় দাও, যশ দাও, মান দাও,
দেবতা করো ভীরু মানবে।
শক্তি বিভব দাও, দাও মা আলোক,
দুঃখ দারিদ্র্য অপগত হোক,
জীবে জীবে হিংসা এই সংশয় দূর হোক
পোহাক এ দুর্যোগ রাত্রি॥

আদ্যাশক্তির তৃতীয় অবতার মহাসরস্বতীরূপী। এইরূপে তিনি শুম্ভনিশুম্ভ নামক দুই

মহাদৈত্যকে হত্যা করিয়া ত্রিলোকে শান্তি স্থাপন করেন।

জীবের কামনার অবসান না হইলে পরব্রহ্মের সাক্ষাৎ লাভ বা উপলব্ধি হয় না। শুম্ভনিশুম্ভ তাহারই নিদর্শন। তাহারা ত্রিলোকবিজয়ী হইয়াও নিষ্কাম হইতে পারিল না। তাহাদের কামনা ভগবদ্‌শক্তিকে গ্রাস করিতে উদ্যত হইল। তাহাদের তপস্যা, তাহাদের শক্তি ত্রিলোকের দুঃখের কারণ, পীড়নের হেতু হইয়া উঠিল। আবার দেবতারা পরমাত্মারূপিণী মহাশক্তির তপস্যা করিতে লাগিলেন। তাহাদের আর্ত-প্রার্থনায় মূর্তি ধরিয়া আসিলেন মহাশক্তি — মহাসরস্বতীরূপে ; অর্থাৎ পরাজ্ঞানের শুদ্ধা কৌশিকীমূর্তি পরিগ্রহ করিলেন। পরাজ্ঞান বা শুদ্ধজ্ঞান ব্যতীত কামনার অবসান হয় না। তাই শুদ্ধজ্ঞানরূপিণী মহাসরস্বতী জগতের কল্যাণের জন্য, জীবের আর্তি নিবারণের জন্য, কাম ও লোভের প্রতীক শুম্ভ-নিশুম্ভকে অর্থাৎ বৈশ্যশক্তি ও শূদ্রশক্তিকে নিহত করিলেন। অর্থাৎ শ্রীশ্রীমহাকালীর শরণ লইলে পরিপূর্ণ  ব্রহ্মজ্ঞান বা ব্রাহ্মীস্থিতি হয় ; সত্ত্বগুণ তাহার ধর্ম। শ্রীশ্রীমহালক্ষ্মীর শরণ লইলে দেবশক্তিসম্পন্ন ক্ষত্রিয় হয়। শ্রীশ্রীমহাসরস্বতীর শরণ লইলে বৈশ্যত্ব ও শূদ্রত্ব দোষ বিনষ্ট হয়। এই তিন শক্তির ত্রিবেণী-তীর্থে জন্মগ্রহণ করেন সত্যকার ব্রাহ্মণ বা ব্রহ্মর্ষি।

মহাকালী দেন তেজ বা ব্রাহ্মণের তপস্যা, মহালক্ষ্মী দেন প্রেম, মহাসরস্বতী দেন জ্ঞান। এই সৎ-চিৎ-আনন্দরূপিণী ত্রিধারা শক্তিই পরব্রহ্ম বা পরমাত্মা।

## মহাসরস্বতী

মায়ের আমার রূপ দেখে যা
মা যে আমার কেবল জ্যোতি।
(মা-র) কৌশিকীরূপ দেখ রে চেয়ে
মা, শুদ্ধা মহাসরস্বতী॥
পরম শুভ্র জ্যোতির্ধারায়
নিখিল বিশ্ব যায় ডুবে যায়।
কোটি শ্বেত-শতদলে
বিরাজে মা বেদবতী॥
সপ্তস্বর্গ সপ্তপাতাল শুদ্ধ হয়ে উঠল নেয়ে
সাত্ত্বিকী মোর জগন্মাতার জ্যোতিঃসুধার প্রসাদ পেয়ে।
নৃত্যময়ী শব্দময়ী কালী
এল শান্তি-কল্যাণ-দীপ জ্বালি।
দেখ রে পরমাত্মায় সব
জননী সে জ্যোতিষ্মতী॥
[ইহার পরে দেবীর অংশরূপে আবির্ভূতা হন সতী ও উমা।]

## সতী

ঘরছাড়াকে বাঁধতে এলি
কে মা অশ্রুমতী?
লীলাময়ী মহামায়া
দাক্ষায়ণী সতী॥
কে মা গো তুই কার দুলালি
যোগীন্দ্রেরও যোগ ভুলালি
তোর ছোঁওয়াতে স্নিগ্ধ হল
শিবের তপের জ্যোতি॥
সৃষ্টিরে তোর বাঁচাতে মা করিস কতই রঙ্গ;
তোর মায়াতে শংকরেরও ধ্যান হল তাই ভঙ্গ।
শুদ্ধ শিবে মুগ্ধ করে
চঞ্চলা তুই গেলি সরে।
হরের যদি জ্ঞান হরিস মা
মোদের কোথায় গতি?
আমরা যে তোর মায়ায় অন্ধ
জীব দুর্বলমতি।
ওমা, কোথায় মোদের গতি?

## উমা

সতী মা কি এলি ফিরে ভোলানাথে ভুলাতে।
শ্মশানবাসী হরের গলায় বরণ-মালা দুলাতে॥
সতীর শোকে ভৈরব-বেশ
প্রলয়-ধ্যানে মগ্ন মহেশ,
তাই নেমে এলি হিমালয়ে অটল শিবে টলাতে॥
তোর মায়াকে করবে মা জয়
নেই হেন কেউ ত্রিলোকে,
অনন্ত দেবদেবীরে তুই
ভুলাস মায়ায় পলকে
কৈলাসে তুই শিবালয়ে
রইলি এবার নিত্যা হয়ে,
প্রেমের কাছে হার মেনে তুই নেমে এলি ধুলাতে॥

পুরাকালের সেই ক্ষাত্র, বৈশ্য ও শূদ্রশক্তি কলিতে আবার ঘোর উৎপীড়ন আরম্ভ করিয়াছে — তাই দেবী শ্রীশ্রীচণ্ডীতে ভবিষ্যদ্বাণী করিয়াছেন

বৈবস্বতেঽন্তরে প্রাপ্তে অষ্টাবিংশতিমে যুগে।
শুম্ভো নিশুম্ভশ্চৈবান্যাবুৎপৎস্যেতে মহাসুরৌ॥
(শ্রীশ্রীচণ্ডী—১১/৪১)

অর্থাৎ দেবী বলিলেন —

বৈবস্বত মনুর অধিকার সময়ে অষ্টাবিংশতিতম যুগে (কলি ও দ্বাপরের সন্ধিতে) শুম্ভ ও নিশুম্ভ নামক অন্য মহাসুরদ্বয় উৎপন্ন হইবে।

তাহার পরেই বলিতেছেন—

... ... ... ... ... ... ... ...
ততস্তৌ নাশয়িষ্যামি বিন্ধ্যাচলনিবাসিনী॥
(শ্রীশ্রীচণ্ডী-১১/৪২)

অর্থাৎ — আমি বিন্ধ্যাচলে অবস্থানপূর্বক এই অসুরদ্বয়কে নিহত করিব।

সম্প্রতি সপ্তম মনু বৈবস্বতের অষ্টাবিংশ যুগের শেষ-কলিযুগ চলিতেছে। এই যুগেই শুম্ভনিশুম্ভের উৎপত্তি হইবে এবং দেবী তাহাদিগকে হত্যা করিবেন। ইহাই দেবীর উক্তি। আর্ত পীড়িত জনগণ আজ ব্যাকুল চিত্তে তাঁহারই প্রতীক্ষা করিতেছে আর প্রার্থনা করিতেছে :

'জাগো চণ্ডিকা মহাকালী'

## চণ্ডিকা মহাকালী

নিপীড়িতা পৃথিবী ডাকে
জাগো চণ্ডিকা মহাকালী।
মৃতের শ্মশানে নাচো মৃত্যুঞ্জয়ী মহাশক্তি
দনুজদলনী করালী॥
প্রাণহীন শবে শিব-শক্তি জাগাও
নারায়ণের যোগনিদ্রা ভাঙাও
অগ্নিশিখায় দশদিক রাঙাও
বরাভয়দায়িনী নৃমুণ্ডমালী॥
শ্রীচণ্ডীতে তোরই শ্রীমুখের বাণী
কলিতে আবির্ভাব হবে তোর ভবানী।
এসেছে কলি, কালিকা এলি কই!
শুম্ভ-নিশুম্ভ জন্মেছে পুন ওই,
অভয়বাণী তব মাভৈঃ মাভৈঃ
শুনিব কবে মা গো খর-করতালি।

দেববৃন্দের স্তুতিতে সন্তুষ্ট হইয়া শুম্ভ-নিশুম্ভের হত্যার পর বরদানকালে দেবী বলিলেন—

পুনরপ্যতিরৌদ্রেণ রূপেণ পৃথিবীতলে।
অবতীর্য্য হনিষ্যামি বৈপ্রচিত্তাংস্তু দানবান॥ (শ্রীশ্রীচণ্ডী ১১/৪৩)
ভক্ষয়ন্ত্যাশ্চ তানুগ্রান্ বৈপ্রচিত্তান্মহাসুরান্।
রক্তা দন্তা ভবিষ্যন্তি দাড়িমীকুসুমোপমাঃ॥ (ওই, ১১/৪৪)

ততো মাং দেবতাঃ স্বর্গে মর্ত্ত্যলোকে চ মানবাঃ।
স্তুবন্তো ব্যাহরিষ্যন্তি সততং রক্তদন্তিকাম॥ (ওই ১/৪৫)

অর্থাৎ— পুনরায আমি অতি ভীষণ মূর্তিতে এই পৃথিবীতলে অবতীর্ণা হইয়া বিপ্রচিত্তি-বংশসম্ভূত দানবগণকে সংহার করিব। তখন ওই ভীষণ বৈপ্রচিত্ত দানবগণকে ভক্ষণ করায় আমার দন্তসমূহ দাড়িম্বপুষ্পের ন্যায় রক্তবর্ণ হইবে। তজ্জন্য স্বর্গে দেবগণ ও মর্ত্যে মানবগণ সতত আমার স্তব করিবে ও আমাকে রক্তদন্তিকা বলিয়া কীর্তন করিবে।

কেহ কেহ বলেন, বিপ্রচিত্তি ইন্দ্রসভার এক নর্তকী। এই উক্তিতে মনে হয়, কোনো নর্তকী-গর্ভজাত মানব পৃথিবীতে রাজত্ব করিয়া উৎপীড়ন করিবে এবং দেবী রক্তদন্তিকা রূপ ধরিয়া তাহাকেও হত্যা করিবেন।

## রক্তদন্তিকা

জয়, রক্তাম্বরা রক্তবর্ণা জয় মা রক্তদন্তিকা।
নমো রক্তায়ুধা রক্তনেত্রা ভীষণা উগ্রচণ্ডিকা॥
রক্ত-কেশা, রক্ত-ভূষণা,
রক্ত-রসনা, রক্ত-দশনা
জয় দাড়িম্বকুসুমোপমা দনুজদলনী অম্বিকা॥
জয় সর্বভয়-অপহারিণী জয়,
জয় অতিরৌদ্রা, নিস্তারিণী জয়।
জয় মা পৃথিবীপালিনী।
ভক্তের তুমি জননীরূপিণী
করুণাময়ী অভয়দায়িনী (মাগো)
জয় অসুর-মুণ্ডমালিনী।
অখিল ব্যাপ্ত যোগেশ্বরী
আমি দেখি রূপ একী মরি মরি
চেলি-পরা লাল টুকটুকে মেয়ে আনন্দিনী বাসন্তিকা॥

তাহার পরে দেবী বলিতেছেন — আবার শতবর্ষব্যাপী অনাবৃষ্টিবশত পৃথিবী জলশূন্য হইলে মুনিগণ আমাকে স্তব করিবেন। তখন আমি সেই জলশূন্য পৃথিবীতে অযোনিজা রূপে প্রাদুর্ভূতা হইব। তৎকালে শত নেত্রে আমি মুনিগণকে দর্শন করিব; তজ্জন্য দেব ও মানবগণ আমাকে 'শতাক্ষী' বলিয়া কীর্তন করিবে। অনন্তর আমি স্বদেহজাত প্রাণরক্ষক শাক দ্বারা যত দিন পর্যন্ত বৃষ্টি না হয়, ততদিন পর্যন্ত লোকগণকে পালন করিব। এই জন্য তৎকালে আমি 'শাকম্ভরী' নামে বিখ্যাত হইব এবং এই অবতারে দুর্গম নামক এক মহাসুরকে বিনাশ করিব।

বৈবস্বত মন্বন্তরের চত্বারিংশৎ যুগ শতাক্ষী ও শাকম্ভরীর অবতারকাল। সে কাল এখনও উপস্থিত হয় নাই। ইহাই লক্ষ্মীতন্ত্রে উক্ত হইয়াছে।

## শতাক্ষী

নীলোৎপল-নয়না নীলবর্ণা শাকম্ভরী।
শত চোখে শতনীল পদ্ম ফুটিয়াছে মরি মরি॥
দয়াময়ী মা-র কর-পল্লবে
ফলমূল ফুল পল্লব শোভে,
ক্ষুধা, তৃষ্ণা ও জরানাশিনী
মহাদেবী বিষহরি॥
দারুণ দৈন্য দুর্ভিক্ষ ও অনাবৃষ্টির কালে
এই জননী আমার শতাক্ষীরূপে শস্যে বৃষ্টি ঢালে।
নাশি দুর্গম দৈত্যে জননী
হলেন দুর্গা দুষ্টদমনী,
ইনিই পার্বতী বিশোকা চণ্ডী কালী পরমেশ্বরী॥

দেবী পুনরায় বলিতেছেন :

যখন অরুণ নামক অসুর ত্রিলোকের অতিশয় পীড়া উৎপাদন করিবে, তখন আমি ত্রৈলোক্যের মঙ্গালের জন্য অসংখ্য ষট্‌পদবিশিষ্ট ভ্রমর-মূর্তি ধারণ করিয়া ওই মহাসুর নিহত করিব — তৎকালে সকলেই আমাকে 'ভ্রামরী' বলিয়া স্তব করিবে।

## ভ্রামরী

মাগো গো তুই, কার নন্দিনী
ভ্রমর লয়ে মা করিস খেলা।
তনুতে মা তোর সপ্ত বর্ণ
ইন্দ্রধনুর রঙের মেলা॥

একী অপরূপ চিত্রকান্তি
স্নিগ্ধ নয়নে একী প্রশান্তি
চিত্র-ভ্রমর মুঠো মুঠো নিয়ে
আকাশে ছড়াস সারাটি বেলা॥
ভূষিতা চিত্র-আভরণে তুই
তেজোমণ্ডল-বিমণ্ডিতা,
কে তুই ত্রিলোক-হিতার্থিনী
ভ্রামরীরূপা আনন্দিতা।
কোন সে অসুর বধিবার আশে
ভ্রমর ছাড়িস আকাশে বাতাসে,
সব উৎপাত-বিনাশিনী শিবে
দে মা আমারে চরণ-ভেলা॥

এইরূপে পরব্রহ্মরূপিণী আদ্যাশক্তি শ্রীশ্রীচণ্ডীতে আশার বাণী শুনাইয়া বলিতেছেন :

ইত্থং যদা যদা বাধা দানবোত্থা ভবিষ্যতি।
তদা তদাবতীর্য্যাহং করিষ্যাম্যরিসংক্ষয়ম॥ শ্রীশ্রীচণ্ডী- ১১/৫৪-৫৫

অর্থাৎ, যখন যখন দানবকৃত উৎপাত সংঘটিত হইবে তৎতৎকালেই আমি অবতীর্ণা হইয়া শত্রুগণকে নিহত করিব।

মাভৈঃ

॥ ওম্ তৎ সৎ॥

প্রথম প্রকাশ
মহালয়া, ১৩৭৫
অক্টোবর ১৯৬৮

## প্রথম প্রকাশকালে গ্রন্থভুক্ত গানগুলির তালিকা

(জয়) হরপ্রিয়া শিবরঞ্জনী
মুরলী-ধ্বনি শুনি ব্রজনারী
মেঘ-বিহীন খর-বৈশাখে
নীলাম্বরী শাড়ি পরি নীল যমুনায়
যখন আমার গান ফুরাবে তখন এসো ফিরে
ঝর ঝর ঝরে শাওন ধারা

কোবাস গান

(শিবরঞ্জনী)

(জয়) হরপ্রিয়া শিবরঞ্জনী।
শিব-জটা হতে সুরধুনী-স্রোতে
ঝরি শতধারে ভাসাও অবনি॥
দিবা দ্বিপ্রহরে প্রথম বেলা
কাফি-সিন্ধুর তীরে কর খেলা,
দীপ্ত নিদাঘে সারঙ্গ রাগে
অগ্নি ছড়ায় তব জটার ফণী॥
কভু ধানশ্রীতে মায়া-রূপ ধর,
জ্ঞানী শিবের তেজ কোমল কর,
পিলু বারোঁয়ায় বিষাদ-ভোলানো
নূপুরের চটুল ছন্দ আন॥
বাগীশ্বরী হয়ে মহিমা শান্তি লয়ে
আস গভীর যবে হয় রজনি॥
বরষার মল্লারে মেঘে তুমি আস,
অশনিতে চমকাও, বিদ্যুতে হাস,
সপ্তসুরের রঙে সুরঞ্জিতা
ইন্দ্রধনু-বরণি॥

সৈন্ধবী। কথা কও হরপ্রিয়া শিব-সীমন্তনী।
দিবা দ্বিপ্রহরের প্রথমার্ধ বেলা
তোমার তনুর জ্যোতি চুরি করি যেন
ঝলমল করে স্বর্ণ-রাগে। কথা রাখো,
তুমি না কহিলে কথা, না হাসিলে তুমি
রবির কনক-ছটা ম্লান হয়ে যায়!
হরপ্রিয়া। সৈন্ধবী! তুই তো জানিস—
দেখি নাই কতদিন মনোহর হরে।
ধ্যানমগ্ন কোন লোকে কোন রূপ ধরি
কী লীলা যে করিছেন তিনি —
আমি মহামায়া হয়ে জানিতে না পারি।
বল সহচরী। কেন এলি ফিরি
দেবাদিদেব মোর শিব শঙ্কর
পেয়েছিস কোনো সন্ধান?

সৈন্ধবী। মহাদেবী! সেই কথা এসেছি জানাতে-
যে লীলা করেন তব শিব সুন্দর
শ্যামসুন্দর সাজে, রস-বৃন্দাবনে।
নওল কিশোর রূপ নব ঘনশ্যাম—
মেঘ-অনুলিপ্ত যেন তুষার কৈলাস।
গলে ফণী-হার নাই দোলে বনমালা
জটাজূট হইয়াছে চাঁচর চিকুর,
শশীলেখা হইয়াছে বাঁকা শিখী-পাখা
বিষাণ হয়েছে বাঁশি, বাঘছাল তাঁর
হইয়াছে পীতধরা, মুনি-মনোহর।
শনি সেই চপলের ঘরছাড়া সুর
গোপিনীরা ধেয়ে আসে পাগলিনি হয়ে।

[ গান ]

সৈন্ধবী-সাদ্রা

মুরলী-ধ্বনি শুনি ব্রজনারী
যমুনা-তটে আসিল ছুটে
কুল-মান-যৌবন দিল চরণে ডারি॥
পবন গতিহীন রহে,
যমুনা উজান বহে,
বাঁশরি শুনি বিসরে গীত
ময়ূর-ময়ূরী শুকশারি॥
সচকিত ধেনুগণ তৃণ নাহি পরশে;
পুবালি-হাওয়া কানন-পথে
নীপ-কেশর বরষে।
বেভুল আহিরিনি
চেয়ে থাকে উদাসিনী,
বাঁশরি শুনি বিসরি গেল
নিতে গাগরিতে বারি॥

হরপ্রিয়া। সাবন্তী!
তাপদগ্ধ শ্রান্ত তনুলতা
নিদারুণ তৃষ্ণা লয়ে কোথা হতে এলি?
কঠোর তপস্বী মহাযোগী শিব শংকর
কি কহিলেন তোরে?

সাবন্তী। বিস্ময়-বিমূঢ়া আমি ; দেবী হরপ্রিয়া !
হিমগিরি শিরে তোমারে দেখিয়া এনু
বালিকার বেশে, তপস্বিনী উমা-রূপে।
শংকর সেথা উমাপতি-রূপে
করিছেন লীলা।
কৈলাসে পার্বতী তুমি শিব-সোহাগিনি।
হিমালয়ে উমা তুমি শিব-বিরহিণী
তপস্বিনী মহাভাবে নিমগ্না !
উমার তপস্যা-তেজে ধরা দগ্ধপ্রায়,
তৃষ্ণায় কাতর জড়জীব।

[ গান ]
সাবন্তী সারং — তেতালা

মেঘ-বিহীন খর-বৈশাখে
তৃষ্ণায় কাতর চাতকী ডাকে॥
সমাধি-মগ্না উমা তপতী
রৌদ্র যেন তাঁর তেজঃজ্যোতি
ছায়া মাগে ভীতা ক্লান্তা কপোতী—
কপোত-পাখায় শুষ্ক-শাখে॥
শীর্ণা তটিনী বালুচর জড়ায়ে
তীর্থে চলে যেন শ্রান্ত পায়ে।
দগ্ধ-ধরণি যুক্ত-পাণি
চাহে আষাঢ়ের আশিস-বাণী।
যাপিয়া নির্জলা একাদশীর তিথি
পিপাসিত আকাশ যাচে কাহাকে।

হরপ্রিয়া। কী লো নীলাম্বরী !
একদৃষ্টে মোর পানে চেয়ে
মৃদুমন্দ হাসি — কী হেরিস্ অমন করিয়া ?
দেখেছিস তুই বুঝি পিনাকপাণিরে ?
নীলাম্বরী। হুঁ ! দেখিয়াছি শিবে শিবানীর সাথে।
হরপ্রিয়া। শিবানীর সাথে ? সে কোন শিবানী ?
নীলাম্বরী। যে শিবানীর একরূপ হ্লাদিনী রাধিকা।
যে শিবানী গোলোকে রাধিকা,
শিবলোকে হরপ্রিয়া

বৈকুণ্ঠে কমলা
বৃন্দাবনে তিনিই শ্রীমতী হয়ে নীল শাড়ি পরি
নীল যমুনার তীরে করিছেন লীলা!

। গান ।
নীলাম্বরী-ত্রিতাল

নীলাম্বরী শাড়ি পরি নীল যমুনায়
কে যায়, কে যায়, কে যায়?
যেন জলে চলে থল-কমলিনী
ভ্রমর নূপুর হয়ে বলে পায় পায়॥
কলসে কঙ্কণে রিনিঝিনি ঝনকে,
চমকায় উন্মন চম্পা বনকে,
দলিত অঞ্জন নয়নে ঝলকে,
পলকে খঞ্জন হরিণী লুকায়॥
অঙ্গের ছন্দে পলাশ-মাধবী অশোক ফোটে,
নূপুর শুনি বন-তুলসীর মঞ্জরি উলসিয়া ওঠে।
মেঘ-বিজড়িত রাঙা গোধূলি
নামিয়া এল বুঝি পথ ভুলি।
তাহারই অঙ্গ তরঙ্গ-বিভঙ্গে
কূলে কূলে নদীজল উথলায়॥

হরপ্রিয়া। সাহানা!
পাগলিনি-প্রায় কোথা হতে এলি?
সাহানা। হরপ্রিয়া!
কুমার কিশোর রূপ দেখেছ শিবের?
রেবা-নদী-তীরে আমি দেখিয়াছি।
সে কি স্বপ্ন? সে কি ভুল?
হোক ভুল। সেই ভুল ফুল হয়ে ফুটিয়াছে মনে।
সুগন্ধে ভরপুর সারা অন্তর।
হরপ্রিয়া। কোথায়, কী হেরিলি সাহানা?
সাহানা। হেরিনু স্বপনে — না, না, স্বপ্ন নয়
দিব্য আঁখি পেয়ে আমি হেরিয়াছি—
নিবিড় অরণ্যে এক সুরম্য প্রাসাদে
আমি যেন গাহিতেছি গান।

সহসা দুয়ারে,
আসিল তরুণ শিব ভিখারির বেশে।
কী যেন চাহিল ভিক্ষা।
তখনও সুরের ঘোর কাটেনি আমার।
কী বলিয়া দিয়াছিনু তাহারে বিদায় —
শুনিবে সে গান ?

[ গান ]
সাহানা ত্রিতাল

যখন আমার গান ফুরাবে তখন এসো ফিরে
ভাঙবে সভা বসব একা রেবা নদীর তীরে॥
গীতশেষে গগনে তলে
শ্রান্ত তনু পড়বে ঢলে
ভালো যখন লাগবে না আর সুরের সারঙ্গিরে॥

মোর কণ্ঠের জয়ের মালা তোমার গলায় নিয়ো।
ক্লান্তি আমার ভুলিয়ে দিয়ো প্রিয়, হে মোর প্রিয়।
ঘুমাই যদি কাছে ডেকো
হাতখানি মোর হাতে রেখো
জেগে যখন খুঁজব তোমায় অকূল অশ্রুনীরে
তখন এসো ফিরে॥

হরিপ্রিয়া। মোর অনুবর্তিনীরা একে একে সবে
আসিল ফিরিয়া মোর কাছে।
কোথায় মেঘলা-মতী ? সে তো ফিরিল না ?
জান হে সন্ধান তাহার ?
তারই শুধু হল নাকি শিব দর্শন ?
কে তুমি তরুণ ?

মল্লার। চরণে প্রণাম লহো দেবী হরপ্রিয়া !
আমি মেঘমল্লার তব কিংকর।
মেঘলামতীরে লয়ে আমি গিয়াছিনু
যোগীন্দ্র শিবের সন্ধানে।
সরযূর তীরে।
হেরিয়া শ্রীরামচন্দ্রে ছদ্মবেশি শিবে,

মেঘবর্ণা তব সহচরী আর ফিরিল না।

রামদাসী মল্লার-রূপে
নব জন্ম, নব দেব লয়ে
নব দূর্বাদলশ্যাম-রামের অর্চনা
করিছে যে অযোধ্যায়, ভারতে, ধরায়।
আজও মোর মনে পড়ে —
তাঁর সেই সকরুণ গান।

[ গান ]

রামদাসী মল্লার — ত্রিতাল

ঝর ঝর ঝরে শাওন ধারা।
ভবনে এল মোর কে পথহারা॥
বিরহ-রজনি একেলা যাপি
সঘনে বহে ঝড় সভয়ে কাঁপি।
উথলি উঠে ঢেউ কুটিরে নাহি কেউ
গগনে নাহি মোর চন্দ্রতারা॥

নিভেছে গৃহদীপ নয়নে বারি,
আঁধারে তব মুখ নাহি নেহারি।
তোমার আকুল কুন্তল-বাসে
চেনা দিনের স্মৃতি স্মরণে আসে।
আজি কি এলে মোর প্রলয়-সুন্দর
ঝলকে বিদ্যুতে আঁখি-ইশারা॥

প্রথম প্রকাশ
মহালয়া, ১৩৭৫
অক্টোবর ১৯৬৮

## প্রথম প্রকাশকালে গ্রন্থভুক্ত গানগুলির তালিকা

নন্দলোক হতে আমি এনেছি রে
ভারত শ্মশান হল মা, তুই
(মা) ব্রহ্মময়ী জননী মোর
তুমিই দিলে দুঃখ অভাব
(ওরা) আমার কেহ নয়
শ্যামা নামের ভেলায় চড়ে
কে তোরে কি বলেছে মা
তুই কালি মেখে জ্যোতি ঢেকে
মা মেয়েতে খেলব পুতুল
তোমার পূজার ফুল ফুটেছে মা গো
তোর রাঙা পায়ে নে মা শ্যামা
(আমার) মা যে গোপাল সুন্দরী
শঙ্কর-অঙ্কলীনা-যোগমায়া
(জয়) বিগলিত করুণা-রূপিণী গঙ্গে
আয় মা উমা, রাখব এবার
কি দশা হয়েছে মোদের দেখ মা

১

নন্দলোক হতে আমি এনেছি রে মহামায়ায়।
বন্ধ যথায় বন্দি যত কংস রাজার অন্ধ কারায়॥
বন্দি জাগো! ভাঙো আগল
ফেল রে ছিঁড়ে পায়ের শিকল
বুকের পাষাণ ছুঁড়ে ফেলে
মুক্তলোকে বেরিয়ে আয়॥
আমার বুকের গোপালকে রে
রেখে এলাম নন্দালয়ে,
সেইখানে সে বংশী বাজায়
আনন্দে গোপ-দুলাল হয়ে।
মা-র আদেশে বাজাবে সে
অভয় শঙ্খ দেশে দেশে
তোরা. নারায়ণী-সেনা হবি
এবার নারায়ণীর কৃপায়॥

২

ভারত শ্মশান হল মা, তুই শ্মশানবাসিনী বলে।
জীবন্ত শব নিত্য মোরা চিতাগ্নিতে মরি জ্বলে॥
আজ হিমালয় হিমে ভরা
দারিদ্র্য-শোক-ব্যাধি-জরা,
নাই যৌবনে, যেদিন হতে শক্তিময়ী গেছিস চলে॥
(তুই) ছিন্নমস্তা হয়েছিস তাই, হানাহানি হয় ভারতে
নিত্য-আনন্দিনী, কেন টানিস নিরানন্দ পথে?
শিব-সীমন্তিনী বেশে
খেল মা আবার হেসে হেসে।
ভারত মহাভারত হবে, আয় মা ফিরে মায়ের কোলে॥

৩

(মা) ব্রহ্মময়ী জননী মোর
(মোরে) অব্রাহ্মণ কে বলে?
শ্যামা নামের জঠরে মোর
নব জন্ম ভূতলে॥
(মা) চণ্ডিকারে মা বলে রে
আমি হলাম দ্বিজ।
(আমি দ্বিতীয়বার জনম নিলাম)
(মা) আদর করে নাম রেখেছেন
পুত্র মনসিজ।
(আমি যে মা-র মানস-পুত্র)
(তাই) অক্ষমালার যজ্ঞোপবীত
মা পরালেন মোর গলে।
রুদ্রাক্ষ মালার যজ্ঞোপবীত
মা পরালেন মোর গলে॥
(মোরে) কে কবে অস্পৃশ্য বলে
দিয়েছিল গালি।
(আমি) কেঁদেছিলাম 'মা' বলে
(তাই) মা হলেন মোর কালী।
(মা) হলেন ভদ্রকালী।
(মোরে) পতিত বলে ঘৃণা যারা
করেছিল আগে,
(আজ) মায়ের কোলে তাহাদেরেই
ডাকি অনুরাগে।
(ওরে আয় তোরা আয় রে) —
জগৎ-জননীর কোলে তোরা সবাই আয় রে॥)
(সেই) চণ্ডাল আজ কমল হয়ে
ফুটল মা-র চরণ-তলে।
(মা-র) রাঙা চরণ-কমল ছুঁয়ে
ফুটল মা-র চরণ-তলে॥

৪

তুমিই দিলে দুঃখ অভাব তুমিই করো ত্রাণ।
দীনতারিণী, মঙ্গলময়ী শরণাগত প্রাণ ॥
যখন পরম নির্ভরতায়
শরণ যাচি তোমারই পায়
(তুমি) আপন হাতে বিনাশ কর সকল অকল্যাণ ॥
(আমি) অহংকারে রাখতে যাহা
চাই গো আমার বলে
হরণ করে লও তুমি তা
ভাসিয়ে চোখের জলে।
তাই তো আমার সংসার-ভার
মা গো তোমায় দিলাম এবার,
আমার বলে রইল শুধু তোমার নাম গান।

৫

(ওরা) আমার কেহ নয়।
আজ এসেছে রইবে না কাল, আমার কেহ নয়।
মা গো ওরা তোরে শুধু আড়াল করে রয় ॥
(ওরা) মোর ইচ্ছায় আসেনিকো কেহ
(ওরা) মোর ইচ্ছায় যায় না ছেড়ে গেহ।
এ সংসারের পান্থশালায় ক্ষণিক পরিচয়
মা, ওদের সাথে ক্ষণিক পরিচয় ॥
যারা কেবল আছে মা গো
মা-ভোলাবার তরে,
নে তাদের মায়া হরে।
(তোর) পূজারই ভোগ খায় কেড়ে মা
পাঁচ ভূতে আর চোরে।
(ওরা) সবাই যাবে রইবে নাকো কেউ,
মিথ্যা ওরা ক্ষণিক মায়ার ঢেউ,
ওদের মায়ায় তোকে ভোলার
ভুল যেন না হয় ॥

৬

শ্যামা নামের ভেলায় চড়ে
কাল-নদীতে দুলি
ঘাটে ঘাটে ঘটে ঘটে
সুরের লহর তুলি।
কাল-তরঙ্গে ভাসিয়ে অঙ্গ
দেখে বেড়াই কতই রঙ্গ;
কায়ায় কায়ায় রং-বেরঙের
শত মায়ার ধূলি॥
জন্মান্তর ঘাটে ঘাটে
ভাসি, উঠি, ডুবি;
কেবলই মা ডাকে আমায় —
'আয় আমারে ছুঁবি!'
(মোরে) কালস্রোতে ভাসাবার ছলে
লীলা দেখান নাটমহলে,
(মা) আপনি এসে খেলার শেষে
বক্ষে লবে তুলি॥

৭

কে তোরে কী বলেছে মা ঘুরে বেড়াস কালি মেখে।
(ও মা) বরাভয়া, ভয়ংকরীর সাজ পেলি তুই কোথা থেকে।
(তোর) এলোকেশে প্রলয় দোলে
(আমি) চিনতে নারি গৌরী বলে
(ওমা) চাঁদ লুকাল মেঘের কোলে
তোর মুখে না হাসি দেখে॥
(ও মা) আমার দেবলোকে কেন
খেলিস এমন নিঠুর খেলা?
আনন্দেরই হাটে সতী
বসালি পাঁচ ভূতের মেলা।
শংকর কি গঙ্গা নিয়ে
কাঁদায় তোরে দুঃখ দিয়ে (মা)
(ও মা) শিবানী তোর চরণ-তলে
এনেছি তাই শিবকে ডেকে॥

৮

(তুই) কালি মেখে জ্যোতি ঢেকে
পারবি না মা ফাঁকি দিতে।
(ওই) অসীম আঁধার হয় যে উজ্জ্বল
মা তোর ঈষৎ চাহনিতে॥
মায়ের কালি-মাখা কোলে
শিশু কি মা যেতে ভোলে?
(আমি) দেখেছি যে,
বিপুল স্নেহের সাগর দোলে তোর আঁখিতে॥
কেন আমায় দেখাস মা ভয়
খড়্গ নিয়ে, মুণ্ড নিয়ে?
আমি কি মার সেই সন্তান
ভুলাবি মা ভয় দেখিয়ে?
তোর সংসার-কাজে শ্যামা
বাধা আমি হব না মা,
মায়ার বাঁধন খুলে দে মা
ব্রহ্মময়ী রূপ দেখিয়ে॥

৯

মা মেয়েতে খেলব পুতুল
আয় মা আমার খেলা-ঘরে।
(আমি) মা হয়ে মা শিখিয়ে দেব
পুতুল খেলে কেমন করে॥
কাঙাল অবোধ করবি যারে
বুকের কাছে রাখিস তারে
(নইলে কে তার দুখ ভোলাবে — যারে রত্ন-মানিক
দিবি না মা উচিত সে তার মাকে পাবে)
(আবার) কেউ বা ভীষণ দামাল হবে
(কেউ) থাকবে গৃহকোণে পড়ে॥
মৃত্যু সেথা থাকবে না মা
থাকবে লুকোচুরি খেলা।
রাত্রি বেলায় কাঁদিয়ে যাবে
আসবে ফিরে সকাল বেলা।

কাঁদিয়ে খোকায় ভয় দেখিয়ে
ভয় ভুলাব আদর দিয়ে (মা)
(বেশি তারে কাঁদাস না মা —
মা ছেড়ে যে পালিয়ে যাবে)
(সে) খেলে যখন শ্রান্ত হবে
ঘুম পাড়াবি বক্ষে ধরে ॥

১০

তোমার পূজার ফুল ফুটেছে
মা গো আমার মনে।
তুমিই এসে লহ যে ফুল
তোমার শ্রীচরণে ॥
কখন তুমি মনের ভুলে
চরণ দিয়ে হৃদয় ছুঁলে,
কমল হয়ে ফুটল হিয়া
তোমার পরশনে ॥

মা গো, সে ফুল ঠাঁই পাবে কি
তোমার গলার মালায় ?
সে ফুল কবে রাখব তোমার
নিবেদনের থালায় ?
তোমার চলার পথের ধূলি
ছেয়ে দিলাম সে ফুল তুলি
কবে তারে দলবে পায়ে
চলতে আনমনে ॥

১১

তোর রাঙা পায়ে নে মা শ্যামা
আমার প্রথম পূজার ফুল।
ভজন-পূজন জানি না মা
হয়তো হবে কতই ভুল ॥
দাঁড়িয়ে দ্বারে 'মা, মা' বলে
ভাসি মাগো নয়ন-জলে,

ভয় হয় মা ছুঁই কেমনে
মা তোর পূজার বেদিমূল।
আশ্রয় মোর নাই জননী
ত্রিভুবনে কোথাও হায়!
দাঁড়াই মাগো কাহার কাছে
তুইও যদি ঠেলিস পায়।
হানে হেলা সবাই যারে
তুই নাকি কোল দিস মা তারে
(আমি) সেই আশাতে এসেছি মা
অকূলে তুই দে মা কূল॥

১২

(আমার) মা যে গোপাল সুন্দরী।
এক বৃন্তে কৃষ্ণকলি,
অপরাজিতার মঞ্জরী॥
(সে) আধেক পুরুষ আধেক কৃষ্ণা নারী
অর্ধ কালী অর্ধ বংশীধারী
(মা) অর্ধ অঙ্গে পীতাম্বর
আধেক সে দিগাম্বরী॥
(সে) এক পায়ে প্রেম-কুসুম ফোটায়
নূপুর-পরা সেই চরণ।
(মা-র) সেই পায়ে রয় সর্প-বলয়
সে পায়ে প্রলয়-মরণ।
আধো ললাটে অগ্নি-তিলক জ্বলে
চন্দ্রলেখা আধেক ললাট-তলে।
শক্তি আর ভক্তিতে মা
আছেন যুগল রূপ ধরি।

১৩

শংকর-অঙ্কলীনা-যোগমায়া
শংকরী শিবানী।
বালিকা-সম লীলাময়ী
নীল-উৎপল-পাণি॥

সজল-কাজল-বর্ণা
মুক্তবেণি-অপর্ণা
তিমির-বিভাবরী-স্নিগ্ধা
শ্যামা কালিকা ভবানী ॥
প্রলয়-ছন্দময়ী চণ্ডী
শব্দ-নূপুর-চরণা
শাম্ভবী শিব-সীমন্তিনী
শংকরাভরণা।
অম্বিকা দুঃখহারিণী
শরণাগততারিণী
জগদ্ধাত্রী শান্তি-দাত্রী
প্রসীদ মা ঈশানী ॥

## ১৪

### গঙ্গা-বন্দনা

(জয়) বিগলিত করুণা-রূপিণী গঙ্গে।
(জয়) কলুষহারিণী
পতিতপাবনী
নিত্যাপবিত্রা যোগী-ঋষিসঙ্গে ॥
হরি-শ্রীচরণ ছুঁয়ে আপনহারা
পরম প্রেমে হলে দ্রবীভূতধারা।
ত্রিলোকের ত্রি-তাপ-পাপ তুমি নিলে মা
নির্মলে! তোমার পবিত্র অঙ্গে ॥

## ১৫

### আগমনি

আয় মা উমা, রাখব এবার
ছেলের সাজে সাজিয়ে তোরে।
(ওমা) মা-র কাছে তুই রইবি নিতুই,
যাবি না আর শ্বশুর-ঘরে ॥
মা হওয়ার মা কী যে জ্বালা
বুঝবি না তুই গিরিবালা,
(তোরে) না দেখলে শূন্য এ বুক
কী যে হাহাকার করে ॥

তোব টানে মা শংকর শিব
আসবে নেমে জীব-জগাতে,
আনন্দেবই হাট বসাব
নিরানন্দ ভূ-ভারতে।
না দেখে যে মা তোব লীলা
হযে আছি পাষাণ-শিলা,
(আয) কৈলাসে তুই ফিরবি নেচে
বৃন্দাবনের নূপুর পরে॥

## ১৬

### আগমনি

কী দশা হযেছে মোদের
দেখ মা উমা আনন্দিনী।
(তোব) বাপ হযেছে পাষাণ গিবি
মা হযেছে পাগলিনি॥
(মা) এদেশে আর ফুল ফোটে না,
গঙ্গাতে আর ঢেউ ওঠে না,
(তোর) হাসি মুখ না দেখলে যে মা
পোহায় না মোর নিশীথিনী।
আর যাবি না ছেড়ে মোদের
বল মা আমার কণ্ঠ ধরি
সুর যেন তার না থামে আর
বাজালি তুই যে বাঁশরি।
না পেলে তুই শিবের দেখা
রইতে যদি নারিস একা
(আমি) শিবকে বেঁধে রাখব মাগো
হয়ে শিব-পূজারিনি॥

## বিজয়া

[ বিজযাব ঢাক-ঢোল বাজিতেছে। নাট-মন্দিব হইতে সানাই-এব কবুণ সুব (মুলতানি বা পুরবি) ভাসিয়া আসিতেছে। ]

[ ঊর্ধ্ব হইতে দেবদেবীদের সংগীত ভাসিয়া ক্রমেই নিকটে আসিতেছে। ]

গান

[ পুরুষ ও স্ত্রী সমবেত কণ্ঠে ]

বিজয়োৎসব ফুরাইল মা গো,
ফিরে আয় ফিরে আয় !
মা আনন্দিনী গিরিনন্দিনী
শিব-লোকে অমরায়
ফিরে আয় ফিরে আয় ॥
কৈলাসে শিব যাপিতেছে দিন
শব-সম, হয়ে শক্তি-বিহীন ;
সপ্ত স্বর্গ দেবদেবী কাঁদে
আঁধারে মা নিরাশায় ॥
(দূরে দূরে শব্দ দূরে চলিয়া গেল।)

[ নিম্নে ধরণির সন্তানের আর্ত মিনতি শোনা যাইতেছে — কণ্ঠস্বব ক্রমশ নিকটবর্তী হইতেছে। ]

গান

যাসনে মা ফিরে যাসনে জননী
ধরি দুটি রাঙা পায়।
শরণাগত দীন সন্তানে
ফেলি ধরার ধুলায় ॥
(মা গো) ধরি দুটি রাঙা পায় ॥
(মোরা) অমর নহি মা দেবতাও নহি,
শত দুখ সহি ধরণিতে রহি ;
মোরা অসহায়, তাই অধিকারী
মা গো, তোর করুণায় ॥
দিব্য শক্তি দিলি দেবতারে
মৃত্যুবিহীন প্রাণ,
তবু কেন মা গো তাহাদেরই তরে
তোর এত বেশি টান !

(আজও) মরেনি অসুর, মরেনি দানব,
ধরণির বুকে নাচে তাণ্ডব,
সংহার নাহি করি সে-অসুরে
কেন যাস্ বিজয়ায় ॥
(কণ্ঠস্বর ধীরে ধীরে দূরে সরিয়া যাইতেছে)

জনৈক দেবতা : আমরা দেবতা হলে কী হবে, কথায় ও কান্নায় ধরণির মানুষকে জিততে পারব না।

মানুষ : মা গো! জানি আমরা দুর্বল। রোগ, শোক, দুঃখ, জরা, মৃত্যু, অভাব, ঋণে নিত্য-জর্জরিত। আমাদের আয়ু শেফালি ফুলের মতো; সন্ধ্যায় ফোটে, সকালে যায় ঝরে। তবু তারই মাঝে ডাকি তোকে, এই মায়া, এত অবিদ্যার ঊর্ধ্বে তুলে নিতে। ফুল ঝরে, তার আশা থাকে, পূজারি তাকে কুড়িয়ে স্থান দেবে দেবতার পায়ে। কিন্তু মানুষের জীবনে আজ সে-আশাও গেছে ফুরিয়ে।

দেবতা : দেখেছিস, বলছিলাম না, ওরা কান্না আর চাটুবাদের জোরেই জিতে গেল।

মানুষ : আমরা অসহায়, তাই ছেলে-ভুলানো খেলনা দিয়ে রাখিস ভুলিয়ে, ঘুম পাড়িয়ে। মাতৃহীন শিশু-সন্তানকে ফেলে দিস দাসীর কোলে, কান্না ভুলাতে দিস হাতে চুষি-কাঠি!

দেবতা : এই রে, সেরেছে! ওরা যা কান্না জুড়ে দিয়েছে, তাতে মা দয়াময়ী এতক্ষণ গলে গঙ্গাজল হয়ে গেছেন বুঝি! দে, ওদের শিগগির রাগিয়ে দে। ওরা একবার রেগেও যদি মাকে চলে যেতে বলে, অমনি মা ছলনাময়ী পালিয়ে আসবেন।

মানুষ : ওই শোন, আমাদেরই মতো হতভাগ্য একদল সন্তান মাকে ভাসিয়ে দিয়ে গান গাইতে আসছে।

গান

মাকে ভাসায়ে ভাটির স্রোতে
কেমনে রহিব ঘরে।
শূন্য ভবন শূন্য ভুবন
কাঁদে হাহাকার করে ॥
মা যে নদীর জল-তরঙ্গ প্রায়
ভরা কূলে কূলে, তবু ধরা নাহি যায়;
রাখিতে নারিনু পাষাণীরে মোরা
পাষাণ দেউল ধরে ॥

মানুষ : সত্যই যদি মা পাষাণী হয়, তবে তার সন্তানও হোক পাষাণ। তারাও হোক অনুভূতিহীন, নির্মম। হাঁ, এই আমাদের সাধনা। নিষ্ঠুর হস্তে এই পাষাণের বুক চিরে বহাব স্নেহের নির্ঝরিণী-ধারা।

(ধরার মানুষের গান)

(মোরা) মাটির ছেলে, দু-দিন পরে মাটিতে মিশাই।
(আসে) খড়ের প্রতিমা হয়ে মা আমাদের তাই॥
(সে) কয় না কথা, দেয় না স্নেহ-কোল,
মা, মা বলে যতই কেন বাজা না ঢাক-ঢোল,
(তোর) ক্ষুধা-তৃষ্ণার জ্বালা মেটে হয়ে
শ্মশান-ছাই॥
(সে) দেবতাদের চিন্ময়ী মা,
অসুরও পায় দেখা
মা-র অসুরও পায় দেখা—
(মা-র) জড় পাষাণ মূর্তি হেরে
শুধু মানুষ একা রে ভাই,
শুধু মানুষ একা।
(মোরা) মরে এবার আসব অসুর হয়ে,
মুণ্ড মোদের দুলবে, রে ভাই,
মার কণ্ঠে রয়ে।
(নাই) বিসর্জন যে জননীর,
(সেই) মাকে মোরা চাই॥

(জনৈকা ভিখারিনির গান)

খড়ের প্রতিমা পূজিস রে তোরা,
মাকে তো তোরা পূজিসনে।
প্রতিমার মাঝে প্রতিমা বিরাজে
হায় রে অন্ধ, বুঝিসনে॥
বছর বছর মাতৃপূজার করে যাস অভিনয়,
ভীরু সন্তানে হেরি লজ্জায় মা-ও যে পাষাণময়।
(মাকে) জিনিতে সাধন-সমরে
সাধক তো কেহ যুঝিসনে॥
মাটির প্রতিমা গলে যায় জলে,
বিজয়ায় ভেসে যায়,
আকাশ বাতাসে মা-র স্নেহ জাগে
অতন্দ্র করুণায়।
তোরই আশে পাশে তাঁর কৃপা হাসে
(কেন) সেই পথে তাঁরে খুঁজিসনে॥

মানুষ : কে তুমি মা, তোমায় যেন কোথায় দেখেছি।

ভিখারিনি : আমি ভিখারিনি। আমার দুর্বৃত্ত ছেলেরা আমায় তাড়িয়ে দিয়ে, আমায় মৃতা বলে ঘটা করে মাতৃশ্রাদ্ধ করছে, তাই দেখতে এসেছি।

জনৈকা নারী : মা! মাগো! আমি তোকে চিনেছি। মা ছলনাময়ী!—

ভিখারিনি : চুপ! তুই তো চিনবিই, তুই যে আমারই শক্তির অংশ। এই মাতৃশ্রাদ্ধের অভিনয়ে মা, তুইও যোগ দিস্‌নে; যদি পারিস, মূর্তিমতী শক্তিরূপে আমার এই সব জড় সন্তানদের মাঝে প্রাণ সঞ্চার কর।

মানুষ : একী! একী! ভিখারিনি কোথায় গেল! ও যেন দেবীমূর্তির মাঝে —

নারী : (মুখের কথা কাড়িয়া লইয়া) হাঁ, ভিখারিনি দেবীমূর্তির মাঝে বিলীন হয়ে গেল! তোমরা রাংতার ঐশ্বর্য দিয়ে যে ষড়ৈশ্বর্যময়ী শ্রীদুর্গার বছর বছর পূজার অভিনয় কর, তিনি ভিখারিনি হয়ে দ্বারে দ্বারে তোমাদের জন্য শক্তি-ভিক্ষা, কল্যাণ-কামনা করে বেড়াচ্ছেন। তাঁরই পূজামণ্ডপে শিব-শক্তি আসেন ভিখারি-ভিখারিনির রূপে। তোমরা মাটির প্রতিমা পূজা কর, তাই প্রাণের প্রতিমাকে দেখতে পাও না, মাকে পাও না।

(পুরুষ ও নারীর গান)

এবার নবীন মন্ত্রে হবে
জননী তোর উদ্‌বোধন।
নিত্যা হয়ে রইবি ঘরে,
হবে না তোর বিসর্জন॥
সকল জাতির পুরুষ নারীর প্রাণ
সেই হবে তোর পূজা-বেদি
মা তোর পীঠস্থান।
(সেথা) শক্তি দিয়ে ভক্তি দিয়ে
পাতব মা তোর সিংহাসন॥
(সেথা) রইবে নাকো ছোঁয়াছুঁয়ি
উচ্চ-নীচের ভেদ,
সবাই মিলে উচ্চারিবে
মাতৃনামের বেদ।
(মোরা) এক জননীর সন্তান সব, জানি
ভাঙব দেয়াল, ভুলব হানাহানি,
দীন দরিদ্র রইবে না কেউ,
সমান হবে সর্বজন।
বিশ্ব হবে মহাভারত
নিত্য-প্রেমের বৃন্দাবন॥

## রুবাইয়াত্‌-ই-ওমর খৈয়াম

১

রাতের আঁচল দীর্ণ করে আসল শুভ ওই প্রভাত,
জাগো সাকি! সকাল বেলার খোয়ারি ভাঙো আমার সাথ।
ভোলো ভোলো বিষাদ-স্মৃতি! এমনি প্রভাত আসবে ঢের,
খুঁজতে মোদের এইখানে ফের, করবে করুণ নয়নপাত।

২

আঁধার অন্তরীক্ষে বুনে যখন রুপার পাড় প্রভাত,
পাখির বিলাপ-ধ্বনি কেন শুনি তখন অকস্মাৎ?
তারা যেন দেখতে বলে উজল প্রাতের আরশিতে—
ছন্নছাড়া তোর জীবনের কাটল কেমন একটি রাত!

৩

'ঘুমিয়ে কেন জীবন কাটাস?' কইল ঋষি স্বপ্নে মোর,
'আনন্দ-গুল[১] প্রস্ফুটিত করতে পারে ঘুম কি তোর?
ঘুম মৃত্যুর যমজ-ভ্রাতা, তার সাথে ভাব করিসনে,
ঘুম দিতে ঢের পাবি সময় কবরে তোর জনম-ভোর।'

৪

আমার আজের রাতের খোরাক তোর টুকটুক শিরীন[২] ঠোঁট
গজল শোনাও, শিরাজি দাও, তন্বী সাকি জেগে ওঠ!
লাজ-রাঙা তোর গালের মতো দে গোলাপি-রং শরাব,
মনে ব্যথার বিনুনি মোর খোঁপায় যেমন তোর চুনোট।

৫

প্রভাত হল। শরাব দিয়ে করব সতেজ হৃদয়-পুর,
যশোখ্যাতির ঠুনকো এ কাচ করব ভেঙে চাখনাচুর।
অনেক দিনের সাধ আশা এক নিমেষে করব ত্যাগ,
পরব প্রিয়ার বেণি বাঁধন, ধরব বেণুর বিধুর সুর।

১ ফুল। ২ মিষ্টি, মধুর।

৬

ওঠো, নাচো! আমরা প্রচুর করব তারিফ মদ-অলস
ওই নার্গিস আঁখির তোমার, ঢালবে তুমি আঙুর-রস!
এমন কী আর — যদিই তাহা পান করি দশ বিশ গেলাস,
ছয় দশে ষাট পাত্র পড়লে খানিকটা হয় দিল্ সরস!

৭

তোমার রাঙা ঠোঁটে আছে অমৃত-কূপ প্রাণ-সুধার,
ওই পিয়ালার ঠোঁট যেন গো ছোঁয় না, প্রিয়া, ঠোঁট তোমার।
ওই পিয়ালার রক্ত যদি পান না করি, শাপ দিয়ো;
তোমার অধর স্পর্শ করে এত বড়ো স্পর্ধা তার!

৮

আজকে তোমার গোলাপ-বাগে ফুটল যখন রঙিন গুল
রেখো না পান-পাত্র বেকার, উপচে পড়ুক সুখ ফজুল[১]।
পান করে নে, সময় ভীষণ অবিশ্বাসী, শত্রু ঘোর,
হয়তো এমন ফুল-মাখানো দিন পাবি না আজের তুল!

৯

শরাব আনো! বক্ষে আমার খুশির তুফান দেয় যে দোল।
স্বপ্ন-চপল ভাগ্যলক্ষ্মী জাগল জাগো ঘুম-বিভোল!
মোদের শুভদিন চলে যায় পারদ-সম ব্যস্ত পায়
যৌবনের এই বহ্নি নিভে খোঁজে নদীর শীতল কোল।

১০

আমরা পথিক ধূলির পথের, ভ্রমি শুধু একটি দিন,
লাভের অঙ্ক হিসাব করে পাই শুধু দুখ, মুখ মলিন।
খুঁজতে গিয়ে এই জীবনে রহস্যেরই কূল বৃথাই
অপূর্ণ সাধ আশা লয়ে হবই মৃত্যুর অঙ্কলীন।

১১

ধরায় প্রথম এলাম নিয়ে বিস্ময় আর কৌতূহল,
তারপর — এ জীবন দেখি কল্পনা, আঁধার অতল।

---

১ অতিরিক্ত।

ইচ্ছা থাক কি না থাক, শেষে যেতেই হবে, তাই বলি—
এই যে জীবন আসা-যাওয়া আঁধার ধাঁধার জট কেবল!

১২

রহস্য শোন সেই সে লোকের আত্মা যথায় বিরাজে,
ওরে মানব! নিখিল সৃষ্টি লুকিয়ে আছে তোর মাঝে।
তুই-ই মানুষ, তুই-ই পশু, দেব্তা দানব স্বর্গদূত,
যখন হতে চাইবি রে যা হতে পারিস তুই তা যে।

১৩

স্রষ্টা যদি মত নিত মোর — আসতাম না প্রাণান্তেও,
এই ধরাতে এসে আবার যাবার ইচ্ছা নেই মোটেও।
সংক্ষেপে কই, চিরতরে নাশ করতাম সমূলে
যাওয়া-আসা জন্ম আমার, সে-ও শূন্য শূন্য এ-ও!

১৪

আত্মা আমার! খুলতে যদি পারতিস এই অস্থিমাস
মুক্ত পাখায় দেব্তা-সম পালিয়ে যেতিস দূর আকাশ।
লজ্জা কি তোর হল না রে, ছেড়ে তোর ওই জ্যোতির্লোক
ভিনদেশি-প্রায় বাস করতে এলি ধরার এই আবাস?

১৫

সকল গোপন তত্ত্ব জেনেও পার্থিব এই আবহাওয়ার
মিথ্যা ভয়ের ভয় গেল না? নিত্য ভয়ের হও শিকার?
জানি স্বাধীন ইচ্ছামতো যায় না চলা এই ধরায়,
যতটুকু সময় তবু পাও হাতে, লও সুযোগ তার।

১৬

ব্যথায় শান্তি লাভের তরে থাকত যদি কোথাও স্থান
শ্রান্ত পথের পথিক মোরা সেথায় জুড়াতাম এ প্রাণ।
শীত-জর্জর হাজার বছর পরে নবীন বসন্তে
ফুলের মতো উঠত ফুটে মোদের জীবন-মুকুল ম্লান।

১৭

বুলবুলি এক হালকা পাখায় উড়ে যেতে গুলিস্তান[১],
দেখল হাসিখুশি-ভরা গোলাপ লিলির ফুল-বাথান।
আনন্দে সে উঠল গাহি, 'মিটিয়ে নে সাধ এই বেলা,
ভোগ করতে এমন দিন আর পাবিনে তুই ফিরিয়ে প্রাণ!'

১৮

রূপ-মাধুরীর মায়ায় তোমার য-দিন পার, লো প্রিয়া,
তোমার প্রেমিক বধূর ব্যথা হরণ করো প্রেম দিয়া।
রূপ-লাবণির সম্ভার এই রইবে না সে চিরকাল,
ফিরবে না আর তোমার কাছে যায় যদি বিদায় নিয়া।

১৯

সাকি! আনো আমার হাতে মদ-পেয়ালা, ধরতে দাও!
প্রিয়ার মতন ও মদ-মদির সুরত[২]-ওয়ালি ধরতে দাও!
জ্ঞানী এবং অজ্ঞানীরে বেঁধে যা দেয় গাঁট-ছড়ায়,
সেই শরাবের শিকল, সাকি, আমায় খালি পরতে দাও।

২০

নীল আকাশের নয়ন ছেপে বাদল-অশ্রুজল ঝরে,
না পেলে আজ এই পানীয় ফুটত না ফুল বন ভরে।
চোখ জুড়াল আমার যেমন আজ এ ফোটা ফুলগুলি,
মোর কবরে ফুটবে যে ফুল — কে জানে হায় কার তরে!

২১

করব এতই শিরাজি[৩] পান পাত্র এবং পরান ভোর
তীব্র-মিঠে খোশবো[৪] তাহার উঠবে আমার ছাপিয়ে গোর।
থমকে যাবে চলতে পথিক আমার গোরের পাশ দিয়ে,
ঝিমিয়ে শেষে পড়বে নেশায় মাতাল-করা গন্ধে ওর।

২২

দেখতে পাবে যেথায় তুমি গোলাপ লালা ফুলের ভিড়,
জেনো, সেথায় ঝরেছিল কোনো শাহানশা-র রুধির।

১ ফুলের বাগান। ২ সৌন্দর্য। ৩ ইরানের শিরাজ নগরে উৎপন্ন উৎকৃষ্ট মদ-বিশেষ। ৪ সুগন্ধ।

নার্গিস আর গুল-বনোসাব[১] দেখবে যেথায় সুনীল দল,
ঘুমিয়ে আছে সেথায় — গালে তিল ছিল যে সুন্দরীর।

২৩

নিদ্রা যেতে হবে গোরে অনন্তকাল, মদ পিয়ো।
থাকবে নাকো সাথি সেথায় বন্ধু প্রিয় আত্মীয়।
আবার বলতে আসব না ভাই, বলছি যা তা রাখ শুনে —
ঝরেছে যে ফুলের মুকুল, ফুটতে পারে আর কি ও?

২৪

বিদায় নিয়ে আগে যারা গেছে চলে, হে সাকি,
চির-ঘুমে ঘুমায় তারা মাটির তলে, হে সাকি!
শরাব আনো, আসল সত্য আমার কাছে যাও শুনে,
তাদের যত তথ্য গেল হাওয়ায় গলে, হে সাকি!

২৫

তুমি আমি জন্মিনিকো — যখন শুধু বিরামহীন
নিশীথিনীর গলা ধরে ফিরত হেথায় উজল দিন;
বন্ধু, ধীরে চরণ ফেলো! কাজল-আঁখি সুন্দরীর
আঁখির তারা আছে হেথায় হয়তো ধূলির অঙ্কলীন!

২৬

প্রথম থেকেই আছে লেখা অদৃষ্টে তোর যা হবার,
তাঁর সে কলম দিয়ে — যিনি দুঃখে সুখে নির্বিকার।
স্রেফ বোকামি, কান্নাকাটি লড়তে যাওয়া তাঁর সাথে,
বিধির লিখন ললাট-লিপি টলবে না যা জন্মে আর!

২৭

ভালো করেই জানি আমি, আছে এক রহস্য-লোক,
যায় না বলা সকলকে তা ভালোই হোক কি মন্দ হোক।
আমার কথা ধোঁয়ায় ভরা, ভাঙতে তবু পারব না —
থাকি সে কোন গোপন-লোকে, দেখতে যাহা পায় না চোখ।

---

১ ফুল বিশেষ।

২৮

চলবে নাকো মেকি টাকার কারবার আর, মোল্লাজি[১] !
মোদের আবাস সাফ করে নেয় সেয়ান-ঝাড়ুর কারসাজি।
বেরিয়ে ভাঁটি-খানার থেকে বলল হেঁকে বৃদ্ধ পির —
'অনন্ত ঘুম ঘুমাবি কাল পান করে নে মদ আজি!'

২৯

সবকে পারি ফাঁকি দিতে মনকে পারি ঠারতে চোখ,
খোদার উপর খোদকারিতে ব্যর্থ হয় এ মিছে স্তোক।
তীক্ষ্ণ সূক্ষ্ম বুদ্ধি দিয়ে জাল বুনিলাম চাতুর্যের,
মুহূর্তে তা দিল ছিঁড়ে হিংস্র নিয়তির সে নোখ!

৩০

মৃত্তিকা-লীন হবার আগে নিয়তির নিঠুর করে
বেঁচে নে তুই, মৃত্যু-পাত্র আসছে রে ওই তোর তরে!
হেথায় কিছু জোগাড় করে নে রে, হোথায় কেউ সে নাই
তাদের তরে — শূন্য হাতে যায় যাহারা সেই ঘরে।

৩১

বলতে পার, অসার-শূন্য ভবের হাটের এই ঘরে
জ্ঞান-বিলাসী সুধীজনের হৃদয় কেন রয় পড়ে?
যেই তাহারা শ্রান্ত হয়ে এই সে ঘরের শান্তি চায়,
'সময় হল, চল ওরে', কয় অমনি মরণ হাত ধরে!

৩২

খাজা[২]! তোমার দরবারে মোর একটি শুধু আর্জি[৩] এই—
থামাও উপদেশের ঘটা, মুক্তি আমার এই পথেই।
দৃষ্টি-দোষে দেখছ বাঁকা আমার সোজা সরল পথ,
আমায় ছেড়ে ভালো করো ঝাপসা তোমার চক্ষুকেই।

৩৩

কাল কী হবে কেউ জানে না, দেখছ তো হায়, বন্ধু মোর!
নগদ মধু লুঠ করে লও, মোছো মোছো অশ্রু-লোর।

১ শাস্ত্রজ্ঞ পণ্ডিত যে ব্যক্তি মদ্যপানাদি বারণ করেন। ২ গুরু, সম্মানিত ভদ্রলোক। ৩ নিবেদন।

চাঁদনি-তরল শরাব পিয়ো, হায়, সুন্দর এই সে চাঁদ
দীপ জ্বালিয়ে খুঁজবে বৃথাই কাল এ শূন্য ধরার ক্রোড়।

৩৪

প্রেমিকরা সব আমার মতো মাতুক প্রেমের মত্ততায়,
দ্রাক্ষা-রসের দীক্ষা নিয়ে আচার-নীতি দলুক পায়।
থাকি যখন সাদা চোখে, সব কথাতে রুষ্ট হই,
শরাব পিয়ে দিল-দরিয়া উড়িয়ে দি ভয়-ভাবনায়।

৩৫

মানব-দেহ — রঙে-রূপে এই অপরূপ ঘরখানি—
স্বর্গেরি সে শিল্পী কেন করল সৃজন কী জানি,
এই 'লাল-রুখ'[১] বল্লি-তনু ফুল্ল-কপোল তন্বীদের
সাজাতে হায় ভঙ্গুর এই মাটির ধরার ফুলদানি!

৩৬

তিন ভাগ জল এক ভাগ থল এই পৃথিবীর এও মায়া,
এই ধরাতে দেখছ যা তার সকল-কিছু সব মায়া,
এই যে তুমি বলছ যা সব, শুনছ কলরব — মায়া।
গোপন প্রকাশ সত্য মিথ্যা এ সব অবাস্তব মায়া।

৩৭

দোষ দেয় আর ভর্ৎসে সবাই আমার পাপের নাম নিয়া,
আমার দেবী-প্রতিমারে পূজি তবু প্রাণ দিয়া।
মরতে যদি হয় গো আমায় শরাব-পানের মজলিশে —
স্বর্গ-নরক সমান, পাশে থাকবে শরাব আর প্রিয়া।

৩৮

মুসাফিরের এক রাত্রির পান্থ-বাস এ পৃথ্বীতল —
রাত্রি-দিবার চিত্র-লেখা চন্দ্রাতপ আঁধার-উজল।
বসল হাজার জামশেদ[২] ওই উৎসবেরই আঙিনায়
লাখ বাহ্‌রাম[৩] এই আসনে বসে হল বেদখল।

১ ফুলের মতো গাল বিশিষ্ট। ২,৩ বিখ্যাত রাজা ও শিকারি।

৩৯

কারুর প্রাণে দুখ দিয়ো না, করো বরং হাজার পাপ,
পরের মনের শান্তি নাশি বাড়িয়ো না তার মনস্তাপ।
অমর-আশিস লাভের আশা রয় যদি, হে বন্ধু মোর,
আপনি সয়ে ব্যথা, মুছো পরের বুকের ব্যথার ছাপ।

৪০

ছেড়ে দে তুই নীরস বাজে দর্শন আর শাস্ত্রপাঠ,
তার চেয়ে তুই দর্শন কর প্রিয়ার বিনোদ বেণির ঠাট ;
ওই সোরাহির হৃদয়-রুধির নিষ্কাশিয়া পাত্রে ঢাল,
কে জানে তোর রুধির পিয়ে কখন মৃত্যু হয় লোপাট।

৪১

অজ্ঞানেরই তিমির-তলের মানুষ ওরে বে-খবর !
শূন্য তোরা, বুনিয়াদ তোর গাঁথা শূন্য হাওয়ার পর।
ঘুরিস অতল অগাধ খাদে, শূন্য মায়ার শূন্যতায়,
পশ্চাতে তোর অতল শূন্য, অগ্রে শূন্য অসীম চর।

৪২

লয়ে শরাব-পাত্র হাতে পিই যবে তা মস্ত[১] হয়ে
জ্ঞানহারা হই সেই পুলকের তীব্র-ঘোর বেদন সয়ে,
কী যেন এক মন্ত্রবলে যায় ঘটে কী অলৌকিক,
প্রোজ্জ্বল মোর জ্ঞান গলে, যায় ঝরনা-সম গান বয়ে।

৪৩

'শরাব ভীষণ খারাপ জিনিস মদ্যপায়ীর নেইকো ত্রাণ।'
ডাইনে বাঁয়ে দোষদর্শী সমালোচক ভয় দেখান —
সত্য কথাই ! যে আঙুরে নষ্ট করে ধর্মমত,
সবার উচিত — নিঙড়ে ওরে করে উহার রক্ত পান !

৪৪

আমার কাছে শোন উপদেশ — কাউকে কভু বলিসনে—
মিথ্যা ধরায় কাউকে প্রাণের বন্ধু মেনে চলিসনে !

১ নেশায় সংজ্ঞাহীন।

দুঃখ ব্যথায় টলিসনে তুই, খুঁজিসনে তার প্রতিষেধ,
চাসনে ব্যথার সমব্যথী, শির উঁচু রাখ ঢলিসনে!

৪৫

মউজ চলুক! লেখার যা তা লিখল ভাগ্য কালকে তোর,
ভুলেও কেহ পুঁছল নাকি থাকতে পারে তোর ওজর[১]!
ভদ্রতারও অনুমতি কেউ নিল না অমনি ব্যস
ঠিক ঠাক সব হয়ে গেল ভুগবি কেমন জীবন-ভোর!

৪৬

সেই সাথে চাই — সৃষ্টি-খাতায় দিক কেটে সে আমার নাম,
আমি চাহি স্রষ্টা আবার সৃজন করুন শ্রেষ্ঠতর
আকাশ ভুবন এই এখনই, এই সে আমার আঁখির পর।
কিংবা আমার যা প্রয়োজন তা মিটাবার দিক সে বর।

৪৭

নাস্তিক আর কাফের বলো তোমরা লয়ে আমার নাম,
কুৎসা গ্লানির পঙ্কিল স্রোত বহাও হেথা অবিশ্রাম।
অস্বীকার তা করব না যা ভুল করে যাই, কিন্তু ভাই,
কুৎসিত এই গালি দিয়েই তোমরা যাবে স্বর্গধাম?

৪৮

বদখশানী[২] রক্ত-চুনির মতন সুরা চুঁইয়ে আন
তপ্তহিয়ার আনন্দ যা, শান্ত যাহে দগ্ধ প্রাণ।
মুসলমানের তরে শরাব হারাম নাকি, সবাই কয়,
বলতে পারে তাদের কেহ — আছে কি আর মুসলমান?

৪৯

মসজিদ মন্দির গির্জায় ইহুদ-খানায়[৩] মাদ্রাসায়
রাত্রি-দিবস নরক-ভীতি স্বর্গ-সুখের লোভ দেখায়।
ভেদ জানে আর খোঁজ রাখে ভাই খোদার যারা রহস্যের
ভোলে না এই খোশ-গল্পের ঘুম-পাড়ানো কল্পনায়।

১ অজুহাত, আপত্তি। ২ চুনির জন্য বিখ্যাত প্রদেশ। ৩ ইহুদিদের প্রার্থনাগার, সিনাগগ।

৫০

এক হাতে মোর তসবি[1] খোদার, আর-হাতে মোর লাল গেলাস,
অর্ধেক মোর পুণ্য-স্নাত, আধেক পাপে করল গ্রাস।
পুরোপুরি কাফের নহি, নহি খাঁটি মুসলিমও—
করুণ চোখে হেরে আমায় তাই ফিরোজা নীল আকাশ।

৫১

একমনি ওই মদের জালা গিলব, যদি পাই তাকে,
যে জালাতে প্রাণের জ্বালা নেভাবার ওষুধ থাকে!
পুরানো ওই যুক্তি তর্কে দিয়ে আমি তিন তালাক,
নতুন করে করব নিকাহ্ আঙুর-লতার কন্যাকে।

৫২

বিষাদের ওই সওদা নিয়ে বেড়িয়ো না ভাই শিরোপরি,
আঙুর-কন্যা সুরার সাথে প্রেম করে যাও প্রাণ ভরি!
নিষিদ্ধা ওই কন্যা, তবু হোক সে যতই অ-সতী,
তাহার সতী মায়ের চেয়ে ঢের বেশি সে সুন্দরী!

৫৩

স্বর্গে পাব শরাব-সুধা, এ যে কড়ার[2] খোদ খোদার,
ধরায় তাহা পান করলে পাপ হয়, এ কোন বিচার?
'হামজা'[3] সাথে বেয়াদবি করল মাতাল এক আরব—
তুচ্ছ কারণ — শরাব হারাম তাই হুকুমে 'মোস্তফার'[3]।

৫৪

'রজব শাবান[4] পবিত্র মাস' বলে গোঁড়া মুসলমান,
'সাবধান, এই দু-মাস ভাই কেউ করো না শারাব পান।'
খোদা এবং তার রসুলের 'রজব' 'শাবান' এই দু-মাস
পান-পিয়াসীর তরে তবে সৃষ্ট বুঝি এ 'রমজান'?

৫৫

শুক্রবার আজ, বলে সবাই পবিত্র নাম জুম্মা যার,
হাত যেন ভাই খালি না যায়, শরাব চলুক আজ দেদার।

---

১ মুসলিমদের জপমালা। ২ অঙ্গীকার, প্রতিশ্রুতি। ৩ হজরত মুহম্মদের পিতৃব্য। ৪ নির্বাচিত বা মনোনীত ব্যক্তি। ৪ মুসলমানের চান্দ্রমাস।

এক পেযালি শরাব যদি পান করো ভাই অন্যদিন,
দু-পেয়ালি পান করো আজ বারের বাদশা জুম্মা বার!

৫৬

মসজিদের অযোগ্য আমি, গির্জার আমি শত্রু-প্রায়,
ওগো প্রভু, কোন মাটিতে করলে সৃজন এই আমায়?
সংশযাত্মা সাধু কিংবা ঘৃণ্য নগর-নারীর তুল
নাই স্বর্গের আশা আমার, শান্তি নাহি এই ধরায।

৫৭

মুগ্ধ করো নিখিল-হৃদয় প্রেম-নিবেদন কৌশলে
হৃদয়জয়ী হে বীর, উড়াও নিশান প্রিয়ার অঞ্চলে।
এক হৃদয়ের সমান নহে লক্ষ ম-জিদ আর 'কাবা'[1];
কী হবে তোর তীর্থে 'কাবা'র শান্তি খোঁজ হৃদয তলে।

৫৮

বিধর্মীদের ধর্মপথে আসতে লাগে এক নিমেষ,
সন্দেহেরই বিপথ-ফেরত বিবেক জাগে এক নিমেষ।
দুর্লভ এই নিমেষটুকু ভোগ করে নাও প্রাণ ভরে,
এই ক্ষণিকের আয়েস দিয়ে জীবন ভাসে এক নিমেষ।

৫৯

হৃদয় যাদের অমর প্রেমের জ্যোতির্ধারায় দীপ্তিমান,
মসজিদ মন্দির গির্জা, যথাই করুক অর্ঘ্য দান—
প্রেমের খাতায় থাকে লেখা অমর হয়ে তাদের নাম,
স্বর্গের লোভ ও নরক-ভীতির ঊর্ধ্বে তারা মুক্ত-প্রাণ।

৬০

মদ পিয়ো আর ফূর্তি করো — আমার সত্য আইন এই!
পাপ পুণ্যের খোঁজ রাখি না — স্বতন্ত্র মোর ধর্ম সেই।
ভাগ্য সাথে বিয়ের দিনে কইনু, 'দিব কি যৌতুক?'
কইল বধূ, 'খুশি থাকো, তার বড়ো যৌতুক সে নেই!'

১ মক্কাশরিফে অবস্থিত মুসলিম-বিশ্বের উপাসনা-গৃহ।

৬১

এক সোরাহি সুরা দিয়ো, একটু রুটির ছিলকে আর
প্রিয়া সাকি, তাহার সাথে একখানি বই কবিতার,
জীর্ণ আমার জীবন জুড়ে রইবে প্রিয়া আমার সাথ,
এই যদি পাই চাইব নাকো তখ্‌ত[১] আমি শাহানশার!

৬২

হুরি বলে থাকলে কিছু— একটি হুরি, মদ খানিক,
ঘাস-বিছানো ঝরনাতীরে, অল্প-বয়েস বৈতালিক—
এই যদি পাস, স্বর্গ নামক পুরনো সেই নরকটায়
চাসনে যেতে, স্বর্গ ইহাই স্বর্গ যদি থাকেই ঠিক।

৬৩

যতক্ষণ এ হাতের কাছে আছে অঢেল লাল শরাব
গেহুঁর রুটি, গরম কোরমা, কালিয়া আর শিক-কাবাব,
আর লাল-রুখ প্রিয়া আমার কুটির-শয়ন-সঙ্গিনী, —
কোথায় লাগে শাহানশাহের দৌলত ওই বে-হিসাব!

৬৪

দোষ দিয়ো না মদ্যপায়ীর তোমরা, যারা খাও না মদ;
ভালো করার থাকলে কিছু, মদ খাওয়া মোর হত রদ।
মদ না পিয়েও, হে নীতিবিদ, তোমরা যেসব কর পাপ,
তাহার কাছে আমরাও শিশু, হই না যতই মাতাল-বদ!

৬৫

খুশি-মাখা পেয়ালাতে ওই গোলাপ-রক্ত মদ-মধুর!
মধুরতর পাখির গীতি, বেণুর ধ্বনি, বীণার সুর।
কিন্তু ওই যে ধর্মগোঁড়া — বুঝল না যে মদের স্বাদ,
মধুরতম — রয় সে যখন অন্তত পাঁচ যোজন দূর!

৬৬

চৈতি-রাতে খুঁজে নিলাম তৃণাস্তৃত ঝরনা-তীর,
সুন্দরী এক হুরি নিলাম, পেয়ালা নিলাম লাল পানির।

---

১ সিংহাসন।

আমার নামে বইল হাজার কুৎসা গ্লানির ঝড় তুফান,
ভুলেও মনে হল না মোর স্বর্গ নরকের নজির।

৬৭

সাকি-হীন ও শরাব-হীনের জীবনে হায় সুখ কী বলো?
নাই ইরাকি-বেণুর ধ্বনির জমজমাটি সুর-উছল
সুখ নাই ভাই সেথায় থেকে, এই জগতের তত্ত্ব শোনো,
আনন্দহীন জীবন-বাগে ফলে শুধু তিক্ত ফল।

৬৮

মরুর বুকে বসাও মেলা, উপনিবেশ আনন্দের,
একটি হৃদয় খুশি করা তাহার চেয়ে মহৎ ঢের।
প্রেমের শিকল পরিয়ে যদি বাঁধতে পার একটি প্রাণ —
হাজার বন্দি মুক্ত করার চেয়েও অধিক পুণ্য এর।

৬৯

শরাব এবং প্রিয়ায় নিয়ে, সাকি, হেথায় এলাম ফের!
তৌবা[১] করেও পাইনে রেহাই হাত হতে ভাই এই পাপের।
'নূহ'[২] আর তাঁর প্লাবন-কথা শুনিয়ো নাকো আর, সাকি,
তার চেয়ে মদ-প্লাবন এনে ডুবাও ব্যথা মোর বুকের!

৭০

নৃত্য-পাগল ঝরনাতীরে সবুজ ঘাসের ওই ঝালর
উন্মুখ কার চুমো যেন দেবকুমারের ঠোঁটের পর —
হেলায় পায়ে দলো না কেউ — এই যে সবুজ তৃণের ভিড়
হয়তো কোনো গুল-বদনীর[৩] কবর-ঢাকা নীল চাদর।

৭১

আমার ক্ষণিক জীবন হেথায় যায় চলে ওই ত্রস্ত পায়
খরস্রোতা স্রোতস্বতী কিংবা মরুঝঞ্ঝা-প্রায়।
তারই মাঝে এই দু-দিনের খোঁজ রাখি না — ভাবনা নাই,
যে গতকাল গত, আর যে আগামীকাল আসতে চায়।

১ কোনো পাপ পুনরায় না করিবার শপথ গ্রহণ করিয়া আল্লার কাছে আনুষ্ঠানিকভাবে ক্ষমা ভিক্ষা করা। ২ পয়গম্বর বিশেষ তু. নোয়া। ৩ ফুলের মতো কোমল দেহ এবং মুখ যে নারীর।

৭২

আর কতদিন সাগরবেলায় খামকা বসে তুলব ইঁট !
গড় করি পায়, দিক লেগেছে গড়ে গড়ে মূর্তি পীঠ।
ভেবো নাকো — খৈয়াম ওই জাহান্নমের বাসিন্দা,
ভিতরে সে স্বর্গ-চারী, বাহিরে সে নরক-কীট।

৭৩

মধুর, গোলাপ-বালার গালে দখিন হাওয়ার মদির শ্বাস,
মধুর তোমার রূপের কুহক মাতায় যা এই পুষ্প-বাস।
যে গেছে কাল গেছে চলে এল না তার ম্লান স্মৃতি,
মধুর আজের কথা বলো, ভোগ করে নাও এই বিলাস।

৭৪

শীত ঋতু ওই হল গত বইছে বায় বসন্তেরই,
জীবন-পুথির পাতাগুলি পড়বে ঝরে, নাই দেরি।
ঠিক বলেছেন দরবেশ এক, 'দূষিত বিষ এই জীবন,
দ্রাক্ষার রস বিনা ইহার প্রতিষেধক নাই, হেরি।'

৭৫

'সরো'র'[১] মতন সরল-তনু টাটকা-তোলা গোলাপ-তুল,
কুমারীদের সঙ্গে নিয়ে আনন্দে তুই হ মশগুল !
মৃত্যুর ঝড় উঠবে কখন, আয়ুর পিরান ছিঁড়বে তোর –
পড়ে আছে ধুলায় যেমন ওই বিদীর্ণ-দল মুকুল !

৭৬

পল্লবিত তরুলতা কতই আছে কাননময়,
দেওদার আর থলকমলে, জান কেন মুক্ত কয় ?
দেবদারু তরুর শত কর, তবু কিছু চায় না সে
থলকমলীর দশ রসনা তবু সদা নীরব রয়।

৭৭

আমার সাথি সাকি জানে মানুষ আমি কোন জাতের ;
চাবি আছে তার আঁচলে আমার বুকের সুখ দুখের।

১ সাইপ্রেস গাছ।

যেমনি মেজাজ মিইয়ে আসে গেলাস ভরে দেয় সে মদ,
এক লহমায় বদলে গিয়ে দূত হয়ে যাই দেবলোকের।

৭৮

আরাম করে ছিলাম শুয়ে নদীর তীরে কাল রাতে,
পার্শ্বে ছিল কুমারী এক, শরাব ছিল পিয়ালাতে ;
স্বচ্ছ তাহার দীপ্তি হেরি শুক্তি-বুকে মুক্তাপ্রায়
উঠল হেঁকে প্রাসাদরক্ষী, 'ভোর হল কি আধ-রাতে ?'

৭৯

মন কহে, আজ ফুটল যখন এন্তার ওই গোলাপ গুল
শরিয়তের[১] আজ খেলাফ[২] করে বেদম আমি করব ভুল
গুল-লালা-রুখ[৩] কুমারীদের প্রস্ফুটিত যৌবনে
উঠল রেঙে কানন-ভূমি লালা ফুলের কেয়ারি[৪]-তুল।

৮০

হায় রে, আজি জীর্ণ আমার কাব্য পুথি যৌবনের !
ধুলায় লুটায় ছিন্ন ফুলের পাপড়িগুলি বসন্তের।
কখন এসে গেলি উড়ে, রে যৌবনের বিহঙ্গাম !
জানতে পেরে কাঁদছি যখন হয়ে গেছে অনেক দের।

৮১

আজ আছে তোর হাতের কাছে, আগামী কাল হাতের বার,
কালের কথা হিসাব করে বাড়াসনে তুই দুঃখ আর।
স্বর্গ-ক্ষরা ক্ষণিক জীবন — করিসনে তার অপব্যয়,
বিশ্বাস কি — নিশ্বাস-ভর জীবন যে কাল পাবি ধার !

৮২

হায় রে হৃদয়, ব্যথায় যে তোর ঝরিছে নিতুই রক্তধার,
অন্ত যে নেই তোর এ ভাগ্য-বিপর্যয়ের, যন্ত্রণার !
মায়ায় ভুলে এই সে কায়ায় আসলি কেন, রে অবোধ !
আখেরে যে ছেড়ে যেতে হবেই এ আশ্রয় আবার !

---

১ ধর্মের বিধি-বিধান। ২ অমান্য। ৩ ফুলের মতো গন্ধ বিশিষ্ট। ৪ সযত্নে বিন্যস্ত উদ্যান।

৮৩

অর্থ বিভব যায় উড়ে সব রিক্ত করে মোদের কর,
হৃৎপিণ্ড ছিঁড়ে মোদের মৃত্যুর নিষ্ঠুর নখর ;—
মৃত্যুলোকের চোখ এড়িয়ে ফেরত কেহ আসল না,
যেসব পথিক গেল সেথায় নিয়ে তাদের খোশখবর[১]

৮৪

পান করে যাই মদিরা তাই, শুনছি প্রাণে বেণুর রব,
শুনছি আমার তনুর তীরে যৌবনেরই মদির স্তব,
তিক্ত স্বাদের তরে সুরার করো না কেউ তিরস্কার,
ত্যক্ত মানব-জীবন সাথে মানায় ভালো তিক্তাসব।

৮৫

ব্যথার দারু শরাব পিয়ো, ইহাই জীবন চিরন্তন,
জরায় স্বর্গ-অমৃত এ, যৌবনের এ সুখ-স্বপন।
গোলাপ, শরাব, বন্ধু লাভের মরশুম এই আনন্দের—
যদিন বাঁচ শরাব পিয়ো, সত্যিকারের এই জীবন।

৮৬

সুরা দ্রবীভূত চুনি, সোরাহি[২] সে খনি তার,
এই পিয়ালা কায়া যেন, প্রাণ তার এই দ্রাক্ষাসার।
বেলোয়ারির এই পিয়ালা-ভরা তরল হাসির রক্তিমা,
কিংবা ওরা ব্যথায়-ক্ষত হিয়ার যেন রক্তাধার।

৮৭

সুরার সোরাহি এই মানুষ, আত্মা শরাব তার ভিতর,
দেহ তাহার বাঁশরি আর তেজ যেন সেই বাঁশির স্বর।
খৈয়াম ! তুই জানিস কি এই মাটির মানুষ কোন জিনিস ?
খেয়াল-খুশির ফানুস এ ভাই, ভিতরে তার প্রদীপ-কর।

৮৮

ব্যর্থ মোদের জীবনঘেরা কুগ্রহ সব মেঘলা প্রায়,
'জিহুন'[৩] সম স্রোত বয়ে যায় অশ্রুসিক্ত চক্ষে হায় !

১ সুসংবাদ। ২ পেট-মোটা, সরু-গলা জলপাত্র। ৩ নদী বিশেষ।

বুকের কুণ্ডে দুখের দাহ — তারেই আমি নরক কই,
মুহূর্তের যে মনের শান্তি — আমি বলি স্বর্গ তায়।

৮৯

মদের নেশার গোলাম আমি সদাই থাকি নুইয়ে শির,
জীবন আমি পণ রাখি ভাই প্রসাদ পেতে তার হাসির।
শরাব-ভরা কুঁজোর টুঁটি জাপটে সাকি হস্তে তার
পাত্রে ঢালে, নিঠুর হাতে নিঙড়ে তাহার লাল রুধির!

৯০

পেতে যে চায় সুন্দরীদের ফুল্ল-কপোল গোলাপ ফুল
কাঁটার সাথে সইতে হবে তায় নিয়তির তীক্ষ্ণ হুল।
নিঠুর করাত চিরুনিরে কেটে কেটে তুলল দাঁত
তাই সে ছুঁয়ে ধন্য হল আমার প্রিয়ার কেশ আকুল।

৯১

শরাব নিয়ে বসো, ইহাই মহ্‌মুদেরই[১] সুলতানৎ[২],
'দাউদ' নবির শিরীন-স্বর ওই বেণু-বীণার মধুর গত।
লুট করে নে আজের মধু, পূর্ণ হবে মনস্কাম,
আজকে পেয়ে ভুলে যা তুই অতীত আর ভবিষ্যৎ।

৯২

ওগো সাকি! তত্ত্বকথা চার ও পাঁচের তর্ক থাক,
উত্তর ওই সমস্যার গো এক হোক কী একশো লাখ!
আমরা মাটির, সত্য ইহাই, বেণু আনো, শোনাও সুর!
আমরা হাওয়া, শরাব আনো! বাকি যা সব চুলোয় যাক।

৯৩

এক নিশ্বাস প্রশ্বাসের এই দুনিয়া রে ভাই, মদ চালাও!
কালকে তুমি দেখবে না আর আজ যে জীবন দেখতে পাও।
খামখেয়ালির সৃষ্টি এ ভাই কালের হাতে লুঠের মাল,
তুমিও তোমার আপনাকে এই মদের নামে লুটিয়ে দাও!

১ গজনির রাজা। ২ রাজত্ব।

৯৪

কায়কোবাদের[১] সিংহাসন আর কায়কাউসের রাজমুকুট,
তুসের[২] রাজ্য একছিটে এই মদের কাছে সব যে ঝুট!
ধর্ম-গোঁড়ার উপাসনার কর্কশ যে প্রভাত-স্তব
তাহার চেয়ে অনেক মধুর প্রেমিক-জনের শ্বাস অস্ফুট।

৯৫

এই সে প্রমোদ-ভবন যেথায় জলসা ছিল বাহরামের,
হরিণ সেথায় বিহার করে, আরাম করে ঘুমায় শের!
চিরজীবন করল শিকার রাজশিকারি যে বাহ্‌রাম,
মৃত্যু-শিকারির হাতে সে শিকার হল হায় আখের।

৯৬

ঘরে যদি বসিস গিয়ে 'জমহুর'[৩] আর 'আরাস্তু'[৪]র,
কিংবা রুমের[৫] সিংহাসনে কায়সর[৬] হস শক্তি-শূর—
জামশেদিয়া[৭] জামবাটি ওই যে শুষে রে, সময় নাই,
বাহ্‌রামও[৮] তুই হস যদি, তোর শেষ তো গোর আঁধারপুর!

৯৭

প্রেমের চোখে সুন্দর সেই হোক কালো কি গৌর-বরন,
পরুক ওড়না রেশমি কিংবা পরুক জীর্ণ দীন বসন।
থাকুক শুয়ে ধুলোয় সে কি থাকুক সোনার পালঙ্কে,
নরকে সে গেলেও প্রেমিক করবে সেথায় অন্বেষণ।

৯৮

খৈয়াম[৯] — যে জ্ঞানের তাঁবু করল সেলাই আজীবন,
অগ্নিকুণ্ডে পড়ে সে আজ সইছে দহন অসহন।
তার জীবনের সূত্রগুলি মৃত্যু-কাঁচি কাটল, হায়!
ঘৃণার সাথে বিকায় তারে তাই নিয়তির দালালগণ!

৯৯

সাত-ভাঁজ ওই আকাশ এবং চার উপাদন-সৃষ্ট জীবন!
ওই এগারোর মারপ্যাঁচে সব ধোয়াস গলিস[১০], বদ-নসিব।

১ ইরানের প্রখ্যাত দুই রাজা। ২ বিখ্যাত শহর। ৩ ভারতীয় রাজার নাম। ৪ অ্যারিস্টট্‌ল। ৫ ইটালির রাজধানী। ৬ সিজার। ৭ জামশেদ রাজার। ৮ বিখ্যাত রাজা। ৯ তাঁবু নির্মাতা। ১০ নোংরা।

যে যায় সে যায় চিরতরে, ফেরত সে আর আসবে না,
পান করে নে বলব কত, বলে বলে ক্লান্ত জিভ!

১০০

খরাব হওয়ার শরাব-খানায় ছুটছি আমি আবার আজ,
রোজ পাঁচবার আজান শুনি, পড়তে নাহি যাই নামাজ!
যেমনি দেখি উদগ্রীব ওই মদের কুঁজো, অমনি ভাই—
কুঁজোর মতোই উদগ্রীব হই, কণ্ঠ সটান হয় দরাজ।

১০১

এই কুঁজো — যা আমার মতো ভোগ করেছে প্রেম-দাহন,
সুন্দরীদের মাথায় থাকি পেল খোঁপার পরশন।
এই সোরাহির পার্শ্বদেশে এই যে হাতল দেখতে পাও,
পেল কতই তন্বঙ্গীর ক্ষীণ কাঁকালের আলিঙ্গান!

১০২

দ্রাক্ষা সাথে ঢলাঢলির এই তো কাঁচা বয়স তোর,
বৎস, শরাব-পাত্র নিয়ে ঠায় বসে দাও আড্ডা জোর।
একবার তো নূহের বন্যা[১] ভাসিয়েছিল জগৎখান,
তুইও না হয় ভাসিয়ে দিলি মদের স্রোতে জীবন তোর!

১০৩

সাবধান! তুই বসবি যখন শরাব পানের জলসাতে,
মদ খাসনে বদমেজাজি নীচ কুৎসিত লোক সাথে।
রাত্তির ভর করবে সে নীচ চিৎকার আর গণ্ডগোল,
ইতর সম চেঁচিয়ে কারণ দর্শাবে ফের সে প্রাতে।

১০৪

যদিও মদ নিষিদ্ধ ভাই, যত পার মদ চালাও,
তিনটি কথা স্মরণে রেখে; কাহার সাথে মদ্য খাও?
মদ-পানের কি যোগ্য তুমি? কী মদই বা করছ পান?
জ্ঞান পেকে না ঝুনো হলে মদ খেয়ো না এক ফোঁটাও!

১ পয়গাম্বর নূহের সময়ে একবার বিশ্বব্যাপী বন্যা হয়।

১০৫

তোমরা — যারা পান কর মদ আর সব দিন, কিন্তু যা
পান কর না শুক্রবারে, ছোঁও না শরাবের কুঁজা—
তাদের বলি — আমার মতো সব বারকে সমান জান,
খোদার তোরা পূজারি হ, করিস নাকো বার পূজা।

১০৬

করছে ওরা প্রচার — পাবি স্বর্গে গিয়ে হুরপরি,
আমার স্বর্গ এই মদিরা, হাতের কাছের সুন্দরী।
নগদা যা পাস তাই ধরে থাক, ধারের পণ্য করিসনে,
দূরের বাদ্য মধুর শোনায় শূন্য হাওয়ায় সঞ্চরি।

১০৭

এই সে আঁধার প্রহেলিকা পারবিনে তুই পড়তে মন!
তুই কি সফল হবি যথায় হার মেনেছে বিজ্ঞজন?
শরাব এবং পেয়ালা নিয়ে খুশির স্বর্গ রচ হেথাই—
পাবি কি না পাবি বেহেশত, বলতে পারে কেউ কখন?

১০৮

দোহাই! ঘৃণায় ফিরিয়ো না মুখ দেখে শরাব-খোর গোঁয়ার
যদিও সাধু সজ্জনেরই সঙ্গে কাটে কাল তোমার।
শরাব পিয়ো, কারণ শরাব পান কর আর না-ই কর,
ভাগ্যে ধার্য থাকলে নরক যায় না পাওয়া স্বর্গ আর।

১০৯

জীবন যখন কণ্ঠাগত — সমান বলখ[১] নিশাপুর[২],
পেয়ালা যখন পূর্ণ হল — তিক্ত হোক কি হোক মধুর!
ফুর্তি চালাও, নিভে যাবে হাজার তপন লক্ষ চাঁদ,
আমরা ফিরে আসব না আর এই ধরণির পথ সুদূর!

১১০

আয় ব্যয় তোর পরীক্ষা কর ঠিক সে হিসাব করতে পেশ,
আসার বেলায় আনলি কী আর নিয়েই বা কী যাস সে দেশ।
'আনব নাকো বিপদ ডেকে শরাব পিয়ে' কস যে তুই,
মদ খাও আর না খাও তবু মরতে তোমায় হবেই শেষ।

১ শহর। ২ খৈয়ামের জন্মভূমি।

১১১

হঠাৎ সেদিন দেখলাম, এক কর্মরত কুম্ভকার,
করছে চূর্ণ মাটির ঢেলা, ঘট তৈরির মাল দেদার।
দিব্য দৃষ্টি দিয়ে এসব যেই দেখলাম, কইল মন,
নূতন ঘট এ করছে সৃজন মাটিতে মোর বাপ দাদার।

১১২

একী আজব করছ সৃষ্টি, কুম্ভকার হে, হাত থামাও!
চূর্ণ নরের মাটি নিয়ে করছ কী তা দেখতে পাও?
কায়খসরুর[১] হৃদয় এবং ফরীদুনের[২] অঙ্গুলি
বে-পরোয়া হয়ে তোমার নিঠুর চাকায় মিশিয়ে যাও!

১১৩

চূর্ণ করে তোমায় আমায় গড়বে কুঁজো কুম্ভকার,
ওগো প্রিয়া! পার হবার সে আগেই মৃত্যু-খিড়কি-দ্বার—
পাত্রে ব্যথার শান্তি ঢালো — এই সোরাহির লাল সুরা,
এক পেয়ালা তুমি পিয়ো, আমায় দিয়ো পেয়ালা আর।

১১৪

এই যে রঙিন পেয়ালাগুলি নিজ হাতে যে গড়ল সে
ফেলবে ভেঙে খেয়াল-খুশির লীলায় এদের বিন-দোষে?
এতগুলি সুষ্ঠু শোভন চটুল আঁখি চন্দ্রমুখ
প্রীতির ভরে সৃষ্টি করে করবে ধ্বংস ক্রোধবশে?

১১৫

পিয়ালাগুলি তুলে ধরো চৈত্রী লালা ফুলের প্রায়
ফুরসুত তোর থাকলে, নিয়ে বস লালা-রুখদিল[৩] প্রিয়ায়।
মউজ করে শরাব পিয়ো, গ্রহের ফেরে হয়তো ভাই
উলটে দেবে পেয়ালা সুখের হঠাৎ-আসা ঝঞ্ঝাবায়।

১১৬

মসজিদ আর নামাজ রোজার থামাও থামাও গুণ গাওয়া,
যাও, গিয়ে খুব শরাব পিয়ো, যেমন করেই যাক পাওয়া!

---

১ ও ২ ইরানের রাজা। ৩ ফুলের মতো গাল।

খৈয়াম, তুই পান করে যা, তোর ধূলিতে কোন একদিন
তৈরি হবে পিয়ালা, কুঁজো, গাগরি, গেলাস মদ-খাওয়া।

১১৭

মৃত্যু যেদিন নিঠুর পায়ে দলবে আমার এই পরান,
আয়ুর পালক ছিন্ন করি করবে হৃদয়-রক্ত পান,
আমায় মাটির ছাঁচে ঢেলে পেয়ালা করে ঢালবে মদ,
হয়তো গন্ধে সেই শরাবের আবার হব আয়ুষ্মান!

১১৮

রে নির্বোধ! এ ছাঁচে-ঢালা মাটির ধরা শূন্য সব,
রং-বেরং-এর খিলান-করা এই যে আকাশ — অবাস্তব।
এই যে মোদের আসা-যাওয়া জীবন-মৃত্যু-পথ দিয়ে,
একটি নিশ্বাস ইহার আয়ু, আকাশ-কুসুমের এ টব।

১১৯

তিরস্কার আর করবে কত জ্ঞান-দাম্ভিক অর্বাচীন?
লম্পট নই, পান যদিও করি শরাব রাত্রিদিন!
তোমার কাছে তসবি[১] দাড়ি, তাপস সাজার নানান মাল,
আমার পুঁজি দিল্-প্রিয়া আর লাল পেয়ালি মদ-রঙিন!

১২০

মসজিদের ওই পথে ছুটি প্রায়ই আমি ব্যাকুল প্রাণ,
নামাজ পড়তে নয় তা বলে, খোদার কসম! সত্যি মান
নামাজ পড়ার ভান করে যাই করতে চুরি জায়নামাজ[২],
যেই ছিঁড়ে যায় সেখানা, যাই করতে চুরি আরেকখান।

১২১

নিত্য দিনে শপথ করি — করব তৌবা[৩] আজ রাতে,
যাব না আর পানশালাতে, ছোঁব না আর মদ হাতে।
অমনি আঁখির আগে দাঁড়ায়ে গোলাপ-ব্যাকুল বসন্ত
সকল শপথ ভুল হয়ে যায়, কুলোয় না আর তৌবাতে।

১ মুসলিমদের জপমালা। ২ যে-আসনে নামাজ পড়া হয়। ৩ আর কোনো পাপকার্য না করার সংকল্প করে ধর্মপথে প্রত্যাবর্তন।

১২২

আগে যে সব সুখ ছিল, আজ শুনি তাদের নাম কেবল,
মদ ছাড়া সব গেছে ছেড়ে আগের ইয়ার বন্ধুদল।
কেমন করে ছাড়ব — যে মদ আমায় কভু ছাড়ল না,
এক পেয়ালা আনন্দ, তাও ছাড়লে কীসে বাঁচব বল!

১২৩

আমরা শরাব পান করি তাই শ্রীবৃদ্ধি ওই পানশালার,
এই পাপীদের পিঠ আছে তাই স্থান হয়েছে পাপ রাখার।
আমরা যদি পাপ না করি ব্যর্থ হবে তাঁর দয়া,
পাপ করি তাই ক্ষমা করে করুণাময় নাম খোদার!

১২৪

তোমার দয়ার পিয়ালা প্রভু উপচে পড়ুক আমার পর,
নিত্য ক্ষুধার অন্ন পেতে না যেন হয় পাততে কর।
তোমার মদে মস্ত করো আমার 'আমি'র পাই সীমা,
দুঃখে যেন শির না দুখায়, হে দুখ-হর অতঃপর!

১২৫

আমায় সৃজন করার দিনে জানত খোদা বেশ করেই,
ভাবীকালের কর্ম আমার, বলতে পারত মুহূর্তেই।
আমি যেসব পাপ করি — তা ললাট-লেখা, তাঁর নির্দেশ,
সেই সে পাপের শাস্তি নরক — কে বলবে ন্যায় বিচার এই!

১২৬

দুঃখে আমি মগ্ন প্রভু, দুয়ার খোলো করুণার!
আমায় করো তোমার জ্যোতি, অন্তর মোর অন্ধকার।
স্বর্গ যদি অর্জিতে হয় এতই পরিশ্রম করে —
সে তো আমার পারিশ্রমিক নয় সে দয়ার দান তোমার।

১২৭

দয়ার তরেই দয়া যদি, করুণাময় স্রষ্টা হন,
আদমেরে স্বর্গ হতে দিলেন কেন নির্বাসন?
পাপীর তরে করুণা যে — করুণা সে-ই সত্যিকার,
তারে আবার প্রসাদ কে কয় পুণ্য করে যা অর্জন!

১২৮

আড্ডা আমার এই সে গুহা, মদ চোলাই-এর এই দোকান,
বাঁধা রেখে আত্মা-হৃদয় করি হেথায় শরাব পান।
আরাম-সুখের কাঙাল নহি, ভয় করি না দুর্দশায়,
এই ক্ষিতি-অপ-তেজ-মরুতের ঊর্ধ্বে ফিরি মুক্ত-প্রাণ।

১২৯

দেখে দেখে ভণ্ডামি সব হৃদয় বড়ো ক্লান্ত ভাই!
তুরন্ত শরাব আনো সাকি, ভণ্ডের মুখ ভুলতে চাই!
শরাব আনো বাঁধা রেখে এই টুপি এই জায়নামাজ,
হব বক-ধার্মিক কাল, আজ তো এখন মদ চালাই।

১৩০

স্যাঙাৎ ওগো, আজ যে হঠাৎ মোল্লা হয়ে সাজলে সং!
ছাড়ো কপট তপের এ ভান, সাধুর মুখোশ এই ভড়ং।
দেবেন 'আলী-মুর্তজা'[১] যা সাকি হয়ে বেহেশতে
পান কর সে শরাব হেথাও হুরি নিয়ে রং-বেরং।

১৩১

পানোন্মত্ত বারাঙ্গনায় দেখে সে এক শেখজি কন —
'দুরাচার আর সুরার করো দাসীপনা সর্বক্ষণ!'
'আমায় দেখে যা মনে হয়, তাই আমি' — কয় বারনারী,
'কিন্তু শেখজি, তুমি কি তাই, তোমায় দেখে কয় যা মন?'

১৩২

হাতে নিয়ে পান-পিয়ালা নামাজ পড়ার মাদুরখান—
দেখতে পেলাম ভাঁটি-খানার পথ ধরে শেখ সাহেব যান!
কইনু দেখে, 'ব্যাপার কী এ, এ-পথে যে শেখ সাহেব!'
কইলেন পির, 'ফক্কিকার এ-দুনিয়া, করো শরাব পান!'

১৩৩

কালকে রাতে ফিরছি যখন ভাঁটিখানার পাঁড় মাতাল,
পির সাহেবে দেখতে পেলাম, হাতে বোতল-ভরা মাল।

---

১ হজরত মোহাম্মদের জামাতা; শিয়াদের প্রথম ইমাম।

কইনু, 'হে পির, শরম তোমার নেই কি?' হেসে কইল পির,
'খোদার দয়ার ভাণ্ডার সে অফুরন্ত, রে বাচাল!"

১৩৪

হে শহরের মুফতি[১]! তুমি বিপথ-গামী কম তো নও,
পানোন্মত্ত আমার চেয়ে তুমিই বেশি বেহুঁশ হও।
মানব-রক্ত শোষ তুমি, আমি শুষি আঙুর-খুন,
রক্ত-পিপাসু কে বেশি এই দু-জনের, তুমিই কও!

১৩৫

ভণ্ড যত ভড়ং করে দেখিয়ে বেড়ায় জায়নামাজ,
চায় না খোদায় — লোকের তারা প্রশংসা চায় ধাপ্পাবাজ!
দিব্যি আছে মুখোশ পরে সাধু ফকির ধার্মিকের,
ভিতরে সব কাফের[২] ওরা, বাইরে মুসলমানের সাজ!

১৩৬

ধূলি-ম্লান এ উপত্যকায় এলি, এসেই হলি গুম,
করল তোরে জরদ্গাব এই সে যাওয়া আসার ধুম।
নখগুলো তোর পুরু হয়ে হয়েছে আজ ঘোড়ার খুর,
দাড়ির বোঝা জড়িয়ে গিয়ে হল যেন গাধার দুম।

১৩৭

সুন্দরীদের তনুর তীর্থে এই যে ভ্রমণ, শরাব পান,
ভণ্ডদের ওই বুজরুকি কি হয় কখনও তার সমান?
প্রেমিক এবং পান-পিয়াসি এরাই যদি যায় নরক,
স্বর্গ হবে মোল্লা পাদরি আচার্যদের 'দাড়ি-স্থান'!

১৩৮

এই মূঢ়দল — স্থূল তাহাদের অজ্ঞানতার ঘোর মায়ায়,
ভাবে — মানবজাতির নেতা তারাই জ্ঞান ও গরিমায়।
ফতোয়া দিয়ে কাফের করে তাদের তারা এক কথায়
শুভ্র-মুক্ত বুদ্ধি যারা, নয় গর্দভ তাদের ন্যায়।

১ যিনি ধর্মানুশাসন (ফতোয়া) প্রচার করেন। ২ ধর্মে অবিশ্বাসী।

১৩৯

মার্কা-মারা রইস যত — ঈষৎ দুখের বোঝার ভার
বইতে যাঁরা পড়েন ভেঙে, বিস্ময়ের নাই অন্ত আর,
তাঁরাই যখন দীন দরিদ্রে দেখেন দ্বারে পাততে হাত
তাদের তখন চিনতে নারেন মানুষ বলে এই ধরার।

১৪০

দরিদ্রেরে যদি তুমি প্রাপ্য তাহার অংশ দাও,
প্রাণে কারুর না দাও ব্যথা, মন্দ কারুর নাহি চাও
তখন তুমি শাস্ত্র মেনে না-ই চললে তায় বা কি!
আমি তোমায় স্বর্গ দিব, আপাতত শরাব নাও!

১৪১

জ্ঞান যদি তোর থাকে কিছু — জ্ঞানহারা হ সত্যিকার,
পান করে নে শাশ্বতী সে সাকির পাত্রে সুরার সার!
সেয়ান-জ্ঞানী! তোর তরে নয় গভীর আত্মবিস্মৃতি,
সব বোকারা জ্ঞান লভে না সত্যিকারের জ্ঞানহারার।

১৪২

যার পরে তোর আস্থা গভীর, এই যে বুকের বন্ধু তোর
মার্জিত জ্ঞান-চক্ষু নিয়ে দেখ এই তোর শত্রু ঘোর।
বন্ধু বেছে নিসনে রে তোর অমার্জিতের ভিড় থেকে,
ভেজিয়ে দে ভাই অন্তরহীন অন্তরঙ্গতার এ দোর।

১৪৩

দাস হোয়ো না মাৎসর্যের, হোয়ো নাকো অর্থ-যখ,
ঘাড়ে যেন ভর করে না ঠুনকো যশোখ্যাতির শখ,
অগ্নিসম প্রদীপ্ত হও, বন্যাসম প্রাণোদ্বেল,
হোয়ো নাকো পথের ধূলি, হাওয়ার হাতের ক্রীড়নক!

১৪৪

যোগ্য হাতে জ্ঞানীর কাছে ন্যস্ত করো এই জীবন,
নির্বোধদের কাছ থেকে ভাই থাকবে তফাত দশ যোজন!

জ্ঞানী হাকিম বিষ যদি দেয় বরং তাহাই করবে পান,
সুধাও যদি দেয় আনাড়ি — করবে তাহা বিসর্জন!

১৪৫

সেরেফ খেয়াল-খুশির বশে আপন জনের বক্ষে তুই,
এই যে তীব্র যন্ত্রণারই ক্ষত এঁকে দিস নিতুই —
শোক কর, কাঁদ, অশান্ত তোর মনও মৃত বীর তরে,
আপন হাতে বধ করেছিস, রে অবোধ, এ শক্তি দুই।

১৪৬

ধীর চিত্তে সহ্য করো, দুঃখ শোকের এই দাওয়াই,
দুঃখ পেয়ে রুক্ষ-মেজাজ হসনে, দেখবি দুঃখ নাই!
অভাবে ক্ষয় হয় না যেন তোর স্বভাবের প্রশান্তি,
ষড়ৈশ্বর্য লাভের উপায়, আমার মতে, এই সে ভাই!

১৪৭

আকাশ পানে হতাশ আঁখি চেয়ে থাকি নির্নিমিখ
'লওহ'[১] 'কলম'[২] বেহেশত-দোজখ[৩] কোথায় থাকে কোন সেদিক
অন্ধকারে পেলাম আলো, দরবেশ এক কইল শেষ —
'লওহ' 'কলম' বেহেশ্ত-দোজখ তোরই মাঝে— নয় অলীক।

১৪৮

দশ বিদ্যা, আট স্বর্গ, সাত গ্রহ আর নয় গগন
করল স্রষ্টা সৃষ্টি রে ভাই, দেখছে যাহা জ্ঞান-নয়ন।
চার উপাদান, ইন্দ্রিয় পাঁচ, আত্মা তিন, ও দুই জগৎ —
পারল না সে সৃষ্টি করতে আরেকটি লোক মোর মতন।

১৪৯

কী হই আর কী নই আমি — মোর চেয়ে তা কে জানে?
ঊর্ধ্বে নিম্নে যাহা কিছু ভেদ আছে তার মোর প্রাণে।
একদিনে মোর এসব বিদ্যা করব জলে বিসর্জন,
শরাব পানের অধিক মহৎ — কেউ যদি তার খোঁজ আনে!

১,২ ভাগ্যের লিখন। ৩ স্বর্গ-নরক।

১৫০

একদা মোর ছিল যখন যৌবনেরই অহংকার
ভেবেছিলাম— গিঁঠ খুলেছি জীবনের সব সমস্যার।
আজকে হয়ে বৃদ্ধ জ্ঞানী বুঝেছি ঢের বিলম্বে,
শূন্য হাতড়ে শূন্য পেলাম — যে আঁধারকে সে আঁধার!

১৫১

আসিনি তো হেথায় আমি আপন স্বাধীন ইচ্ছাতে,
যাবও না নিজ ইচ্ছামতো, খেলার পুতুল তাঁর হাতে।
ক্ষীণ কাঁকালে জড়িয়ে আঁচল, ঢালো সাকি বিলাও মদ,
পিয়ালা ভরো সেই পানিতে — ধরার কালি ধোয় যাতে।

১৫২

ঘেরাটোপের পর্দা-ঘেরা দৃষ্টি-সীমা মোদের ভাই,
বাইরে ইহার দেখতে গেলে শূন্য শুধু দেখতে পাই।
এই পৃথিবীর আঁধার বুকে মোদের সবার শেষ আবাস —
বলতে গেলে ফুরোয় না আর বিষাদ-করুণ সেই কথাই।

১৫৩

আমার রোগের এলাজ[১] করো পিইয়ে দাওয়াই লাল সুরা,
পাংশু মুখে ফুটবে আমার চুনির লালি, বন্ধুরা!
মরব যেদিন — লাল পানিতে ধুয়ো সেদিন লাশ আমার,
আঙুর-কাঠের 'তাবুত'[২] করো, কবর দ্রাক্ষাদল-ঝুরা।

১৫৪

পেয়ালার প্রেম যাচ্ঞা করো, থেমো না এক মুহূর্তও
থাকবে হৃদয় মগজ তাজা মদ দিয়ে তায় ভিজিয়ে থোও!
আদমেরে করতে প্রণাম শয়তান দু-হাজার বার —
হায় যদি সে গিলতে পেত বিন্দু-প্রমাণ আঙুর-মউ।

১৫৫

অঙ্গো রক্ত-মাংসের এই পোশাক আছে যতক্ষণ
তকদিরের[৩] ওই সীমার বাইরে করিসনে তুই পদার্পণ।

১ চিকিৎসা। ২ কফিন। ৩ ভাগ্য।

নোয়াসনে শির, 'রুস্তম জাল'[১] শত্রু যদি হয় রে তোর,
দোস্ত যদি হয় 'হাতেম-তাই'[২] তাহারও দান নিসনে শোন।

১৫৬

কইল গোলাপ, "মুখে আমার 'ইয়াকুত' মণি, রং সোনার,
গুলবাগিচার মিশর দেশে যুসোফ আমি রূপকুমার।"
কইনু, 'প্রমাণ আর কিছু কি দিতে পারো?' কইল সে,
'রক্তমাখা এই যে পিরান পরে আছি, প্রমাণ তার!'

১৫৭

হৃদয় ছিল পূর্ণ প্রেমে, পেয়েছিলাম তায় একাও,
বক্ষে ছিল কথার সাগর, একটি কথা কইনি তাও।
দাঁড়িয়ে ভরা নদীর তীরে মরলাম আমি তৃষ্ণাতুর,
বিস্ময়কর এমন শহিদ দেখেছ আর কেউ কোথাও?

১৫৮

'ইয়াসিন'[৩] আর 'বরাত'[৫] নিয়ে, সাকি রে, রাখ, তর্ক তোর!
আমায় সুরার হাত-চিঠে দাও, সেই সে 'সুরা বরাত' মোর।
যে রাতে মোর শ্রান্তি ব্যথা ডুবিয়ে দেবে মদের স্রোত,—
সেই সে 'শবে-বরাত'[৪] আমার, সেই তো আমার বরাত জোর।

১৫৯

ভূলোক আর দ্যুলোকেরই মন্দ ভালোর ভাবনাতে,
বে-পরোয়া ঘুরে বেড়াই ভাটিখানার আড্ডাতে।
গোলোক হয়ে পড়ত যদি মোর ঘরে ওই যুগল লোক,
মদের নেশায় বিকিয়ে দিতাম ওদের একটা আধলাতে।

১৬০

এই নেহারি — নিবিড় মেঘে মগ্ন আছে মুখ তোমার,
একটু পরেই ঠিকরে পড়ে ভুবন-মোহন দীপ্তি তার।
মহলা দাও নিজ মহিমার নিজের কাছেই, হে বিরাট,
দ্রষ্টা তুমি, দৃশ্য তুমি তোমার অভিনয়-লীলার!

---

১ বড়ো বড়ো বীর। ২ আরবের দাতা কর্ণ। ৩,৪ কোরানের রহস্যার্থে। ৫ যে 'ভাগ্যরজনিতে' আগামী বছরের ভাগ্যলিপি লেখা হয়।

১৬১

আমরা দাবা খেলার ঘুঁটি, নাই রে এতে সন্দ নাই!
আশমানি সেই রাজ-দাবাড়ে চালায় যেমন চলছি তাই।
এই জীবনের দাবার ছকে সামনে পিছে ছুটছি সব,
খেলার শেষে তুলে মোদের রাখবে মৃত্যু-বাক্সে ভাই!

১৬২

আশমানি হাত[১] হতে যেমন পড়বে ঘুঁটি ভাগ্যে তোর।
পণ্ডশ্রম করিসনে তুই হাতড়ে ফিরে সকল দোর!
এই জীবনের জুয়াখেলায় হবেই হবে খেলতে ভাই
সৌভাগ্যের সাথে বরণ করে নে দুর্ভাগ্য তোর।

১৬৩

চাল ভুলিয়ে দেয় রানি মোর, খঞ্জন ওই চোখ খর,
বোড়ে দিয়ে বন্দী করে আমার ঘোড়া গজ হরো!
তোমার সকল বল আগিয়ে কিস্তির পর কিস্তি দাও,
শেষে লালা-রুখ দেখিয়ে 'রুখ'[২] নিয়ে মোর, মাত করো!

১৬৪

আশমানে এক বলীবর্দ রয় 'পর্বিণ'[৩] নাম তাহার,
আছে আরেক বৃষভ নীচে বইতে মোদের ধরার ভার।
কাজেই, এই যে মানবজাতি — জ্ঞানীর চক্ষে হয় মালুম -
ওই সে ভীষণ ষাঁড় যুগলের মধ্যে যেন ঝাঁক গাধার!

১৬৫

শ্রেষ্ঠ শরাব পান করে নেয় বদরসিকে, হায় রে হায়!
স্থূল-আত্মা মূর্খ ধনিক শ্রেষ্ঠ বিলাস বিভব পায়।
হায় রে যত চিত্তহারী রূপকুমারী জর্জিয়ার
শুকায় কিনা গুম্ফবিহীন বালক-সাথে মাদ্রাসায়!

১ ভাগ্য-লিখন। ২ ইংরেজিতে রুক বা কাস্‌ল, বাংলার নৌকা (দাবা খেলায়)। এখানে সুন্দরী ও ঘুঁটি উভয়ার্থে। ৩ আকাশের গ্রহ-নক্ষত্র-চন্দ্রের কক্ষ।

১৬৬

রূপ লোপ এর হয় অরূপে, অস্থি ইহার হয় না নাশ।
এই মদিরা — হাজার রূপে অরূপে এর হয় প্রকাশ,
ভেবো না কেউ সুরার সাথে সুরার সারও যায় উবে,
কভু এ হয় প্রাণী কভু তরুলতা, ফুল-সুবাস।

১৬৭

লাল গোলাপে কিস্তি দিয়ে তোমার ও গাল করে মাত,
খেলতে গিয়ে চীনকুমারী হারে প্রিয়া তোমার সাথ।
খেলতে বাবিল-রাজার সাথে হানলে চাউনি একটিবার
মন্ত্রী ঘোড়া গজ নিলে তার হেনে ওই এক নয়নপাত!

১৬৮

তোমার-আমার কী হবে ভাই তাই ভেবে মোর ব্যাকুল মন!
মীনকুমারী হংসীরে কয়, 'শুকাবে এই বিল যখন!'
মরালী কয়, 'কাবাব যদি হই দু-জনাই তুই-আমি,
ভাসলে এ বিল মদের স্রোতে মোদের কি তায় লাভ তখন!'

১৬৯

ঘূর্ণমান ওই কুগ্রহ-দল — সদাই যারা ভয় দেখায় —
ঘুরছে ওরা ভোজবাজির ওই লন্ঠনেরই ছায়ার প্রায়
সূর্য যেন মোমবাতি আর ছায়া যেন পৃথ্বী এই,
কাঁপছি মোরা মানুষ যেন প্রতিকৃতি আঁকা তায়।

১৭০

ফিরনু পথিক সাগর মরু ঘোর বনে পর্বতশিরে
এই পৃথিবীর সকল দেশে গুহায় ঘরে মন্দিরে,
শুনলাম না — ফিরছে কেউ তীর্থ-পথিক এই পথের,
আজ এ পথে যাত্রা যাহার, আসল না সে কাল ফিরে!

১৭১

দুই জনাতেই সইছি সাকি নিয়তির ভ্রূভঙ্গি ঢের,
এই ধরাতে তোমার আমার নাই অবসর আনন্দের।
তবুও মোদের মাঝে আছে মদ-পিয়ালা যতক্ষণ
সেই তো ধ্রুব সত্য, সখী, পথ দেখাবে সেই মোদের!

১৭২

স্রষ্টা মোরে করল সৃজন জাহান্নমে জ্বলতে সে,
কিংবা স্বর্গে করবে চালান — তাই বা পারে বলতে কে!
করব না ত্যাগ সেই লোভে এই শরাব সাকি দিলরুবা,
নগদার এ ব্যবসা খুইয়ে ধারে স্বর্গ কিনবে কে?

১৭৩

দুর্ভাগ্যের বিরক্তি পান করতে যেন না হয় আর,
পানই যদি করি, পানি পান করব পানশালার।
এই সংসার হত্যাকারী, রক্ত তাহার লাল শরাব,
আমাদের যে খুন করে, কি? করব না পান খুন তাহার?

১৭৪

ওমর রে, তোর জ্বলছে হৃদয় হয়তো নরকেই জ্বলি,
তাহার বহ্নি-মহোৎসবে হয়তো হবি অঞ্জলি।
খোদায় দয়া শিখাতে যাস সেই সে তুই, কী দুঃসাহস।
তুই শিখাবার কে, তাঁহারে শিখাতে যাস কী বলি?

১৭৫

কুগ্রহ মোর! বলতে পারিস, করেছি তোর ক্ষতি কোন
সত্যি বলিস, মোর পরে তুই বিরূপ এত কী কারণ।
একটু মদের তরে এত উঞ্ছবৃত্তি তোষামোদ
এক টুকরো রুটির তরে, ভিক্ষা করাস অনুক্ষণ।

১৭৬

জন্মাদিনি ভাগ্যলক্ষ্মী, ওর্ফে ওগো গ্রহের ফের!
স্বভাব-দোষে চিরটা কাল নিষ্ঠুরতার টানছ জের।
বক্ষ তোমার বিদারিয়া দেখতে যদি এই ধরা
খুঁজে পেত ওই বুকে তার হারা-মণি-মানিক ঢের।

১৭৭

ভাগ্যদেবী! তোমার যত লীলাখেলায় সুপ্রকাশ
অত্যাচারী উৎপীড়কের দাসী তুমি বারো মাস।
মন্দকে দাও লাখ নিয়ামত[১] ভালোকে দাও দুঃখ শোক,
বাহাত্তুরে ধরল শেষে? না এ বুদ্ধিভ্রম বিলাস?

১৭৮

সইতে জুলুম খল নিয়তির চাও বা না চাও শির নোওয়াও!
বাঁচতে হলে হাত হতে তার প্রচুরভাবে মদ্য খাও।
তোমার আদি অন্ত উভয় এই সে ধুলামাটির কোল,
নিম্নে নয় আর এখন তুমি ধরার ধূলির উর্ধ্বে ধাও।

১৭৯

মোক্কম বাঁধ বেঁধেছে যে মোদের স্বভাব-শৃঙ্খলে,
স্বভাব-জয়ী হতে আবার আমাদেরে সেই বলে!
দাঁড়িয়ে আছি বুদ্ধিহত তাই এ দুয়ের মাঝখানে—
উলটে ধরবে কুঁজো কিন্তু জল যেন তার না টলে!

১৮০

মানুষ খেলার গোলক প্রায় ফিরছে ছুটে ডাইনে বাঁয়,
যেদিক পানে চলতে বলে ক্রূর নিয়তির হাতা তায়।
কেন হলি ভাগ্যদেবীর নিঠুর খেলার পুতুল তুই,
সে-ই জানে — এক সে-ই জানে রে, আমরা পুতুল অসহায়।

১৮১

খামকা ব্যথার বিষ খাসনে, মুষড়ে যাসনে নিরাশায়,
ফেরেব-বাজির এই দুনিয়ার তুই ধরে থাক সত্য ন্যায়
আখেরে তো দেখলি বিশ্ব শূন্য ফাঁস ফক্কিকার,
তুইও মায়ার পুতুল যখন — ভয় ভাবনা যাক চুলায়!

১৮২

সিন্ধু হতে বিচ্ছেদেরই দুঃখে কাঁদে বিন্দুজল,
'পূর্ণ আমি', কইল হেসে বিন্দুরে সিন্ধু অতল।
সত্য শুধু পূর্ণ, বাকি অন্য যা তা নাস্তি সব,
ঘূর্ণ্যমান ওই এক সে বিন্দু বহুর রূপে করছে ছল।

১৮৩

আমার রানি (দীর্ঘায়ু হন দণ্ডে মারতে দাসকে তাঁর!)
হঠাৎ খেয়াল হল, দিলেন সস্নেহ এক উপহার!
গেলেন চলে অনুগ্রহের চাউনি হেনে! তার মানে —
'তার চেয়ে ওই নালার জলে দাও ভাসিয়ে প্রেম তোমার!'

১৮৪

তোমার আদরিণী বধূ ছিল, প্রভু আত্মা মোর,
কাজ হতে তায় তাড়িয়ে দিলে কোন দোষে হায়, হে মনোচোর!
পূর্বে কভু ছিলে না তো এমন কঠোর, হে স্বামী!
বিরহিণী বাস করিব প্রবাসে কি জীবনভর?

১৮৫

যেমনি পাবি মন দুই মদ — যেখানে হোক যদিই পাস—
অমনি পানোন্মত্ত ওরে, সে মদ-স্রোতে ডুবে যাস!
যেমনি খাওয়া অমনি হবি আমার মতো মুক্ত-প্রাণ,
ভেসে যাবে রাশভারি তোর ঋষির মতো দাড়ির রাশ।

১৮৬

মানব-স্বভাব জড়িয়ে বহে মন্দ ভালোর দুই ধারা,
শুভাশুভ দুঃখ ও সুখ দান নিয়তির — কয় যারা,
তাদের বলি — অপরাধী করছে খামকা কুগ্রহে,
তোমার চেয়ে হাজার গুণ যে অসহায় সে বেচারা!

১৮৭

তোমার নিন্দা করতে সাহস করবে না আর কেউ কোথাও!
এক সে উপায় আছে যদি বিশ্বে খুশি করতে চাও
এন্তার সব শ্রদ্ধা পাবে বড়ো ছোটো সকলকার
মুসলিম খ্রিস্টান ইহুদি সবার যশোগাথা গাও।

১৮৮

বলতে পার! টক সে কেন আঙুর যখন কাঁচা রয়?
পাকলে ভরে মিষ্টি রসে, তারই শরাব তিক্ত হয়।
কাঠকে কুঁদে কুঁদে যখন শিল্পী গড়ে রবাব বীণ
সেই কাঠে সেই শিল্পী বেণু গড়তে পারে? নয় গো নয়!

১৮৯

খ্যাতির মুকুট পরলে হেথায় নিন্দা-গ্লানির পাঁক হানে,
বলবে ষড়যন্ত্রকারী রোস যদি তুই গোরস্থানে।

'খিজির'[1] হও আর 'ইলিয়াস'[2] হও ; সব-সে-আচ্ছা এই ধরায়
জানতে চাসনে কারেও আর তোরেও কেহ না জানে।

১৯০

খৈয়াম! তুই কাঁদিস কেন পাপের ভয়ে অযথা?
দুঃখ করে কেঁদে কি তোর ভরবে প্রাণের শূন্যতা?
জীবনে যে করল না পাপ নাই দাবি তার তাঁর দয়ায়
পাপীর তরেই দয়ার সৃষ্টি, আনন্দ কর ভোল ব্যথা।

১৯১

আবার যখন মিলবে হেথায় শরাব সাকির আঞ্জামে,
হে বন্ধুদল, একটি ফোঁটা অশ্রু ফেলো মোর নামে!
চক্রাকারে পাত্র ঘুরে আসবে যখন, সাকির পাশ,
পেয়ালা একটি উলটে দিয়ো স্মরণ করে খৈয়ামে!

১৯২

বিশ্ব-দেখা জামশেদিয়া পেয়ালা খুঁজি জীবন-ভর
ফিরনু বৃথাই সাগর গিরি কান্তার বন আকাশ-ক্রোড়।
জানলাম শেষ জিজ্ঞাসিয়া দরবেশ এক মুরশিদে—
জামশেদের সে জামবাটি এই আমার দেহ আত্মা মোর!

১৯৩

আকাশ যেদিন দীর্ণ হবে, আসবে যেদিন ভীম প্রলয়,
অন্ধকারে বিলীন হবে গ্রহ তারা জ্যোতির্ময়,
প্রভু আমার দামন[3] ধরে বলব কেঁদে, 'হে নিঠুর,
নিরপরাধ মোদের কেন জন্মে আবার মরতে হয়?'

১৯০

হৃদয় যদি জীবনে হয় জীবনের রহস্যজয়ী,
খোদা কী, তা জানতে পারে মৃত্যুতে সে অবশ্যই।
কিন্তু তুমি থেকেই যদি শূন্য ঠেকে সব কিছুই,
তুমি যখন রইবে না কাল জানবে কী আর শূন্য বই?

১,২ অমৃতকবির আবিষ্কর্তা। ৩ অঞ্চল, কুর্তার অগ্রভাগ।

১৯৫

খৈয়াম! তোর দিন দুয়েকের এই যে দেহের শামিয়ানা —
আত্মা নামক শাহনশাহের[১] হেথায় ক্ষণিক আস্তানা।
তাম্বুওয়ালা মৃত্যু আসে আত্মা যখন লন বিদায়,
উঠিয়ে তাঁবু অগ্রে চলে; কোথায় সে যায় অ-জানা।

১৯৬

পৌঁছে দিয়ো হজরতেরে খৈয়ামের হাজার সালাম,
শ্রদ্ধাভরে জিজ্ঞাসিয়ো তাঁরে লয়ে আমার নাম—
'বাদশানবি! কাঁজি খেতে নাই তো নিষেধ শরিয়তে,
কী দোষ করল আঙুর-পানি? করলে কেন তার হারাম?'

১৯৭

তত্ত্ব-গুরু খৈয়ামেরে পৌঁছে দিয়ো মোর আশিস
ওর মতো লোক বুঝল কিনা উলটো করে মোর হদিস!
কোথায় আমি বলেছি যে, সবার তরেই মদ হারাম?
জ্ঞানীর তরে অমৃত এ, বোকার তরে উহাই বিষ!




১ রাজার রাজা।

১

উর্ধ্বে তুলিয়া বৈজয়ন্তী উন্নত করি শির,
লাঞ্ছিতা এই ভারতবর্ষ — দাঁড়ারে বন্দি বীর।
যুগ যুগ ধরি তুলিয়াছি ভরি
মায়ের পূজার ডালা
অস্থি-সমিধে জ্বালিয়ো অনল
ভুলি কলঙ্ক-জ্বালা।

প্রাণ বলি দিতে পূজার বেদিতে যারা সবে আগুয়ান,
গৈরিক ধ্বজা তাদেরই গরব শহিদের সম্মান।
তাদের চরণ করিয়া স্মরণ
ভরা দুর্জয় মাথে,
মুক্তি আশায় আয় ছুটে আয়
মরণ পাথেয় হাতে
আপনার গৃহ যদি কারাগার
স্বদেশ বন্দিশালা
অগ্নি-শিখায় বন্দিনি মায়
আরতির দীপ জ্বালা।

দাঁড়া দেখি তোরা মানুষের মতো অবনত শির তুলি
পাপের ভারেতে বাসুকির ফণা গর্জি উঠিবে দুলি!
প্রলয় নবীন সৃষ্টি-সূচনা
কর তারই আয়োজন,
প্রাণ দিতে পারি দিব না নিশান
হোক জীবনের পণ॥

আরতির দীপ জ্বালা

২

সেদিন দেখেছি আকাশের শোভা
শরৎচন্দ্র তিলকে।
শূন্যগগন বিষাদ মগন
সে তিলক মুছি দিল কে॥

অবমাননার অতল গহ্বরে যে মানুষ ছিল লুকায়ে,
শরৎ-চাঁদের জ্যোৎস্না তাদের দিল রাজপথ দেখায়ে,
জগতে আজিকে চলে অভিযান তাদেরই তীব্র আলোকে॥
ভীরু গুণ্ঠনতলে যে নারীর প্রাণশিখা ছিল নিভিয়া
স্তিমিত সে প্রাণ উঠিল জ্বলিয়া সে চাঁদের জ্যোতিঃ লভিয়া
সে চাঁদ কোথায়, কোটি আঁখিদীপ খুঁজিয়া ফিরিছে ত্রিলোকে।
পৃথিবীর চাঁদ অস্ত গিয়াছে, আলো তার প্রতি ভবনে
তেজ প্রদীপ্ত তেমনই জ্বলিছে, নিভিবে না তাহা পবনে
ঝরিবে তাহার রসধারা চির-অমরাতীর শ্রীলোকে॥

শরৎ প্রণাম

৩

রবীন্দ্রনাথ তোমাদের তরে নিত্য আছেন জাগি,
তরুণ, কিশোর, শিশুরা দুঃখ কোরো না তাঁহার লাগি।
দেহ শুধু তাঁর গিয়াছে, যায়নি তাঁর স্নেহ ভালোবাসা,
যখনই পড়িবে ভাষা তাঁর, প্রাণে জাগিবে বিপুল আশা।
নীরস জীবন রসায়িত হবে তাঁর কবিতায় সুরে
তাঁহার অভয় বাণীতে সর্ব ভয় চলে যাবে দূরে।
যখন শক্তি পাবে না, নিজেরে দুর্বল মনে হবে,
তাঁর লেখা পড়ো, শক্তি সাহসে নূতন জন্ম লবে।
যখনই পৃথিবী ভালো লাগিবে না দারিদ্র্য-ব্যাধি-দুখে
পড়িয়ো রবির 'গীতালী' 'গীতাঞ্জলি', বল পাবে বুকে।
রবির বিপুল যশ শুনে শুধু শ্রদ্ধা কোরো না তাঁরে,
হবে যশস্বী বিদ্বান তাঁর লেখা পড়ো বারেবারে।
রবীন্দ্রনাথ বলেছেন তাঁর লেখায়, কিশোর, শোনো,
— সেই থাকে ছোটো, বড়ো হইবার তৃষা নাই যার কোনো।
নিত্য ভাবিয়ো শয়নে স্বপনে, ক্ষুদ্র হব না আমি,
মোর স্রষ্টা যে নিত্য পূর্ণ সর্বজগত-স্বামী।
তাঁরই বরে কোনো অভাব রবে না, আমি পূর্ণতা পাব,
পূর্ণজ্ঞান ও শক্তি লভিব, ধ্যানে তাঁর কাছে যাব।
এই বৃহতের স্বপ্ন যে দেখে, তাহারই কল্পনাতে
রূপ ধরে আসে ভগবৎ-কৃপা, থাকে তার সাথে সাথে।
সেই হয় এই জগতে ধন্য, মহামানব ও বীর
মরিয়াও সে-ই নিত্য অমর, পূজ্য সব জাতির।
বড়ো হইবার তৃষ্ণা রাখিয়ো, নিশ্চয় বড়ো হবে,

রবীন্দ্রনাথ না-ই হলে, আরও কত দিকে নাম রবে।
হবে নেপোলিয়াঁ হিটলার, হবে গান্ধি ভারত-নেতা,
তুমিই জান না, হয়তো তোমাতে আছে বিশ্ব-বিজেতা।
'দাস হব নাকো, হইব স্বাধীন অমৃতেব সন্তান'
প্রার্থনা করো, আমি বলিতেছি, শুনিবেন ভগবান!
পেয়ে ভগবৎ-শক্তি নামিবে কর্মক্ষেত্রে সবে,
কখনও ভেবো না স্বপ্নেও যেন, কখন চাকরি হবে!
এই ছিল কবি-গুরুর মন্ত্র, সে মন্ত্র যদি লহ,
ঊর্ধ্ব হইতে তাঁহার আশীর্বাদ পাবে অহরহ।

## মৃত্যুহীন রবীন্দ্র

প্রথম প্রকাশ
কার্তিক ১৩৩৮
১৬অক্টোবর ১৯৩১

প্রথম প্রকাশকালে গ্রন্থভুক্ত ছোটো গল্পের তালিকা

পদ্ম-গোখরো
জিনের বাদশা
অগ্নিগিরি
শিউলিমালা

# পদ্ম-গোখরো

রসুলপুরের মির সাহেবদের অবস্থা দেখিতে দেখিতে ফুলিয়া ফাঁপাইয়া উঠিল। লোকে কানাঘুষা করিতে লাগিল, তাহারা জিনের বা যক্ষের ধন পাইযাছে। নতুবা এই দুই বৎসরের মধ্যে আলাদিনের প্রদীপ ব্যতীত কেহ এরূপ বিত্ত সঞ্চয় করিতে পারে না।

দশ বৎসর পূর্বেও মির সাহেবদের অবস্থা দেশের কোনো জমিদারের অপেক্ষা হীন ছিল না সত্য, কিন্তু সে জমিদারি কয়েক বৎসরের মধ্যেই 'ছিল ঢেঁকি হল তুল, কাটতে কাটতে নির্মূল' অবস্থায় আসিয়া ঠেকিয়াছিল।

মুর্শিদাবাদের নওয়াবের সহিত টেক্কা দিয়া বিলাসিতা করিতে গিযাই নাকি তাঁদের এই দূরবস্থার সূত্রপাত।

লোকে বলে, তাঁহারা খড়মে পর্যন্ত সোনার ঘুঙুর লাগাইতেন। বর্তমান মির সাহেবের পিতামহ নাকি স্নানের পূর্বে তেল মাখাইয়া দিবার জন্য এক গ্রোস যুবতি সুন্দরী ভারতের বিভিন্ন প্রদেশ হইতে সংগ্রহ করিয়া আনিয়াছিলেন।

তাঁহার মৃত্যুর সাথে সাথে স্বর্ণলঙ্কা দগ্ধলঙ্কায় পরিণত হইল। এমনকী তাঁহার পুত্রকে গ্রামেই একটি ক্ষুদ্র মক্তব চালাইয়া অর্ধ-অনশনে দিনাতিপাত করিতে হইয়াছে।

এমন পিতামহের পৌত্রের কোনো খানদানি জমিদার বংশে বিবাহ হইল না। কিন্তু যে বাড়ির মেয়ের সহিত বিবাহ হইল, সে বাড়ির বংশমর্যাদা মির সাহেবদের অপেক্ষা কম তো নয়ই বরং অনেক বেশি।

বিলাসী মির সাহেবের পৌত্রের নাম আরিফ। বধূর নাম জোহরা। জোহরার রূপের খ্যাতি চারিপাশের গ্রামে রাষ্ট্র হইয়া গিয়াছিল! কিন্তু অত রূপ, আন বংশ-মর্যাদা সত্ত্বেও দরিদ্র সৈয়দ সাহেবের কন্যাকে গ্রহণ করিতে কোনো নওয়াব-পুত্রের কোনো উৎসাহই দেখা গেল না।

মেয়ে গোঁজে বাঁধা থাকিয়া বুড়ি হইবে — ইহাও পিতামাতা সহ্য করিতে পারিলেন না। কাজেই নিতান্ত অনিচ্ছা সত্ত্বেও বর্তমানে দরিদ্র মক্তব-শিক্ষক মির সাহেবের পুত্র আরিফের হাতেই তাহাকে সমর্পণ করিয়া বাঁচিলেন।

মির সাহেবদের আর সমস্ত ঐশ্বর্য উঠিয়া গেলেও রূপের ঐশ্বর্য আজও এতটুকু ম্লান হয় নাই। এবং এ রূপের জ্যোতি কুতুবপুরের সৈয়দ সাহেবদের রূপখ্যাতিকেও লজ্জা দিয়া আসিয়াছে।

কাজেই আরিফ ও জোহরা যখন বর-বধূ বেশে পাশাপাশি দাঁড়াইল, তখন সকলেরই চক্ষু জুড়াইয়া গেল। যেন চাঁদে চাঁদে প্রতিযোগিতা।

পিতার মন খুঁত খুঁত করিলেও জোহরার মাতার মন জামাতা ও কন্যার আনন্দোজ্জ্বল মুখ দেখিয়া গভীর প্রশান্তিতে পুরিয়া উঠিল।

আনন্দে-প্রেমে-আবেশে শুভদৃষ্টির সময় উভয়ের ডাগর চক্ষু ডাগরতর হইল।

আরিফের মাতা কিছুদিন হইতে চির-রুগ্‌ণা হইয়া শয্যাশায়িনী ছিলেন। বধূমাতা

আসিবার পর হইতেই তিনি সারিয়া উঠিতে লাগিলেন। আনন্দে গদগদ হইয়া তিনি বলিতে লাগিলেন, 'বউমার পয়েই আমি সেরে উঠলাম, আমার ঘর আবার সোনা-দানায় ভরে উঠবে।'

গ্রামময় এই কথা পল্লবিত হইয়া প্রচার হইয়া পড়িল যে, মির সাহেবদের সৌভাগ্যলক্ষ্মী আবার ফিরিয়া আসিয়াছে।

মানুষের 'পয়' বলিয়া কোনো জিনিস আছে কিনা জানি না, কিন্তু জোহরার মির-বাড়িতে পদার্পণের পর হইতে মির সাহেবদের অবস্থা অভাবনীয় রূপে ভালো হইতে অধিকতর ভালোর দিকে অগ্রসর হইতে লাগিল।

গ্রামে প্রথমে রাষ্ট্র হইল, মির সাহেবদের নববধূ আসিয়াই তাহাদের পূর্বপুরুষের প্রোথিত ধনরত্নের সন্ধান করিয়া উদ্ধার করিয়াছে, তাহাতেই মির-বাড়ির এই অপূর্ব পরিবর্তন।

গুজবটা একেবারে মিথ্যা নয়। জোহরা একদিন তাহার শ্বশুরালয়ের জীর্ণ প্রাসাদের একটা দেয়ালে একটা অস্বাভাবিক ফাটল দেখিয়া কৌতূহলবশেই সেটা পরীক্ষা করিতেছিল। হয়তো বা তাহার মন গুপ্ত ধনরত্নের সন্ধানী হইয়াই এই কার্যে ব্রতী হইয়াছিল। তাহার কী মনে হইল, সে একটা লাঠি দিয়া সেই ফাটলে খোঁচা দিল। সঙ্গে সঙ্গে ভিতর হইতে ক্রুদ্ধ সর্পের গর্জনের মতো একটা শব্দ আসিতে সে ভয়ে পলাইয়া আসিয়া স্বামীকে খবর দিল।

বলাবাহুল্য, আরিফ নববধূকে অতিরিক্ত ভালোবাসিয়া ফেলিয়াছিল। শুধু আরিফ নয়, শ্বশুর-শাশুড়ি পর্যন্ত জোহরাকে অত্যন্ত সুনজরে দেখিয়াছিলেন।

জোহরার এই হঠকারিতায় আরিফ তাহাকে প্রথমে বকিল, তাহার পর সেইখানে গিয়া দেখিল সত্যসত্যই ফাটলের ভিতর হইতে সর্প-গর্জন শ্রুত হইতেছে। সে তাহার পিতাকে বাহির হইতে ডাকিয়া আনিল।

পুত্র অপেক্ষা পিতা একটু বেশি দুঃসাহী ছিলেন। তিনি বলিলেন, 'ও সাপটাকে মারতেই হবে, নইলে কখন বেরিয়ে কাউকে কামড়িয়ে বসবে। ওর গর্জন শুনে মনে হচ্ছে, ও নিশ্চয়ই জাত সাপ!' বলিয়াই বধূমাতাকে মৃদু তিরস্কার করিলেন।

স্থানটা জঙ্গালাকীর্ণ হইয়া গিয়াছিল। অতি সন্তর্পণে তাহার খানিকটা পরিষ্কার করিয়া বার কতক খোঁচা দিতেই একটা বৃহৎ দুগ্ধ ধবল গোখরো সাপ বাহির হইয়া আসিল, মস্তকে তাহার সিন্দূর বর্ণ চক্র বা খড়মের চিহ্ন। আরিফ সাপটাকে মারিতে উদ্যত হইতেই পিতা বলিয়া উঠিলেন, 'মারিসনে মারিসনে, ও বাস্তু সাপ। দেখছিসনে, ও যে পদ্ম-গোখরো।'

আরিফের উদ্যত যষ্টি হাতেই রহিয়া গেল। জঙ্গালের মধ্যে পদ্ম-গোখরোরূপী বাস্তু সাপ অদৃশ্য হইয়া গেল।

সকলে চলিয়া আসিতেছিল। জোহরা আরিফকে আড়ালে ডাকিয়া বলিল, 'তোমরা যখন সাপটাকে খোঁচাচ্ছিলে, তখন কেমন একরকম শব্দ হচ্ছিল। ওখানে নিশ্চয়ই কাঁসা বা পিতলের কোনো কিছু আছে।' আরিফের চক্ষু আনন্দে উজ্জ্বল হইয়া উঠিল। সে আসিয়া তাহার পিতাকে বলিতে তিনি প্রথমে বিশ্বাস করিলেন না। বলিলেন, 'কই রে, সেরকম কোনো শব্দ তো শুনিনি।'

আরিফ বলিল, 'আমরা তো সাপের ভয়েই অস্থির, কাজেই শব্দটা হয়তো শুনতে পাইনি।'

পিতা-পুত্রে সন্তর্পণে দেয়ালের দুই চারটি ইট সরাতেই দেখিতে পাইলেন, সত্যই ভিতরে কী চকচক করিতেছে।

পিতা-পুত্র তখন পরম উৎসাহে ঘণ্টা দুই পরিশ্রমের পর যাহা উদ্ধার করিলেন, তাহাকে যক্ষের ধন বলা চলে না, কিন্তু তাহা সামান্যও নয়। বিশেষ করিয়া তাহাদের বর্তমান অবস্থায়।

একটি নাতিবৃহৎ পিতলের কলসি বাদশাহি আশরফিতে[১] পূর্ণ। কিন্তু এই কলসি উদ্ধার করিতে তাহাদের জীবন প্রায় বিপন্ন হইয়া উঠিয়াছিল।

কলসি উদ্ধার করিতে গিয়া আরিফ দেখিল, সেই কলসির কণ্ঠ জড়াইয়া আর একটা পদ্ম-গোখরো। আরিফ ভয়ে দশ হাত পিছাইয়া গিয়া বলিয়া উঠিল, 'ওরে বাপরে! সাপটা আবার এসেছে ওইখানে।'

জোহরা অনুচ্চ কণ্ঠে বলিল, 'না, ওটা আর একটা। ওটারই জোড়া হবে বোধ হয়। প্রথমটা ওই দিকে চলে গেছে, আমি দেখেছি।'

কিন্তু, এ সাপটা প্রথমই হোক বা অন্য একটা হোক, কিছুতেই কলসি ছাড়িয়া যাইতে চায় না। অথচ পদ্ম-গোখরো মারিতেও নাই।

কলসির কণ্ঠ জড়াইয়া থাকিয়াই পদ্ম-গোখরো তখন মাঝে মাঝে ফণা বিস্তার করিয়া ভয় প্রদর্শন করিবার চেষ্টা করিতেছে।

জোহরার মাথায় কী খেয়াল চাপিল, সে তাড়াতাড়ি এক বাটি দুধ আনিয়া নির্ভয়ে কলসির একটু দূরে রাখিতেই সাপটা কলসি ত্যাগ করিয়া শান্তভাবে দুগ্ধ পান করিতে লাগিল।

জোহরা সেই অবসরে পিতলের কলসি তুলিয়া লইল। সাপটা অনায়াসে তাহার হাতে ছোবল মারিতে পারিত, কিন্তু সে কিছু করিল না। এক মনে দুগ্ধ পান করিতে করিতে ঝিঁ ঝিঁ পোকার মতো এক প্রকার শব্দ করিতে লাগিল। একটু পরেই আর একটা পদ্ম-গোখরা আসিয়া সেই দুগ্ধ পান করিতে লাগিল।

জোহরা বলিয়া উঠিল, 'ওই আগের সাপটা! এখনও গায়ে খোঁচার দাগ রয়েছে! আহা, দেখেছ কী রকম নীল হয়ে গেছে!"

আরিফ ও তাহার পিতামাতা অপার বিস্ময়ে জোহরার কীর্তি দেখিতেছিল। ভয়ে বিস্ময়ে তাহাদেরও মনে ছিল না যে, তাহাকে এখনই সাপে কামড়াইতে পারে! এইবার তাহারা জোর করিয়া জোহরাকে টানিয়া সরাইয়া আনিল।

কলসিতে সোনার মোহর দেখিয়া আনন্দে তাহারা জোহরাকে লইয়া যে কী করিবে, কোথায় রাখিবে — ভাবিয়া পাইল না।

শ্বশুর শাশুড়ি অশ্রুসিক্ত চোখে বারে বারে বলিতে লাগিলেন, 'সত্যিই মা, তোর সাথে মির-বাড়ির লক্ষ্মী আবার ফিরে এল!'

কিন্তু এই সংবাদ এই চারিটি প্রাণী ছাড়া গ্রামের আর কেহ জানিতে পারিল না।

১ সোনার মোহর।

সেই মোহর গোপনে কলিকাতায় গলাইয়া বিক্রয় করিয়া সে অর্থ পাওয়া গেল, তাহাতে বর্তমান ক্ষুদ্র মির-পরিবারের সহজ জীবনযাপন স্বচ্ছন্দে চলিতে পারিত। কিন্তু বধূর 'পয়' দেখিয়াই বোধ হয় — আরিফ তাহারই কিছু টাকা লইয়া কলিকাতায় আসিয়া কয়লার ব্যাবসা আরম্ভ করিয়া দিল। ব্যবসায় আশার অতিরিক্ত লাভ হইতে লাগিল।

বৎসর দুয়েকের মধ্যে মির-বাড়ির পুরাতন প্রাসাদের পরিপূর্ণ রূপে সংস্কার হইল। বাড়ি-ঘর আবার চাকর-দাসীতে ভরিয়া উঠিল।

পরে কর্পোরেশনের কনট্রাক্টরি হস্তগত করিয়া আরিফ বিপুল অর্থ উপার্জন করিতে লাগিল।

কোনো কিছুরই অভাব থাকিল না, কিন্তু জোহরাকে লইয়া তাহারা অত্যন্ত বিপদে পড়িল।

২

এই অর্থ-প্রাপ্তির পর হইতেই জোহরা যেমন পদ্ম-গোখরো-যুগলের প্রতি অতিরিক্ত স্নেহ-প্রবণ হইয়া উঠিল, সাপ দুইটিও জোহরার তেমনই অনুরাগী হইয়া পড়িল। অথবা হয়তো দুধ-কলার লোভেই তাহারা জোহরার পিছু পিছু ফিরিতে লাগিল।

জোহরার শ্বশুর-শাশুড়ি-স্বামী সাপের ভয়ে যেন প্রাণ হাতে করিয়া সর্বদা মৃত্যুর বিভীষিকা দেখিতে লাগিলেন। বাস্তু সর্প — মারিতেও পারেন না, পাছে আবার এই দৈব অর্জিত অর্থ সহসা উবিয়া যায়।

অবশ্য সর্প-যুগল যেরূপ শান্ত ধীরভাবে বাড়ির সর্বত্র চলাফেরা করিতে লাগিল, তাহাতে ভয়ের কিছু ছিল না। তবু জাত সাপ তো! একবার ক্রুদ্ধ হইয়া ছোবল মারিলেই মৃত্যু যে অবধারিত।

পিতৃ-পিতামহের ভিটা ত্যাগ করিয়া যাওয়াও এক প্রকার অসম্ভব। তাহারা কী যে করিবে ভাবিয়া পাইল না।

জোহরা হয়তো রান্না করিতেছে, হঠাৎ দেখা গেল সর্প-যুগল তাহার পায়ের কাছে আসিয়া শুইয়া পড়িয়াছে। শাশুড়ি দেখিয়া চিৎকার করিয়া উঠেন। বধূ তাহাদের তিরস্কার করিতেই তাহারা আবার নিঃশব্দে সরিয়া যায়।

বধূ শাশুড়ি খাইতে বসিয়াছে, হঠাৎ বাস্তু সর্পদ্বয় আসিয়াই বধূর ডালের বাটিতে চুমুক দিল! দুগ্ধ নয় দেখিয়া ক্রুদ্ধ গর্জন করিয়া উঠিতেই বধূ আসিয়া অপেক্ষা করিতে বলিতেই তাহারা ফণা নামাইয়া শুইয়া পড়ে, বধূ দুগ্ধ আনিয়া দেয়, খাইয়া তাহারা কোথায় অদৃশ্য হইয়া যায়!

ভয়ে শাশুড়ির পেটের ভাত চাল হইয়া যায়।

ইহাও সহ্য হইয়াছিল, কিন্তু সাপ দুইটি এইবার যে উৎপাত আরম্ভ করিল তাহাতে জোহরার স্বামী বাড়ি ছাড়িয়া কলিকাতা পলাইয়া বাঁচিল।

গভীর রাত্রে কাহার হিম-স্পর্শে আরিফের ঘুম ভাঙিয়া যায়। উঠিয়া দেখে, তাহারই শয্যাপার্শ্বে পদ্ম-গোখরোদ্বয় তাহার বধূর বক্ষে আশ্রয় খুঁজিতেছে। সে চিৎকার করিয়া পলাইয়া আসিয়া বাহিরবাটীতে শয়ন করে!

জোহরা তিরস্কার করিলে তাহারা ফিরিয়া চলিয়া যায়, কিন্তু আবার কিছুক্ষণ পরে

ভীত সন্তানের মতো তাহারা ফিরিয়া আসিয়া তাহার পায়ে লুটাইয়া লুটাইয়া যেন কী মিনতি জানায়।

জোহরার চক্ষু জলে ভরিয়া উঠে। আর তিরস্কার করিতে পারে না। বেদেনিদের মতো নির্বিকার নিঃশঙ্কচিত্তে তাহাদের আদর করে, পার্শ্বে ঘুমাইতে দেয়।

জোহরার বিবাহের এক বৎসরের মধ্যে তাহার দুইটি যমজ সন্তান হইয়াই আঁতুড়ে মারা যায়। জোহরার স্মৃতিপটে সেই শিশুদের ছবি জাগিয়া উঠে। তাহার ক্ষুধাতুর মাতৃচিত্ত মনে করে, তাহার সেই দুরন্ত শিশু-যুগলই যেন অন্য রূপ ধরিয়া তাহাকে ছলনা করিতে আসিয়াছে! তাহাদের মৃত্যুতে যে দংশন-জ্বালা সহ্য করিয়া সে আজও বাঁচিয়া আছে, ইহারা যদি দংশনই করে তবুও তাহার অপেক্ষা ইহাদের দংশন-জ্বালা বুঝি তীব্র নয়। স্নেহ-বুভুক্ষু তরুণী মাতার সমস্ত হৃদয়-মন করুণায় স্নেহে আপ্লুত হইয়া উঠে, ভয় ডর কোথায় চলিয়া যায়, আবিষ্টের মতো সে ওই সর্প-শিশুদের লইয়া আদর করে, ঘুম পাড়ায়, সস্নেহ তিরস্কার করে।

স্বামী অসহায় ক্রোধে ফুলিতে থাকে, কিন্তু কোনো উপায়ও নাই! তাহার ও তাহার প্রাণের অধিক প্রিয় বধূর মধ্যে এই উদ্যত-ফণার ব্যবধান সে লঙ্ঘন করিতে পারে না। নিষ্ফল আক্রোশে অন্তরে অন্তরে পুড়িয়া মরে।

পয়মন্ত বধূ — তাহার উপরে রাগও করিতে পারে না! রাগ করিয়াই বা করিবে কী, তাহার তো কোনো অপরাধ নাই।

একদিন সে ক্রোধবশে বলিয়াছিল, 'জোহরা তোমাকে ছেড়ে চাই না এই ঐশ্বর্য! মেরে ফেলি ও দুটোকে। এর চেয়ে আমার দারিদ্র্য ঢের বেশি শান্তিময় ছিল।'

জোহরা দুই চক্ষুতে অশ্রুভরা আবেদন লইয়া নিষেধ করে। বলে, 'ওরা আমার ছেলে! ওরা তো কোনো ক্ষতি করে না। কাউকে কামড়াতে জানে না তো ওরা!'

আরিফ ক্রুদ্ধ হইয়া বলে, 'তোমায় দংশন করে না ওরা, কিন্তু ওদের বিষের জ্বালায় আমি পুড়ে মলুম! আমার কী ক্ষতি যে ওরা করেছে, তা তুমি বুঝবে না! এর চেয়ে যদি ওরা সত্যিসত্যিই দংশন করত, তাও আমার পক্ষে এভাবে বেঁচে থাকার চেয়ে ঢের বেশি সুখের হত।'

জোহরা উত্তর দেয় না, নীরবে অশ্রু মোচন করে। ইহারা যে তাহারই মৃত খোকাদের অন্যরূপী আবির্ভাব বলিয়া সে মনে করে, তাহাও সে মুখ ফুটিয়া বলিতে পারে না, সংস্কারে বাধে।

পিতা, পুত্র ও মাতা শেষে স্থির করিলেন, জোহরাকে কিছুদিনের জন্য তাহার পিত্রালয়ে পাঠাইয়া দেওয়া হোক। হয়তো সেখানে গিয়া সে ইহাদের ভুলিয়া যাইবে। এবং সর্প-যুগলও তাহাকে দেখিতে না পাইয়া অন্য কোথাও চলিয়া যাইবে।

একদিন প্রত্যূষে সহসা আরিফের পিতা জোহরাকে ডাকিয়া বলিলেন, 'মা, বহুদিন বাপের বাড়ি যাওনি, তোমার বাবাকে দু-তিনবার ফিরিয়ে দিয়ে অন্যায় করেছি, আজ আরিফ নিয়ে যাবে, তুমি কিছুদিন সেখানে কাটিয়ে এসো।'

জোহরা সব বুঝিল, বুঝিয়াও প্রতিবাদ করিল না। নীরবে অশ্রু মোচন করিয়া চলিয়া গেল। যাইবার সময় কিন্তু সাপ দুইটিকে কোথাও দেখিতে পাইল না।

আরিফ বধূকে তাহার পিত্রালয়ে রাখিয়া ব্যাবসা দেখিতে কলিকাতা চলিয়া গেল।

জোহরার পিতা-মাতা কন্যার নিরাভরণ রূপই দেখিয়া আসিয়াছেন, আজ সে যখন সালংকারা বেশে স্বর্ণকান্তি স্বর্ণভূষণে ঢাকিয়া গৃহে পদার্পণ করিল, দরিদ্র পিতা-মাতা তখন যেন নিজের চক্ষুকে বিশ্বাস করিতে পারিলেন না। কন্যা-জামাতাকে যে কোথায় রাখিবেন ভাবিয়া পাইলেন না।

দু-একদিন যাইতে না যাইতে পিতা-মাতা দেখিলেন, কন্যার মুখের হাসি শুকাইয়া গিয়াছে। সে সর্বদা যেন কাহার চিন্তা করে। সকল কথায় কাজে তাহার অন্যমনস্কতা ধরা পড়ে।

মাতা একদিন কন্যাকে আড়ালে ডাকিয়া বলিলেন, 'হাঁরে আরিফকে চিঠি লিখব আসতে?'

কন্যা লজ্জায় মরিয়া গিয়া বলিল, 'না মা, উনি তো শনিবারেই আসবেন!'

জামাই আসিল, তবু কন্যার চোখে মুখে পূর্বের মতো সে দীপ্তি দেখা গেল না।

মাতা কন্যাকে বলিলেন, 'সত্যি বল তো জোহরা, তোর কি জামাইয়ের সঙ্গে ঝগড়া হয়েছে?'

জোহরা ম্লান হাসি হাসিয়া বলিল, 'না মা! উনি তো আগের মতোই আমায় ভালোবাসেন! বাড়িতে আমার দুটি খোকাকে ফেলে এসেছি, তাই মন কেমন করে।'

জোহরার মাতা আরিফের এই হঠাৎ অর্থ প্রাপ্তির রহস্য কিছু জানিতেন না। কন্যার যমজ সন্তান হইয়া মারা গিয়াছে এবং ওই বাড়ির প্রথা মতো সেই সন্তান দুইটিকে বাড়িরই সম্মুখের মাঠে গোর দেওয়া হইয়াছে জানিতেন। মনে করিলেন, কন্যা তাহাদেরই স্মরণ করিয়া একথা বলিল। গোপনে অশ্রু মুছিয়া তিনি কার্যান্তরে চলিয়া গেলেন।

দেখিতে দেখিতে ছয় মাস চলিয়া গেল। জোহরাকে লইয়া যাইবার কেহ কোনো কথা বলে না। জোহরার পিতা-মাতা অপেক্ষাও জোহরা বেশি ক্রুদ্ধ হইল। কী তাহার অপরাধ খুঁজিয়া পাইল না। স্বামী প্রতি শনিবার আসে, কিন্তু অভিমান করিয়াই সে কোনো কথা জিজ্ঞাসা করে না।

মাতা কিন্তু থাকিতে পারিলেন না। একদিন জামাতাকে বলিলেন, 'বাবা! জোহরা তো একরকম খাওয়া-দাওয়াই ছেড়ে দিয়েছে। ওর কি কোনো রোগ বেরামই হল, তাও তো বুঝতে পারছিনে — দিন দিন শুকিয়ে মেয়ে যে কাঠ হয়ে যাচ্ছে।'

আরিফের অন্তর কাঁপিয়া উঠিল। বিষাক্ত সাপকে যে-মানুষ এমন করিয়া ভালোবাসিতে পারে, ইহা সে কল্পনাও করিতে পারে নাই। সে ভাবিতে লাগিল জোহরা কি উন্মাদিনী? হঠাৎ তাহার মনে হইল, জোহরার মাতামহ বিখ্যাত সর্প-তত্ত্ববিদ ছিলেন। ইহার মাঝে হয়তো সে সাধনাই পুনর্জীবন লাভ করিয়াছে!

ইহার মধ্যে সে বহুবার রসুলপুর গিয়াছে, কিন্তু সাপ দুটিকে জোহরা চলিয়া যাইবার পর দুই একদিন ছাড়া আর দেখিতে পায় নাই। কিন্তু সেই দুই এক দিনই তাহারা কী উৎপাতই না করিয়াছে! তাহা দেখিয়া বাড়ির কাহারও বুঝিতে কষ্ট হয় নাই যে, উহারা জোহরাকেই খুঁজিয়া ফিরিতেছে!

উদ্যত-ফণা আশীবিষ! তবু সে কী তাহাদের কাতরতা মিনতি! একবার আরিফ, একবার তাহার পিতা — একবার তাহার মাতার পায়ে লুটাইয়া পড়িতে চায়, আর তাহারা প্রাণভয়ে ছুটিয়া পলায়!

আরিফ একথা বধূর কাছে প্রকাশ করে নাই, জোহরাও অভিমানভরে তাহাদের কোনো কথাই জিজ্ঞাসা করে নাই।

জামাতা কন্যাকে লইয়া যাইবার জন্য কোনোরূপ ঔৎসুক্য প্রকাশ করিতেছেন না দেখিয়া জোহরার পিতা একদিন আরিফকে বলিলেন, 'বাবা, জান তো আমরা কত গরিব! মেয়ে তো শয্যা নিয়েছে! দেশে যা দুর্দিন পড়েছে, তাতে আমরা খেতেই পাচ্ছিনে, মেয়ের চিকিৎসা তো দূরের কথা! মেয়েটা এখানে থেকে বিনা চিকিৎসায় মারা যাবে, তার চেয়ে তুমি কিছুদিনের জন্য ওকে কলকাতার বাড়িতে নিয়ে যাও। তার পর ভালো হলে ওকে আবার রেখে যেয়ো!' বলিতে বলিতে চক্ষু সজল হইয়া উঠিল।

স্থির হইল, আগামীকল্য সে প্রথমে জোহরাকে কলিকাতায় লইয়া যাইবে, সেখানে ডাক্তার দেখাইয়া একটু সুস্থ হইলে তাহাকে রসুলপুরে লইয়া যাইবে।

৩

রাত্রে আরিফের কীসের শব্দে ঘুম ভাঙিয়া গেল। সে চক্ষু মেলিতেই দেখিল, তাহার শিয়রে একজন কে উন্মুক্ত তরবারি হস্তে দাঁড়াইয়া এবং পার্শ্বেই কামরায় আর একজন লোক, বোধ হয় স্ত্রীলোক জোহরার বাক্স ভাঙিয়া তাহার অলংকার অপহরণ করিতেছে! ভয়ে সে মৃতবৎ পড়িয়া রহিল; তাহার চিৎকার করিবার ক্ষমতা পর্যন্ত কে যেন অপহরণ করিয়া লইয়াছে!

কিন্তু ভয় পাইলেও তাহার মনে কেমন সন্দেহ হইল। স্ত্রীলোক ডাকাত! সে ঈষৎ চক্ষু খুলিয়া তাহাকে চিনিবার চেষ্টা করিতে লাগিল। কিন্তু বাহিরে এমন ভান করিয়া পড়িয়া থাকিল, যেন সে অঘোরে ঘুমাইতেছে।

যে ঘরে সে ও জোহরা শয়ন করিয়াছিল, তাহার পার্শ্বে আর একটি কামরা — স্বল্পায়তন। সেই কামরায় একটা স্টিলের ট্রাংকে জোহরার গহনাপত্র থাকিত। প্রায় বিশ হাজার টাকার গহনা!

জোহরা বহু অনুনয় করিয়া আরিফকে ওই গহনাপত্র রসুলপুরে রাখিয়া আসিবার জন্য বহুবার বলিয়াছে, আরিফ সে কথায় কর্ণপাত করে নাই। সে বলিত, 'তোমার কপালেই আজ আমাদের ওই অর্থ অলংকার, ও কয়টা টাকার অলংকার যদি চুরি যায় যাক, তোমাকে তো চুরি করতে পারবে না। ও তোমার জিনিস তোমার কাছে থাক। আর তা ছাড়া তোমার বাবা এ অঞ্চলের পির, ওঁর ঘরে কেউ চুরি করতে সাহস করবে না।'

আরিফ নিজের চক্ষুকে নিজে বিশ্বাস করিতে পারিল না, যখন দেখিল, ওই মেয়ে ডাকাত আর কেন নয় সে তাহার শাশুড়ি — জোহরার মাতা!

দু-দিন আগের ঝড়ে ঘরের কতকগুলো খড় উড়িয়া গিয়াছিল এবং সেই অবকাশ পথে শুক্লা দ্বাদশীর চন্দ্র-কিরণ ঘরের ভিতর আসিয়া পড়িয়াছিল। শাশুড়ি সমস্ত অলংকারগুলি পোঁটলায় বাঁধিয়া চলিয়া আসিবার জন্য মুখ ফিরাইতেই তাহার মুখে চন্দ্রের কিরণ পড়িল এবং সেই আলোকে আরিফ যাহার মুখ দেখিল, তাহাকে সে মাতার অপেক্ষাও ভক্তি করে। তাহার মুখে চোখে মনে অমাবস্যার অন্ধকার ঘনাইয়া আসিল।

এত কুৎসিত এ পৃথিবী!

সে আর উচ্চবাচ্য করিল না। প্রাণপণে নিজেকে সংযত করিয়া রাখিল। সে দেখিল, তাহার শাশুড়ির পিছু পিছু তরবারিধারী ডাকাতও বাহির হইয়া গেল। তাহারা উঠানে আসিয়া নামিতেই সে উঠিয়া বাতায়ন-পথে দেখিতে পাইল ওই ডাকাতও আর কেউ নয় — তাহারই শ্বশুর।

আরিফ জানিত, কিছুদিন ধরিয়া তাহার শ্বশুরের আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ হইয়া পড়িয়াছিল। দেশেও প্রায় দুর্ভিক্ষ উপস্থিত। মাঝে মাঝে তাহার শ্বশুর ঘটি বাটি বাঁধা দিয়া অন্নের সংস্থান করিতেছিলেন, ইহারও সে আভাস পাইয়াছিল। ইহা বুঝিয়াই সে স্বতঃপ্রবৃত্ত হইয়া অর্থ সাহায্য করিত চাহিয়াছিল, কিন্তু তাহার শ্বশুর তাহা গ্রহণ করিতে স্বীকৃত হন নাই। জোহরার হাতে দিয়াও সে দেখিয়াছে, তাঁহারা জামাতার নিকট হইতে অর্থ সাহায্য লইতে নারাজ।

হীনস্বাস্থ্য জোহরা অঘোরে ঘুমাইতেছিল, আরিফ তাহাকে জাগাইল না। ভয়ে, ঘৃণায়, ক্রোধে তাহার আর ঘুম হইল না।

সকালের দিকে একটু ঘুমাইতেই কাহার ক্রন্দনে সে জাগিয়া উঠিল। তাহার শাশুড়ি তখন চিৎকার করিয়া কাঁদিতেছে, চোরে তাহাদের সর্বনাশ করিয়াছে।

জোহরাও তাড়াতাড়ি জাগিয়া উঠিয়া বিস্ময়বিমূঢ়ার মতো চাহিয়া রহিল।

আরিফের আর সহ্য হইল না। দিনের আলোকের সাথে সাথে তাহার ভয়ও কাটিয়া গিয়াছিল।

সে বাহিরে আসিয়া চিৎকার করিয়া বলিল, "আর কাঁদবেন না মা, ও অলংকার যে চুরি করেছে তা আমি জানি, আমি ইচ্ছা করলে এখনই তাদের ধরিয়ে দিতে পারি।'

বলাবহুল্য, এক মুহূর্তে শাশুড়ির ক্রন্দন থামিয়া গেল! শ্বশুর-শাশুড়ি দুই জন পরস্পরে পরস্পরের মুখ চাওয়াচাওয়ি করিতে লাগিল।

আরিফ বাহিরে চলিয়া যাইতেছিল, হঠাৎ তাহার শ্বশুর জামাতার হাত ধরিয়া বলিল, 'কে বাবা সে চোর? দেখেছ? সত্যিই দেখেছ তাকে?'

আরিফ অবজ্ঞার হাসি হাসিয়া বলিল, 'জি হাঁ দেখেছি! কলিকাল কি না, তাই সব কিছু উলটে গেছে। যার চুরি গেছে, তারই চোরের হাত চেপে ধরার কথা, এখন কিন্তু চোরই যার চুরি গেছে তার হাত চেপে ধরে!'

শ্বশুর যেন আহত হইয়া হাত ছাড়িয়া দিল।

আরিফ জোহরাকে ডাকিয়া রাত্রির সমস্ত ব্যাপার বলিল ও ইঙ্গিতে ইহাও জানাইল যে হয়তো এ ব্যাপারে তাহারও হাত আছে।

জোহরা মূর্ছিতা হইয়া পড়িয়া গেল। তাহার মূর্ছা ভাঙিবার পর আরিফ বলিল, 'সে এখনই এ বাড়ি ছাড়িয়া চলিয়া যাইবে! এ নরক-পুরীতে সে আর এক মুহূর্তও থাকিবে না।'

শ্বশুর-শাশুড়ি যেন পাথর হইয়া গিয়াছিল; এমনকী জোহরার মূর্ছাও আরিফই ভাঙাইল, পিতা-মাতা কেহ আসিয়া সাহায্য করিল না।

আরিফ চলিয়া যাইবার উদ্যোগ করিতেই জোহরা তাহার পায়ে লুটাইয়া বলিল, 'আমাকে নিয়ে যাও, আমাকে এখানে রেখে যেয়ো না। খোদা জানেন, এই তোমার গা ছুঁয়ে বলছি, আমি কোনো অপরাধ করিনি।'

আরিফ জোহরার কান্নাকাটিতে রাজি হইল তাহাকে কলিকাতা লইয়া যাইতে। স্বামীর নির্দেশ মতো জোহরা পিতা-মাতাকে আর কিছুই প্রশ্ন করিল না।

৪

চলিয়া যাইবার সময় জোহরার পিতা-মাতা ছুটিয়া আসিয়া কন্যা-জামাতার হাত ধরিয়া কান্নাকাটি করিতে লাগিল, তাহারা বাসিমুখে বাড়ি ছাড়িয়া যাইতে পারে না। অন্তত সামান্য কিছু খাইয়া লইয়া তবে তাহারা যেন যায়!

আরিফ হাঁপাইয়া উঠিতেছিল, এ বাড়ির বায়ুতেও যেন কীসের পূতিগন্ধ! তবু সে খাইয়া যাইতে রাজি হইল, সে আজ দেখিবে — মানুষের ভণ্ডামির সীমা কতদূর।

জোহরা যত জিদ করিতে লাগিল, সে এ বাড়িতে আর জল স্পর্শও করিবে না, আরিফ ততই জিদ ধরিল, না, সে খাইয়াই যাইবে।

জোহরা তাহার প্রতিজ্ঞা রক্ষা করিল, সে কিছু খাইল না। আরিফ কিন্তু খাইবার মিনিট কয়েকের মধ্যেই বমির পর বমি করিতে লাগিল।

জোহরা আবার মূর্ছিতা হইয়া পড়িল! সে মূর্ছার পূর্বে মায়ের দিকে তাকাইয়া একটি কথা বলিয়াছিল — 'রাক্ষুসি!'

আরিফের বুঝিতে বাকি রহিল না সে কী খাইয়াছে!

কিন্তু এখানে থাকিয়া মরিলে চলিবে না! এই মৃত্যুর ইতিহাস সে তাহার পিতা-মাতাকে বলিয়া যাইবে। সে উর্ধ্বশ্বাসে স্টেশন অভিমুখে ছুটিল।

স্টেশনে পৌঁছিয়াই সে ভীষণ রক্ত-বমন করিতে লাগিল। রক্ত-বমন করিতে করিতেই সে প্রায় চলন্ত ট্রেনে গিয়া উঠিয়া পড়িল।

ট্রেন তখন ছাড়িয়া দিয়াছে। স্টেশন মাস্টার চিৎকার করিতে করিতে সে তখন ট্রেনে গিয়া উঠিয়া বসিয়াছে।

কামরা হইতে একজন সাহেবি পোশাক-পরা বাঙালি চেঁচাইয়া উঠিলেন, 'এটা ফার্স্ট ক্লাস, নেমে যাও, নেমে যাও!'

আরিফ কোনো কিছু উত্তর দেওয়ার আগেই আবার রক্ত-বমন করিতে লাগিল।

দৈবক্রমে যে বাঙালি সাহেবটি ট্রেনে যাইতেছিলেন, তিনি কলিকাতার একজন বিখ্যাত ডাক্তার।

আরিফ অস্ফুট স্বরে একবার মাত্র বলিল, 'আমায় বিষ খাইয়েছে, আমার—'

বলিয়াই অজ্ঞান হইয়া পড়িয়া গেল। ডাক্তার সাহেব মফস্সলের এক বড়ো জমিদার বাড়ির 'কলে' গিয়াছিলেন। তাঁহার সঙ্গেই ঔষধপত্রের বাক্স ছিল। তিনি তাড়াতাড়ি 'সার্ভেন্ট' কামরা হইতে চাকরকে ডাকিয়া, তাহার সাহায্যে আরিফকে ভালো করিয়া শোয়াইয়া নাড়ি পরীক্ষা করিয়া ইনজেকশন দিলেন। দুই তিনটা ইনজেকশন দিতেই রোগীকে অনেকটা সুস্থ মনে হইতে লাগিল। বমি বন্ধ হইয়া গেল।

ইচ্ছা করিয়াই ডাক্তার সাহেব গাড়ি থামান নাই। কারণ গাড়ি কলিকাতা পঁহুছিতে দেরি হইলে হয়তো এ হতভাগ্যকে আর বাঁচানো যাইবে না।

ট্রেন কলিকাতায় পঁহুছিলে, ডাক্তার সাহেব অ্যাম্বুলেন্স করিয়া আরিফকে হাসপাতালে পাঠাইয়া দিলেন।

জোহরা সত্যসত্যই পয়মন্ত, আরিফ মৃত্যুর সহিত মুখোমুখি আলাপ করিয়া ফিরিয়া আসিল।

এদিকে জোহরা চৈতন্য লাভ করিতেই যেই সে শুনিল, তাহার স্বামী চলিয়া গিয়াছে, তখন সে উন্মাদিনীর মতো ক্রন্দন করিতে করিতে তাহার পিতার পায়ে আছাড় খাইয়া পড়িয়া বলিতে লাগিল, তাহাকে এখনই তাহার শ্বশুরবাড়ি পাঠাইয়া দেওয়া হউক।

প্রতিবেশীরা কিছু বুঝিতে না পারিয়া, প্রশ্নের পরে প্রশ্ন করিতে লাগিল।

জোহরার পিতা-মাতা সকলকে বুঝাইলেন, কন্যার সমস্ত অলংকার গত রাত্রে চুরি যাওয়ায় জামাতা পুলিশে খবর দিতে গিয়াছে, মেয়েও সেই শোকে প্রায় উন্মাদিনী হইয়া গিয়াছে।

পির সাহেবের অভিশাপের ভয়ে লোকে বাড়িতে ভিড় করিতে পারিল না, কৌতূহল দমন করিয়া সরিয়া গেল।

৫

তিন দিন তিন রাত্রি যখন কন্যা জলস্পর্শও করিল না, তখন পিতা পালকি করিয়া কন্যাকে রসুলপুরে পাঠাইয়া দিয়া পুণ্য করিবার মানসে মক্কা যাত্রা করিলেন।

আরিফও সেই দিন সকালে কলিকাতা হাসপাতাল হইতে মোটরযোগে বাড়ি ফিরিয়াছে!

আশ্চর্য! সে বাড়ি ফিরিয়া কিন্তু পিতা-মাতাকে কিছু বলিল না। এই তিন দিন ধরিয়া সে মৃত্যুর সহিত যুদ্ধ করিতে করিতে অনেক কিছু ভাবিয়াছে। পিতা শুনিলে, তাহাদের খুন করিতে ছুটিবেন। তাহারা তো মরিবেই, তাহার পিতাকেও সে সেই সাথে হারাইবে। জোহরাও আত্মহত্যা করিবে!

জোহরা! জোহরা! ওই তিনটি অক্ষরে যেন বিশ্বের মধু সঞ্চিত! সে মৃত্যুকে স্পর্শ করিয়া প্রতিজ্ঞা করিয়াছে, দৈবকে ভিন্ন কাহাকেও সে দোষী করিবে না। বাহিরেও না, অন্তরেও না।

সে তখনও জানে না যে, সে আবার বাঁচিয়া ফিরিয়াছে! আর কাহাকে সে অপরাধী করিবে? তাহারা যে তাহারই প্রিয়তমার পরমাত্মীয়! বাঁচিয়া উঠিয়া সে যেন নবজীবন লাভ করিয়াছে। এ যেন তার আর এক জন্ম! মৃত্যুর স্পর্শ তাহাকে সোনা করিয়া দিয়াছে।

পুত্রের মুখ দেখিয়া পিতামাতা চমকিয়া উঠিলেন, 'একী, এমন নীল হয়ে গেছিস কেন? একী চেহারা হয়েছে তোর?'

আরিফ শান্তস্বরে 'কলেরা হয়েছিল, এশিয়াটিক কলেরা। বেঁচে এসেছি এই যথেষ্ট।'

পিতা-মাতা পুত্রকে জড়াইয়া ধরিয়া কাঁদিতে লাগিলেন। শত দরিদ্রকে ডাকাইয়া দান খয়রাত করিলেন। সন্ধ্যায় বাড়িতে মউলুদ[১] শরিফের ব্যবস্থা করিলেন।

তখনও সূর্য অস্ত যায় নাই, এমন সময় বাড়ির দ্বারে আসিয়া জোহরার পালকি থামিল।

১ অভিজাত ও সম্ভ্রান্ত।

জোহরা পালকি হইতে মৃত্যু-পাণ্ডুর মুখে নামিতেই সম্মুখে আরিফকে দেখিয়া চিৎকার করিয়া তাহার পায়ে পড়িয়া কাঁদিয়া উঠিল, 'তুমি এসেছ — বেঁচে ফিরে এসেছ ?'

বলিতে বলিতে সে মূর্ছিতা হইয়া পড়িল। সকলে ধরাধরি করিয়া তাহাকে ভিতরে লইয়া গেলেন। মূর্ছা ভাঙিয়া কথঞ্চিৎ সুস্থ হইলে, আরিফের পিতা-মাতা কাঁদিতে কাঁদিতে বলিলেন, 'তোরা দু-জনই কি মরতে মরতে ফিরে এলি ?'

মাতা কাঁদিতে লাগিলেন, 'আমার সোনার প্রতিমার কে এমন অবস্থা করলে !'

আরিফ জোহরাকে নিভৃতে ডাকিয়া সমস্ত কথা খুলিয়া বলিল। জোহরা স্বামীর পায়ে মাথা রাখিয়া কাঁদিতে লাগিল, 'না, না, তুমি শাস্তি দাও। তোমরা আমায় ঘৃণা করো, মারো !'

আরিফ জোহরার অধর দংশন করিয়া বলিল, 'এই নাও শাস্তি !'

৬

দুঃখ বিপদের এই ঝড়-ঝঞ্ঝার মাঝেও জোহরা তাহার পদ্ম-গোখরোর কথা ভোলে নাই। এতদিন সে তেমনই নীরবে তাহাদের কথা ভুলিয়া আছে, যেমন করিয়া সে তাহার মৃত খোকাদের ভুলিয়াছে ! কিন্তু সে কি ভুলিয়া থাকা ! এই নীরব অন্তর্দাহের বিষ-জ্বালা তাহাকে আজ মৃত্যুর দুয়ার পর্যন্ত ঠেলিয়া আনিয়াছে। সে সর্বদা মনে করে, সে বেদেনি, সে সাপুড়ের মেয়ে ! সে ঘুমে জাগরণে শুধু সর্পের স্বপ্ন দেখে। সে কল্পনা করে, তাহার স্বামী নাগলোকের অধীশ্বর, সে নাগমাতা, নাগ-রাজেশ্বরী !

বাড়িতে আসিয়া অবধি কাহাকেও পদ্ম-গোখরোর কথা জিজ্ঞাসা না করায়, শ্বশুর-শাশুড়ি স্বস্তির নিশ্বাস ফেলিয়া ভাবিলেন, বউ ওদের কথা বোধ হয় ভুলিয়া গিয়াছে।

গভীর রাত্রে জোহরা স্বপ্নে দেখিতেছিল, তাহার মৃত খোকা দুইজন যেন আসিয়া বলিতেছে, 'মা গো, বড়ো খিদে, কতদিন আমাদের দুধ দাওনি। আমরা কবরে শুয়ে আছি, আর উঠতে পারিনে ! একটু দুধ ! মা ! একটু দুধ ! বড়ো খিদে ! 'খোকা' 'খোকা' বলিয়া চিৎকার করিয়া কাঁদিয়া জোহরা জাগিয়া উঠিল। দেখিল, স্বামী ঘুমাইতেছে। প্রদীপ জ্বালিয়া কী যেন অন্বেষণ করিল, কেহ কোথাও নাই।

সে আজ উন্মাদিনী। সে আজ শোকাতুরা মা, সে পুত্রহারা জননী ! তাহার হারা-খোকা ডাক দিয়াছে, তাহারা ছয় মাস না খাইয়া আছে।

পাগলের মতো সে দ্বার খুলিয়া বাহির হইয়া গেল। বাড়ির সম্মুখেই মির পরিবারের গোরস্থান। ক্ষীণ শিখা প্রদীপ লইয়া উন্মাদিনী মাতা দুইটি ছোট্ট কবরের পার্শ্বে আসিয়া থামিল। পাশাপাশি দুইটি ছোট্ট কবর, যেন দুটি যমজ ভাই — গলাগলি করিয়া শুইয়া আছে।

শিয়রে দুইটি কৃষ্ণচূড়ার গাছ, জোহরাই স্বহস্তে রোপণ করিয়াছিল। এইবার তাহাতে ফুল ধরিয়াছে। রক্তবর্ণের ফুলে ফুলে কবর দুইটি ছাইয়া গিয়াছে।

মাতা ডাক ছাড়িয়া কাঁদিয়া উঠিল, 'খোকা ! খোকা ! কে তোদের এত ফুল দিয়াছে বাবা ! খোকা !'

মূর্ছিতা হইয়া পড়িয়াছিল, না ওই কবর ধরিয়া কাঁদিতে কাঁদিতে ঘুমাইয়া পড়িয়াছিল—

জানে না, জাগিয়া উঠিয়াই জোহরা দেখিল, তাহার বুকে কুণ্ডলী পাকাইয়া সেই পদ্ম-গোখরো-যুগল।

জোহরা উন্মত্তের মতো চিৎকার করিয়া উঠিল, 'খোকা, আমার খোকা, তোরা এসেছিস, তোদের মাকে মনে পড়ল?' জোহরা আবেগে সাপ দুইটিকে বুকে চাপিয়া ধরিল, সর্প দুইটিও মালার মতো তাহার কণ্ঠ-বাহু জড়াইয়া ধরিল।

তখন ভোর হইয়া গিয়াছে।

জোহরা দেখিল পদ্ম-গোখরোদ্বয়ের সে দুগ্ধ-ধবল কান্তি আর নাই, কেমন যেন শীর্ণ মলিন হইয়া গিয়াছে। তাহারা বারেবারে জিভ বাহির করিয়া যেন তাহাদের তৃষ্ণার কথা, ক্ষুধার কথা স্মরণ করাইয়া দিতেছে, 'মা গো বড়ো খিদে! তুমি তো ছিলে না, কে খেতে দেবে? একটু দুধ! বড়ো খিদে মা, বড়ো খিদে!'

জোহরা তাহাদের বুকে করিয়া ঘরে ঢুকিয়া দেখিল, তখনও কেহ জাগিয়া উঠে নাই।

সে হেঁশেলে ঢুকিয়া দেখিল, কড়া-ভরা দুগ্ধ।

বাটিতে করিয়া দিতেই সাপ দুইটি বুভুক্ষের মতো ঝাঁপাইয়া পড়িয়া দুগ্ধ পান করিতে লাগিল। যেন কত যুগযুগান্তরের ক্ষুধাতুর ওরা।

জোহরার দুই চক্ষু দিয়া তখন অশ্রুর বন্যা বহিয়া চলিয়াছে।

শাশুড়ি উঠিয়া বধূর কীর্তি দেখিয়া মূক স্তব্ধ হইয়া দাঁড়াইয়া ছিলেন; বধূ তাঁহাকে দেখিতে পাইবামাত্র বলিয়া উঠিলেন, 'ও মা, কী হবে, এ বালাইরা এ ছয় মাস কোথায় ছিল? যেমনই তুমি এসেছ, আর অমনই গায়ের গন্ধে এসে হাজির হয়েছে!'

জোহরা আহত স্বরে বলিয়া উঠিল, 'ষাট, ওরা বালাই হবে কেন মা? ওরা যে আমার খোকা!'

শাশুড়ি বুঝিতে পারিলেন না, হাসিয়া বলিলেন, 'সত্যিই ওরা তোমার খোকা বউমা। তুমি চলে যাবার পর আমরা দু একদিন ওদের দুধ দিয়েছিলাম। ও মা শুনলে অবাক হবে, ওরা দুধ ছুঁলেই না! চলে গেল! সাপও মানুষ চেনে। কলিকালে আরও কত কী দেখব!'

সাপ দুইটি তখন বোধ হয় অতিরিক্ত দুগ্ধপানবশতই নির্জীবের মতো বধূর পায়ের কাছে শুইয়া পড়িয়াছিল।

৭

সেইদিন সন্ধ্যা-রাত্রিতে বাড়ির একজন দাসী চিৎকার করিয়া উঠিল, 'ও মা গো, ভূতে ধরলে গো! জিনের বাদশা গো! জিন ভূত!'

বলিয়াই সে প্রায় অজ্ঞান হইয়া পড়িল। বাড়িময় ভীষণ হই চই পড়িয়া গেল।

আরিফের মাতা তখন আরিফকে ডাকিয়া বলিতেছিলেন, 'হাঁ রে, বউমা যে আবার পোয়াতি, তা তো বলিসনি। ওর যে ব্যথা উঠেছে।'

আরিফ বলিতেছিল, 'কিন্তু এখন তো ব্যথা ওঠার কথা নয় মা, মোটে তো সাত মাস!'

এমন সময় বাড়িময় শোরগোল উঠিল, 'ভূত! ভূত! য়্যাদ্দাড়িওয়ালা ভূত!'

বাড়ির চাকর-চাকরানি সকলে বলিল, তাহারা স্বচক্ষে দেখিয়াছে — জ্যান্ত ভূত! আকাশে গিয়া তাহার মাথা ঠেকিয়াছে! বাড়ির মধ্যে আমগাছ-তলায় দাঁড়াইয়া আছে!

আরিফ, আরিফের মাতা লন্ঠন লইয়া বাহির হইয়া আসিলেন। সত্যই তো কে যেন গাছতলায় প্রেতমূর্তির মতো দাঁড়াইযা!

তাঁহাদের পিছনে পিছনে যে ভূত দেখিতে জোহরাও বাহির হইয়া আসিযাছিল, তাহা কেহ দেখে নাই।

হঠাৎ ভূত চিৎকার করিয়া উঠিল, 'ওরে বাপরে, সাপে খেলে রে!'

জোহরা চিৎকার করিয়া উঠিল, 'বাবা তুমি!' আরিফের মাতাও বলিয়া উঠিল, 'য়্যাঁ বেয়াই?'

জোহরা তখন চিৎকার করিতেছে, 'ও সত্যই ভূত। বাবা নয়, বাবা নয়, ও ভূত! ওকে মারো! মেরে বের করে দাও!'

হঠাৎ শুনিতে পাইল, ভূত যেন যষ্টি দ্বারা নির্দয়ভাবে কাহাকে প্রহার করিতে করিতে চিৎকার করিতেছে — 'ওরে বাপরে সাপে খেয়ে ফেললে! আমায় সাপে খেয়ে ফেলল!'

জোহরা উন্মাদিনীর মতো তাহার শাশুড়ির হাতের লন্ঠন কাড়িয়া লইয়া কাঁদিতে কাঁদিতে ছুটিল — 'ওগো আমার খোকাদের মেরে ফেললে! ওকে ধরো! ওকে ধরো!'

জোহরার সাথে সাথে সকলে আমগাছতলায় গিয়া দেখিল, ভূত সত্যই আর কেহ নয়, সে জোহরার পিতা। তাহাকে তাহাদের বাস্তু সাপ পদ্ম-গোখরোদ্বয় নির্মমভাবে দংশন করিতেছে এবং ততোধিক নির্মমভাবে সে সর্পদ্বয়কে প্রহার করিতেছে।

জোহরা একবার 'খোকা' এবং একবার 'বাবা' বলিয়াই মূর্ছিতা হইয়া পড়িল।

জ্ঞান হইলে জোহরা আরিফকে ডাকিল। সকলে সরিয়া গেলে, সে জিজ্ঞাসা করিল— 'আমার খোকারা কই? আমার পদ্ম-গোখরো? আমার বাবা?'

আরিফ কাঁদিয়া বলিল; 'জোহরা! জোহরা। কেউ নেই! সব গেছে! সকলে গেছে! তোমার বাবা মরেছেন পদ্ম-গোখরোর কামড়ে!'

'তোমার মা মারা গেছেন কলেরা হয়ে। ওঁরা মক্কা যাচ্ছিলেন। তোমার মা রাস্তায় মারা গেলে, তোমার বাবা অনুতপ্ত হয়ে তোমায় শেষ দেখা দেখতে আসেন লুকিয়ে। লুকিয়েই হয়তো তোমায় দেখে চলে যেতেন। এমন সময় চাকরানি দেখতে পেয়ে ভূত বলে চিৎকার করে! ঠিক সেই সময় তোমার পদ্ম-গোখরো তাঁকে তাড়া করে!'

জোহরা হাঁপাইতে হাঁপাইতে বলিল, 'বেশ হয়েছে, জাহান্নামে গেছে ওরা! যাক। আমার পদ্ম-গোখরো — আমার খোকারা কোথায় বলো!'

আরিফ বলিল, 'তোমার বাবা তাদের মেরে ফেলেছেন!'

জোহরা, 'এ্যাঁ খোকারা নাই?' বলিয়াই অজ্ঞান হইয়া পড়িল।

ভোর হইতে না হইতে গ্রামময় রাষ্ট্র হইয়া গেল, মির সাহেবদের সোনার বউ এক জোড়া মরা সর্প প্রসব করিয়া মারা গিয়াছে।

পড়তে লাগল গিয়ে। এইরূপে যখন দলের পাঁচ ছয় জন, মায় রুস্তম সর্দার জলে গিয়ে পড়েছে — তখন রুস্তমিদলের আমির তার পকেট থেকে দু-ফলা ছুরিটা বের করে সবুরকে আক্রমণ করল। ভাগ্যক্রমে প্রথম ছুরির আঘাত সবুরের বুকে না লেগে হাতে গিয়ে লাগল। সবুর প্রাণপণে আমিরের হাত মুচড়ে ধরতেই সে ছুরি সমেত উলটে পড়ে গেল এবং আমিরের হাতের ছুরি আমিরেরই বুকে আমূল বিদ্ধ হয়ে গেল। আমির একবার মাত্র "উঃ" বলেই অচৈতন্য হয়ে গেল! বাকি যারা যুদ্ধ করছিল — তারা পাড়ায় গিয়ে খবর দিতেই পাড়ার লোক ছুটে এল। আলি নসিব মিয়াঁও এলেন।

সবুর ততক্ষণে তার রক্তাক্ত ক্ষতবিক্ষত ক্লান্ত শরীর নিয়েই আমিরকে কোলে তুলে নিয়ে তার বুকের ছুরিটা তুলে ফেলে সেই ক্ষতমুখে হাত চেপে ধরেছে। আর তার হাত বেয়ে ফিনিক দিয়ে রক্ত-ধারা ছুটে চলেছে!

আলি নসিব মিয়াঁ তাঁর চক্ষুকে বিশ্বাস করতে পারলেন না। তিনি দুই হাত দিয়ে তাঁর চক্ষু ঢেকে ফেললেন।

একটু পরে ডাক্তার এবং পুলিশ দু-ই এল। আমিরকে নিয়ে ডাক্তারখানায়, সবুরকে নিয়ে গেল থানায়।

সবুরকে থানায় নিয়ে যাবার আগে দারোগাবাবু আলি নসিব মিয়াঁর অনুরোধে তাকে একবার তাঁর বাড়িতে নিয়ে গেলেন। সে দারোগাবাবুর কাছে একটুও অতিরঞ্জিত না করে সমস্ত কথা খুলে বললে। তার কথা অবিশ্বাস করতে কারুরই প্রবৃত্তি হল না। দারোগাবাবু বললেন, 'কেস খুব সিরিয়স নয়, ছেলেটা বেঁচে যাবে। এ কেস আপনারা আপসে মিটিয়ে ফেলুন সাহেব।'

আলি নসিব মিয়াঁ বললেন, 'আমার কোনো আপত্তি নাই দারোগা সাহেব, আমিরের বাপে কি কেস মিটাইব? তারে তো আপনি জানেন। যারে কয় এক্কেরে বাঙাল!'

দারোগাবাবু বললেন 'দেখা যাক, এখন তো ওকে থানায় নিয়ে যাই। কী করি, আমাদের কর্তব্য করতেই হবে।'

ততক্ষণে আলি নসিব মিয়াঁর বাড়িতে কান্নাকাটি পড়ে গেছে। এই খবর শুনেই নূরজাহান মূর্ছিতা হয়ে পড়েছিল। আলি নসিব মিয়াঁ সবুরকে সাথে নিয়ে ঘরে ঢুকলেন, তখন নূরজাহান একেবারে প্রায় সবুরের পায়ের কাছে পড়ে কেঁদে উঠল, 'কে তোমারে এমনডা করবার কইছিল? কেন এমনডা করলে?'

নূরজাহানের মা সবুরকে তার গুণের জন্য ছেলের মতোই মনে করতেন। তা ছাড়া, তাঁর পুত্র না হওয়ায় পুত্রের প্রতি সঞ্চিত সমস্ত স্নেহ গোপনে সবুরকে ঢেলে দিয়েছিলেন। তিনি সবুরের মাথাটা বুকের উপর চেপে ধরে কেঁদে আলি নসিব মিয়াঁকে বললেন, 'আমার পোলা এ, আমি দশ হাজার ট্যাহা দিবাম, দারোগাব্যাডারে কন, হে এরে ছ্যাইরা দিয়া যাক।'

সবুর তার রক্তমাখা হাত দিয়ে নূরজাহানকে তুলে বলে উঠল, 'আমি যাইতেছি ভাই! যাইবার আগে দেহাইয়া গেলাম — আমিও মানষের পোলা। এ যদি না দেহাইতাম, তুমি আমায় ঘৃণা করতা। খোদায় তোমায় সুখে রাখুন!' বলেই তার মায়ের পায়ে হাত দিয়ে সালাম করে বললে 'আম্মাগো এই তিনডা বছরে আপনি আমায় আমার মায়ের

শোক ভুলাইছিলেন।' আর সে বলতে পারল না — কান্নায় তার কণ্ঠ রুদ্ধ হয়ে গেল।'

আলি নসিব মিয়াঁর পদধূলি নিয়ে সে নির্বিকারচিত্তে থানায় চলে গেল। দারোগাবাবু কিছুতেই জামিন দিতে রাজি হলেন না। দশ হাজার টাকার বিনিময়েও না, খুনি আসামিকে ছেড়ে দিলে তাঁর চাকরি যাবে।

নূরজাহানের কানে কেবল ধ্বনিত হতে লাগল, 'তুমি আমায় ঘৃণা করতে।' তার ঘৃণায় সবুরের কী আসত যেত ? কেন সে তাকে খুশি করবার জন্য এমন করে 'মরিয়া হইয়া' উঠল ? সে যদি আজ এমন করে না বলত সবুরকে, তা হলে কখনই সে এমন কাজ করত না। এমন নির্যাতন তো সে তিন বছর ধরে সয়ে আসছে। তারই জন্য আজ সে থানায় গেল। দু-দিন পরে হয়তো তার জেল, দ্বীপান্তর — হয়তো বা তার চেয়ে বেশি — ফাঁসি হয়ে যাবে! 'উঃ' বলে আর্তনাদ করে সে মূর্ছিতা হয়ে পড়ল।

আলি নসিব মিয়াঁ যেন আজ এক নতুন জগতের সন্ধান পেলেন। আজ সবুর তার দুঃখ দিয়ে তাঁর সুখের বাকি দিনগুলোকেও মেঘাচ্ছন্ন করে দিয়ে গেল! একবার মনে হল, বুঝি বা দুধ-কলা দিয়ে তিনি সাপ পুষেছিলেন! পরক্ষণেই মনে হল সে সাপ নয়, সাপ নয়! ও নিষ্পাপ নিষ্কলঙ্ক! আর — যদি সাপই হয় — তা হলেও ওর মাথায় মণি আছে! ও জাত-সাপ।

হঠাৎ তাঁর মনে পড়ে গেল, তাঁর অনুকম্পায় প্রতিপালিত হলেও বংশ-মর্যাদায় সবুর তাঁদের চেয়েও অনেক উচ্চে। আজ সে দরিদ্র, পিতৃমাতৃহীন নিঃসহায় — কিন্তু একদিন এদেরই বাড়িতে আলি নসিব মিয়াঁর পূর্বপুরুষেরা নওকরি' করেছেন। তা ছাড়া এই তিন বছর তিনি সবুরকে যে অন্ন বস্ত্র দিয়েছেন তার বিনিময়ে সে তাঁর কন্যাকে উর্দু ও ফার্সিতে যে কোনো মাদ্রাসার ছেলের চেয়েও পারদর্শিনী করে দিয়ে গেছে। আলি নসিব মিয়াঁ নিজে মাদ্রাসা-পাশ হলেও মেয়ের কাছে তাঁর উর্দু ফারসি সাহিত্য নিয়ে আলোচনা করতে ভয় হয়। সে তো এতটুকু ঋণ রাখিয়া যায় নাই। শ্রদ্ধায় প্রীতিতে পুত্রস্নেহে তাঁর বুক ভরে উঠল!... যেমন করে হোক, ওকে বাঁচাতেই হবে!

নিজের জন্য নয়, নিজের চেয়েও প্রিয় ওই কন্যার জন্য! আজ তো আর তাঁর মেয়ের মন বুঝতে আর বাকি নেই। অন্যের ঘরে পাঠাবার ভয়ে মেয়ের বিয়ের নামে শিউরে উঠেছেন এতদিন, আজ যদি এই ছেলের হাতে মেয়েকে দেওয়া যায় — মেয়ে সুখী হবে, তাকে পাঠাতেও হবে না অন্য ঘরে। সে-ই তো ঘরের ছেলে হয়ে থাকবে। উচ্চশিক্ষা ? মাদ্রাসার শেষ পরীক্ষা তো সে দিয়েইছে — পাশও করবে সে হয়তো সর্বোচ্চ স্থান অধিকার করে। তার পর কলেজে ভর্তি করে দিলেই হবে।

এই ভবিষ্যৎ সুখের কল্পনা করে — আলি নসিব মিয়াঁ অনেকটা শান্ত হলেন এবং মেয়েকেও সান্ত্বনা দিতে লাগলেন। সে রাত্রে নূরজাহানের আর মূর্ছা হল না, সে ঘুমাতেও পারল না। সমস্ত অন্ধকার ভেদ করে তার চোখে ফুটে উঠতে লাগল — সেই দুটি চোখ, দুটি তারার মতো! প্রভাতি তারা আর সন্ধ্যাতারা।

## ৪

আমিরকে বাঁচানো গেল না মৃত্যুর হাত থেকে — সবুরকে বাঁচানো গেল না জেলের হাত থেকে।

ময়মনসিংহের হাসপাতালে নিয়ে যেতে যেতে পথেই তার মৃত্যু হল। আমিরের পিতা কিছুতেই মিটমাট করতে রাজি হলেন না। তিনি এই বলে নালিশ করলেন যে, তাঁর ইচ্ছা ছিল নূরজাহানের সাথে আমিরের বিয়ে দেন, আর তা জানতে পেরেই সবুর তাকে হত্যা করেছে। তার কারণ, সবুরের সাথে নূরজাহানের গুপ্ত প্রণয় আছে। প্রমাণ-স্বরূপ তিনি বহু সাক্ষী নিয়ে এলেন — যারা ওই দুর্ঘটনার দিন নূরজাহানকে সবুরের পা ধরে কাঁদতে দেখেছে! তা ছাড়া সবুর পড়াবার নাম করে নূরজাহানের সাথে মিলবার যথেষ্ট সুযোগ পেত!

নূরজাহান আর আলি নসিব মিয়াঁ একেবারে মাটির সাথে মিশে গেল। দেশময় ঢি ঢি পড়ে গেল। অধিকাংশ লোকেই এ কথা বিশ্বাস করল।

আলি নসিব মিয়াঁ শত চেষ্টা করেও সবুরকে উকিল দেওয়ার জন্য রাজি করাতে পারলেন না। সে কোর্টে বললে, সে নিজেই আত্মপক্ষ সমর্থন করবে — উকিল বা সাক্ষী কিছুই নিতে চায় না সে। আলি নসিব মিয়াঁর টাকার লোভে বহু উকিল সাধ্যসাধনা করেও সবুরকে টলাতে পারল না। আলি নসিব মিয়াঁ তাঁর স্ত্রী ও কন্যাকে নিয়ে তাকে জেলে দেখা করে শেষ চেষ্টা করেছিলেন। তাতেও সফলকাম হননি। নরূজাহানের অনুরোধে সে বলেছিল, অনেক ক্ষতিই তোমাদের করে গেলাম — তার উপরে তোমাদের আরও আর্থিক ক্ষতি করে আমার বোঝা ভারী করে তুলতে চাইনে। আমায় ক্ষমা কোরো নূরজাহান, আমি তোমাদেরে আমার কথা ভুলতে দিতে চাইনে বলেই এই দয়াটুকু চাই!

সে সেশনে সমস্ত ঘটনা আনুপূর্বিক অকপটে বলে গেল। জজ সব কথা বিশ্বাস করলেন। জুরিরা বিশ্বাস করলেন না। সবুর সাত বছরের সশ্রম কারাদণ্ডে দণ্ডিত হল। আপিল করল না। সকলে বললে, আপিল করলে সে মুক্তি পাবেই। তার উত্তরে সবুর হেসে বলেছিল যে, সে মুক্তি চায় না — আমিরের যে-টুকু রক্ত তার হাতে লেগেছিল— তা ধুয়ে ফেলতে সাতটা বছরেও যদি সে পারে— সে নিজেকে ভাগ্যবান মনে করবে।

জজ তার রায়ে লিখেছিলেন, আর কাউকে দণ্ড দিতে এত ব্যথা তিনি পাননি জীবনে।

যেদিন বিচার শেষ হয়ে গেল, সেদিন সপরিবারে আলি নসিব মিয়াঁ ময়মনসিংহে ছিলেন।

নূরজাহান তার বাবাকে সেই দিনই ধরে বসলে, — তারা সকলে মক্কা যাবে। আলি নসিব মিয়াঁ বহুদিন থেকে হজ করতে যাবেন বলে মনে করে রেখেছিলেন, মাঝে মাঝে বলতেনও সে কথা। নানান কাজে যাওয়া আর হয়ে উঠেনি, মেয়ের কথায় তিনি যেন আশমানের চাঁদ হাতে পেলেন। অত্যন্ত খুশি হয়ে বলে উঠলেন, 'ঠিক কইছস বেডি, চল আমরা মক্কায় গিয়াই এ সাতটা বছর কাটাইয়া দিই। এ পাপ-পুরীতে আর থাকবাম না! আর আল্লায় যদি বাঁচাইয়া রাহে, ব্যাডা তালবিল্লিরে কইয়া যাইবাম, হে যেন একডিবার আমাদের দেখা দিয়া আইয়ে।' 'ব্যাডা তালবিল্লি' বলেই হো হো করে পাগলের মতো হেসে উঠেই আলি নসিব মিয়াঁ পরক্ষণে শিশুর মতো ডুকরে কেঁদে উঠলেন।

নূরজাহানের মা প্রতিবাদ করলেন না। তিনি জানতেন, মেয়ের যা কলঙ্ক রটেছে,

তাতে তার বিয়ে আর এ দেশে দেওয়া চলবে না। আর, এ মিথ্যা বদনামের ভাগী হয়ে এ দেশে থাকাও চলে না।

ঠিক হল একেবারে সব ঠিকঠাক করে জমি-জায়গা বিক্রি করে শুধু নগদ টাকা নিয়ে চলে যাবেন। আলি নসিব মিয়াঁ সেইদিন স্থানীয় ব্যাঙ্কের ম্যানেজারের সাথে দেখা করে সম্পত্তি বিক্রয়ের ব্যবস্থা করে এলেন। কথা হল ব্যাঙ্কই এখন টাকা দেবে, পরে তারা সম্পত্তি বিক্রি করে টাকা তুলে নেবে।

তার পরদিন সকলে জেলে গিয়ে সবুরের সাথে দেখা করলেন। সবুর সব শুনল। তার চোখ ফেটে জল গড়িয়ে পড়ল। জেলের জামার হাতায় তা মুছে বললে, 'আব্বা, আম্মা, আমি সাত বছরে পরে যাইবাম আপনাদের কাছে— কথা দিতাছি।'

তার পর নূরজাহানের দিকে ফিরে বললে, 'আল্লায় যদি এই দুনিয়ার দেখবার না দেয়, যে দুনিয়াতেই তুমি যাও আমি খুঁইজ্যা লইবাম।' অশ্রুতে কণ্ঠ নিরুদ্ধ হয়ে গেল, আর সে বলতে পারলে না। নূরজাহান কাঁদতে কাঁদতে সবুরের পায়ের ধুলা নিতে গিয়ে তার দু-ফোঁটা অশ্রু সবুরের পায়ে গড়িয়ে পড়ল! বলল, 'তাই দোওয়া করো।'

কারাগারের দুয়ার ভীষণ শব্দে বন্ধ হয়ে গেল। সেই দিকে তাকিয়ে নূরজাহানের মনে হল — তার সকল সুখের স্বর্গের দ্বার বুঝিবা চিরদিনের জন্যই রুদ্ধ হয়ে গেল!

# শিউলিমালা

মিস্টার আজহার কলকাতার নাম-করা তরুণ ব্যারিস্টার।

বাটলার, খানসামা, বয়, দারোয়ান, মালি, চাকর-চাকরানিতে বাড়ি তার হরদম সরগরম।

কিন্তু বাড়ির আসল শোভাই নাই। মিস্টার আজহার অবিবাহিত।

নাম-করা ব্যারিস্টার হলেও আজহার সহজে বেশি কেস নিতে চায় না। হাজার পীড়াপীড়িতেও না। লোকে বলে, পসার জমাবার এও একরকম চাল।

কিন্তু কলকাতার দাবাড়েরা জানে যে, মিস্টার আজহারের চাল যদি থাকে — তা সে দাবার চাল।

দাবা-খেলায় তাকে আজও কেউ হারাতে পারেনি। তার দাবার আড্ডার বন্ধুরা জানে, এই দাবাতে মিস্টার আজহারকে বড়ো ব্যারিস্টার হতে দেয়নি, কিন্তু বড়ো মানুষ করে রেখেছে।

বড়ো ব্যারিস্টার যখন 'উইকলি নোটস' পড়েন আজহার তখন অ্যালেখিন, ক্যাপাব্লাঙ্কা কিংবা রুবিনস্টাইন, রেটি, মরফির খেলা নিয়ে ভাবে, কিংবা চেস-ম্যাগাজিন নিয়ে পড়ে, আর চোখ বুজে তাদের চালের কথা ভাবে।

সকালে তার হয় না, বিকেলের দিকে রোজ দাবার আড্ডা বসে। কলকাতার অধিকাংশ বিখ্যাত দাবাড়েই সেখানে এসে আড্ডা দেয়, খেলে, খেলা নিয়ে আলোচনা করে।

আজহারের সবচেয়ে দুঃখ, ক্যাপাব্লাঙ্কার মতো খেলোয়াড় কিনা অ্যালেখিনের কাছে হেরে গেল। অথচ অ্যালেখিনই বোগোল-জুবোর মতো খেলোয়াড়ের কাছে অন্তত পাঁচ পাঁচবার হেরে যায়!

মিস্টার মুখার্জি অ্যালেখিনের একরোখা ভক্ত। আজও মিস্টার আজহার নিত্যকার মতো একবার ওই কথা নিয়ে দুঃখ প্রকাশ করলে, মিস্টার মুখার্জি বলে উঠল — 'কিন্তু তুমি যাই বল আজহার, অ্যালেখিনের ডিফেন্স — ওর বুঝি জগতে তুলনা নেই। আর বোগোল-জুবো? ও যে অ্যালেখিনের কাছ তিন-পাঁচে পনেরোবার হেরে ভূত হয়ে গেছে! ওয়ার্লড-চ্যাম্পিয়ানশিপের খেলায় অমন দু চার বাজি সমস্ত ওয়ার্লড-চ্যাম্পিয়ানই হেরে থাকেন। চব্বিশ দান খেলায় পাঁচ দান জিতেছে। তা ছাড়া, বোগোল-জুবোও তো যে সে খেলোয়াড় নয়!'

আজহার হেসে বলে উঠল, 'আরে রাখো তোমার অ্যালেখিন। এইবার ক্যাপাব্লাঙ্কার সাথে আবার খেলা হচ্ছে তার, তখন দেখো একবার অ্যালেখিনের দুর্দশা! আর বোগোল-জুবোকে তো সেদিনও ইটালিয়ান মন্টেসেলি বগলা-দাবা করে নিলে! হাঁ, খেলে বটে গ্রানফেল্ড!'

বন্ধুদের মধ্যে একজন চটে গিয়ে বললে, 'তোমাদের কি ছাই আর কোনো কম্ম

নেই? কোথাকার বগলঝুপো না ছাইমুণ্ডু, অ্যালেখিন না ঘোড়ার ডিম — জ্বালালে বাবা।'

মুখার্জি হেসে বলল, 'তুমি তো বেশ গ্রাবু খেলতে পার অজিত, এমন মাহ ভাদর, চলে যাওনা স্ত্রীর বোনেদের বাড়িতে! এ দাবার চাল তোমার মাথায় ঢুকবে না!'

তরুণ উকিল নাজিম হাই তুলে তুড়ি দিয়ে বলে উঠলে, 'ও জিনিস মাথায় না ঢোকাতে বেঁচে গেছি বাবা! তার চেয়ে আজহার সাহেব দুটো গান শোনান, আমরা শুনে যে যার ঘরে চলে যাই। তার পর তোমরা রাজা মন্ত্রী নিয়ে বোসো।'

দাবাড়ে দলের আপত্তি টিকল না। আজহারকে গাইতে হল। আজহার চমৎকার ঠুংরি গায়। বিশুদ্ধ লখনউ ঢং-এর ঠুংরি গান তার জানা ছিল। এবং তা এমন দরদ দিয়ে গাইত সে, যে শুনত সেই মুগ্ধ হয়ে যেত। আজ কিন্তু সে কেবলই গজল গাইতে লাগল।

আজহার অন্য সময় সহজে গজল গাইতে চাইত না।

মুখার্জি হেসে বলে উঠল, — 'আজ তোমার প্রাণে বিরহ উথলে উঠল নাকি হে? কেবলই গজল গাচ্ছ, মানে কী? রংটং ধরেছে নাকি কোথাও!'

আজহারও হেসে বলল, 'বাইরের দিকে একবার তাকিয়ে দেখো।'

এতক্ষণে যেন সকলে বাইরের দিকে নজর পড়ল। একটু আগের বর্ষা-ধোয়া ছলছলে আকাশ। যেন একটি বিরাট নীল পদ্ম। তারই মাঝে শরতের চাঁদ যেন পদ্মমণি। চারপাশে তারা যেন আলোক-ভ্রমর।

লেক-রোডের পাশে ছবির মতো বাড়িটি।

শিউলির সাথে রজনিগন্ধার গন্ধ-মেশা হাওয়া মাঝে মাঝে হলঘরটাকে উদাস-মদির করে তুলছিল!

সকলেরই চোখ মন দু-ই যেন জুড়িয়ে গেল!

নাজিম সোজা হয়ে বসে বলল, 'ওই দাবার গুটি নিয়ে বসলে কি আর এসব চোখে পড়ত?'

আজহার দীর্ঘশ্বাস ফেলে অন্যমনস্কভাবে বলে উঠল, 'সত্যিই তাই।'

মুখার্জি বলে উঠল 'না; এ শালার শিউলির ফুল আজ দাবা খেলতে দেবে না দেখছি!'

আজহার বিস্মিত হয়ে বলে উঠল, 'তোমারও শিউলি! ফুলের সঙ্গে কোনো কিছু জড়িত আছে নাকি হে?'

তারা কিছু বলবার আগেই অজিত বলে উঠল, 'আরে ছোঃ! দাবাড়ের আবার রোমান্স! বেচারার জীবনে একমাত্র লাভ-অ্যাফেয়ার স্ত্রীর সঙ্গে! নিজের স্ত্রীর প্রেমে পড়া! রাম বলো! তাও — সে স্ত্রী চলে গেছেন বাপের বাড়ি — ওই দাবার জ্বালায়! ওর আবার শিউলি ফুল!'

সকলে হো হো করে হেসে উঠল। মুখার্জি চটে গিয়ে বলে উঠল, 'তুই থাম অজিত! পাগলের মতো যা তা বকলেই তাকে রসিকতা বলে না!'

অজিত মুখ চুন করার ভান করে বলে উঠল, 'আমি তো রসিকতা করিনি দাদা। তুমি সত্যসত্যই তোমার স্ত্রীর প্রেমে পড়েছ — দশ জনে বদনাম দেয়, তাই আমিও

বললাম। ওঁরা যদি তা শুনে হাসেন, তাতে আমার কী দোষ হল?'

আজহার হেসে বলে উঠল, 'এ কী তোমার অন্যায় অপবাদ অজিত? স্ত্রীর সঙ্গে ছাড়া আর কারুর সঙ্গে দাবাড়ের কোনো কিছু দুর্ঘটনা ঘটতে পারে না, এ তুমি কী করে জানলে?'

অজিত বললে, 'প্রথম মিস্টার মুখার্জি, তার পর তোমাকে দেখে!'

আজহার বলে উঠল, 'আরে, আমি যে বিয়েই করিনি।'

অজিত বলে উঠল, 'তার মানে, তোমার অবস্থা আরও শোচনীয়! ও বেচারা তবু অন্তত স্ত্রীর সঙ্গে লভে পড়ল, তোমার আবার স্ত্রীই জুটল না!'

নাজিম টেবিল চাপড়ে চেঁচিয়ে বলে উঠল, 'ব্রাভো! বেঁচে থাকুন অজিতবাবু। এইবার জোর বলেছেন!'

এমন সময় মালি শিউলিফুলের একজোড়া চমৎকার গোড়ে মালা টেবিলের উপরে রেখে চলে গেল। অজিত গম্ভীরভাবে মালা দুটি ব্র্যাকেটে ঝুলিয়ে রাখতেই সকলে হেসে উঠল। অজিত অন্য দিকে মুখ ফিরিয়ে অভিনয় করার সুরে বলে উঠল, 'হে ব্র্যাকেট-সুন্দরী! আজি এই শুক্লা শারদীয়া নিশীথে এই সেঁউতি মালার—'

আজহার ম্লান হাসি হেসে বাধা দিয়ে বলল 'দোহাই অজিত। ও-মালা নিয়ে বিদ্রুপ করিসনে ভাই! ও-মালা আমার নয়!'

অজিত নাছোড়বান্দা! তার বিস্ময়কে চাপা দিয়ে সে বলে উঠল, 'তবে এ-মালা কার বধূ? থুড়ি — কার উদ্দেশে বধূ?'

নাজিম বলে উঠল, 'দেখো, দাবাড়ের নাকি রোমান্স নেই?'

আজহার বলে উঠল, 'আমি প্রতি বছর এমনি পয়লা আশ্বিন শিউলিফুলের মালা জলে ভাসিয়ে দেই। এ-মালা জলের—অন্য কারুর নয়।' মুখে বিষাদমাখা হাসি।

মায় দাবাড়ের দল পর্যন্ত খাড়া হয়ে উঠে বসল। অজিত বয়কে হাঁক দিয়ে চা আনতে বলে ভালো করে কাপড়-চোপড় গুছিয়ে বসে আজহারের দিকে চেয়ারটা ফিরিয়ে বলে উঠল, 'তারপর বলো তো বন্ধু, ব্যাপারটা কী! সঙিন নিশ্চয়ই! পয়লা আশ্বিন — প্রতি বছর শিউলিমালা জলে ভাসিয়ে দেওয়া! চমৎকার গল্প হবে! বলে ফেলো। নইলে, এইখানে সকলে মিলে সত্যাগ্রহ আরম্ভ করে দেব!'

সকলে হেসে উঠল, কিন্তু সায় দিল সকলে অজিতের প্রস্তাবে।

অনেক পীড়াপীড়ির পর আজহার হেসে বলে উঠল, 'কিন্তু তারও আরম্ভ যে দাবা খেলা দিয়ে!'

অজিত লাফিয়ে বলে উঠল, 'তা হোক! ও পলতার সুক্তো খেয়ে ফেলা যাবে কোনো রকমে, শেষের দিকে দই-সন্দেশ পাব।'

মুখার্জি বলে উঠল, 'এ দাবা খেলায় নৌকোর কিস্তিই বেশি থাকবে হে! গজ ঘোড়া কাটাকাটি হয়ে যাবে! ভয় নেই!'

## ২

সকলের আর এক প্রস্থ চা খাওয়া হলে পর সিগার ধরিয়ে মিনিটখানিক ধূম্র উদ্গীরণ করে আজহার বলতে লাগল—

তখন সবেমাত্র ব্যারিস্টারি পাশ করে এসেই শিলং বেড়াতে গেছি। ভাদ্র মাস। তখনও পূজার ছুটিওয়ালার দল এসে ভিড় জমায়নি। তবে আগে থেকেই দু-একজন করে আসতে শুরু করেছেন। ছেলেবেলা থেকেই আমার দাবাখেলার ওপর বড্ডো বেশি ঝোঁক ছিল। ও ঝোঁক বিলেতে গিয়ে আরও বেশি করে চাপল। সেখানে ইয়েটস, মিচেল, উইন্টার, টমাস প্রভৃতি সকল নাম-করা খেলোয়াড়ের সঙ্গো খেলেছি এবং কেম্ব্রিজের হয়ে অনেকগুলো খেলা জিতেওছি। শিলং গিয়ে খুঁজতেই দু-একজন দাবা-খেলোয়াড়ের সঙ্গো পরিচয়ও হয়ে গেল। তবে তারা কেউ বড়ো খেলোয়াড় নয়। তারা আমার কাছে ক্রমাগত হারত। একদিন ওরই মধ্যে একজন বলে উঠল, 'একজন বুড়ো রিটায়ার্ড প্রফেসর আছেন এখানে, তিনি মস্ত বড়ো দাবাড়ে, শোনা যায় — তাঁকে কেউ হারাতে পারে না — যাবেন খেলতে তাঁর, সাথে?'

আমি তখনই উঠে পড়ে বললাম, 'এখনই যাব, চলুন কোথায় তিনি?'

সে ভদ্রলোকটি বললেন, 'চলুন না, নিয়ে যাচ্ছি! আপনার মতো খেলোয়াড় পেলে তিনি বড়ো খুশি হবেন। তাঁরও আপনার মতোই দাবা-খেলার নেশা! অদ্ভুত খেলোয়াড় বুড়ো, চোখ বেঁধে খেলে মশাই!'

আমি ইউরোপে অনেকেরই 'ব্লাইন্ড ফোল্ডেড' খেলা দেখেছি, নিজেও অনেকবার খেলেছি। কাজেই এতে বিশেষ বিস্মিত হলাম না।

তখন সন্ধ্যা ঘনিয়ে এসেছে। আকাশে এক ফালি চাঁদ, বোধ হয় শুক্লাপঞ্চমীর। যেন নতুন আশার ইঙ্গিত। সারা আকাশে যেন সাদা মেঘের তরণির বাইচ খেলা শুরু হয়েছে। চাঁদ আর তারা তার মাঝে যেন হাবুডুবু খেয়ে একবার ভাসছে একবার উঠছে।

ইউক্যালিপটাস আর দেবদারু তরুঘেরা একটি রঙিন বাংলোয় গিয়ে আমরা উঠতেই দেখি, প্রায় ষাটের কাছাকাছি বয়েস এক শান্ত সৌম্যামূর্তি বৃদ্ধ ভদ্রলোক একটি তরুণীর সঙ্গো দাবা খেলছেন।

আমাদের দেশের মেয়েরাও দাবা খেলেন, এই প্রথম দেখলাম।

বিস্ময়-শ্রদ্ধা-ভরা দৃষ্টি দিয়ে তরুণীর দিকে তাকাতেই তরুণীটি উঠে পড়ে বললে, 'বাবা, দ্যাখো কারা এসেছেন!'

খেলাটা শেষ না হতেই মেয়ে উঠে পড়াতে বৃদ্ধ ভদ্রলোক যেন একটু বিরক্ত হয়েই আমাদের দিকে তাকিয়ে পরক্ষণেই হাসিমুখে উঠে বললেন 'আরে, বিনয়বাবু যে! এঁরা, কারা?' এসো, বোসো। এঁদের পরিচয়—

বিনয়বাবু — যিনি আমায় নিয়ে গেছিলেন, আমার পরিচয় দিতেই বৃদ্ধ লাফিয়ে উঠে আমায় একেবারে বুকে জড়িয়ে ধরে বলে উঠলেন, 'আপনি — এই তুমিই আজহার? আরে, তোমার নাম যে চেস-ম্যাগাজিনে, কাগজে অনেক দেখেছি। তুমি যে মস্ত বড়ো খেলোয়াড়! ইয়েটসের সঙ্গো বাজি চটিয়েছ, একী কম কথা! এই তো তোমার বয়েস! — বড়ো খুশি হলুম — বড়ো খুশি হলুম!... ওমা শিউলি, একজন মস্ত দাবাড়ে এসেছেন! দেখে যাও! বাঃ, বড়ো আনন্দে কাটিবে তাহলে। এই বুড়ো বয়সেও আমার বড্ডো দাবা-খেলার ঝোঁক, কী করি, কাউকে না পেয়ে মেয়ের সাথেই খেলছিলুম!' বলেই হো হো করে প্রাণখোলা হাসি হেসে শান্ত সন্ধ্যাকে মুখরিত করে তুললেন।

শিউলি নমস্কার করে নীরবে তার বাবার পাশে এসে বসল। তাকে দেখে আমার মনে হল এ যেন সত্যই শরতের শিউলি।

গায়ে গোধূলি রং-এর শাড়ির মাঝে নিষ্কলঙ্ক শুভ্র মুখখানি — হলুদ রং বোঁটায় শুভ্র শিউলিফুলের মতোই সুন্দর দেখাচ্ছিল। আমার চেয়ে থাকার মাত্রা হয়তো একটু বেশিই হয়ে পড়েছিল। বৃদ্ধের উক্তিতে আমার চমক ভাঙল।

বৃদ্ধ যেন খেলার জন্য অসহিষ্ণু হয়ে পড়ছিলেন। চাকর চায়ের সমগ্ৰাম এনে দিতেই শিউলি চা তৈরি করতে করতে হেসে বলে উঠল, 'বাবার বুঝি আর দেরি সইছে না?' বলেই আমার দিকে তাকিয়ে বলে উঠল, 'কিছু মনে করবেন না! বাবা বড্ড দাবা খেলতে ভালোবাসেন! দাবা খেলতে না পেলেই ওঁর অসুখ হয়!' বলেই চায়ের কাপ এগিয়ে দিয়ে বলল, 'এইবার চা খেতে খেতে খেলা আরম্ভ করুন, আমরা দেখি।'

বিনয় হেসে বলল, 'হাঁ, এইবার সমানে সমানে লড়াই। বুঝলে মিস চৌধুরি, আমাদের রোজ উনি হারিয়ে ভূত করে দেন।'

খেলা আরম্ভ হল। সকলে উৎসুক হয়ে দেখতে লাগল, কেউ কেউ উপরচালও দিতে লাগল। মিস চৌধুরি ওরফে শিউলি তার বাবার যা দু একটি ত্রুটি ধরিয়ে দিলে, তাতে বুঝলাম — এও এর বাবার মতোই ভালো খেলোয়াড়।

কিছুক্ষণ খেলার পর বুঝলাম, আমি ইউরোপে যাঁদের সঙ্গে খেলেছি— তাঁদের অনেকের চেয়েই বড়ো খেলোয়াড় প্রফেসর চৌধুরি। আমি প্রফেসর চৌধুরিকে জানতাম বড়ো কেমিস্ট বলে, কিন্তু তিনি যে এমন অদ্ভুত ভালো দাবা খেলতে পারেন, এ আমি জানতাম না।

আমি একটা বেশি বল কেটে নিতেই বৃদ্ধ আমার পিঠ চাপড়ে তারিফ করে ডিফেন্সিভ খেলা খেলতে লাগলেন। তিনি আমার গজের খেলার যথেষ্ট প্রশংসা করলেন। শিউলি বিস্ময় ও প্রশংসার দৃষ্টি দিয়ে বারেবারে আমার দিকে তাকাতে লাগল। কিন্তু একটা বল কম নিয়েও বৃদ্ধ এমন ভালো খেলতে লাগলেন যে, আমি পাছে হেরে যাই এই ভয়ে খেলাটা ড্র করে দিলাম। বৃদ্ধ বারংবার আমার প্রশংসা করতে করতে বললেন, 'দেখলি মা শিউলি, আমাদের খেলোয়াড়দের বিশ্বাস, গজ ঘোড়ার মতো খেলে না। দেখলি জোড়া গজে কী খেললে! বড়ো ভালো খেল বাবা তুমি! আমি হারি কিংবা হারাই, ড্র সহজে হয় না!'

শিউলি হেসে বললে, 'কিন্তু তুমি হারনি কত বৎসর বলো তো বাবা!'

প্রফেসর চৌধুরি হেসে বললেন, 'না মা, হেরেছি। সে আজ প্রায় পনেরো বছর হল, একজন পাড়াগাঁয়ে ভদ্রলোক — আধুনিক শিক্ষিত নন — আমায় হারিয়ে দিয়ে গেছিলেন। ওঃ, ওরকম খেলোয়াড় আর দেখিনি!'

আবার খেলা আরম্ভ হতেই বিনয় হেসে বলে উঠল, 'এইবার মিস চৌধুরি খেলুন না মিস্টার আজহারের সাথে!'

বৃদ্ধ খুশি হয়ে বললেন, 'বেশ তো! তুই-ই খেল মা, আমি একবার দেখি।'

শিউলি লজ্জিত হয়ে বলে উঠল, 'আমি কি ওঁর সঙ্গে খেলতে পারি?'

কিন্তু সকলের অনুরোধে সে খেলতে বসল। মাঝে চেসবোর্ড একধারে চেয়ারে শিউলি— একধারে আমি! তার কেশের গন্ধ আমার মস্তিষ্ককে মদির করে তুলছিল।

আমার দেখে মনে যেন নেশা ধরে আসছিল। আমি দু-একটা ভুল চাল দিতেই শিউলি আমার দিকে তাকিয়ে চোখ নত করে ফেললে। মনে হল, তার ঠোঁটের কোণে হাসির রেখা। সে হাসি যেন অর্থপূর্ণ।

আবার ভুল করতেই আমি চাপায় পড়ে আমার একটা নৌকা হারালাম। বৃদ্ধ যেন একটু বিস্মিত হলেন। বিনয়বাবুর দল হেসে বলে উঠলেন — "এইবার মিস্টার আজহার মাত হবেন।' মনে হল, এ হাসিতে বিদ্রুপ লুকোনো আছে।

আমি এইবার সংযত হয়ে মন দিয়ে খেলতে লাগলাম। দুই গজ ও মন্ত্রী দিয়ে এবং নিজের কোটের বোড়ে এগিয়ে এমন অফেন্সিভ খেলা খেলতে শুরু করে দিলাম যে, প্রফেসর চৌধুরিও আর এ-খেলা বাঁচাতে পারলেন না। শিউলি হেরে গেল! সে হেরে গেলেও এত ভালো খেলেছিল যে, আমি তার প্রশংসা না করে থাকতে পারলাম না। আমি বললাম — 'দেখুন, মেয়েদের ওয়ার্লড-চ্যাম্পিয়ান মিস মেনচিকের সাথেও খেলেছি, কিন্তু এত বেশি বেগ পেতে হয়নি আমাকে, আমি তো প্রায় হেরেই গেছিলাম।'

দেখলাম, আনন্দে লজ্জায় শিউলি কমলফুলের মতো রাঙা হয়ে উঠেছে! আমি বেঁচে গেলাম। সে যে হেরে গিয়ে আমার উপর ক্ষুব্ধ হয়নি — এই আমার যথেষ্ট সৌভাগ্য মনে করলাম।

প্রফেসর চৌধুরির সঙ্গো আবার খেলা হল, এবারও ড্র হয়ে গেল।

বৃদ্ধের আনন্দ দেখে কে! বললেন, 'হাঁ, এতদিন পরে একজন খেলোয়াড় পেলুম, যার সঙ্গো খেলতে হলে অন্তত আট চাল ভেবে খেলতে হয়!'

কথা হল, এরপর রোজ প্রফেসর চৌধুরির বাসায় দাবার আড্ডা বসবে।

উঠবার সময় হঠাৎ বৃদ্ধ বলে উঠলেন, 'মা শিউলি, এতক্ষণ খেলে মিস্টার আজহারের নিশ্চয়ই বড্ড কষ্ট হয়েছে, ওঁকে একটু গান শোনাও না!' আমি তৎক্ষণাৎ বসে পড়ে বললাম, 'বাঃ এ খবর তো জানতাম না।'

শিউলি কুণ্ঠিতস্বরে বলে উঠল, 'এই শিখছি কিছুদিন থেকে, এখনও ভালো গাইতে জানিনে!'

শিউলির আপত্তি আমাদের প্রতিবাদে টিকল না। সে গান করতে লাগল।

সে গান যারই লেখা হোক — আমার মনে হতে লাগল — এর ভাষা যেন শিউলিরই প্রাণের ভাষা — তার বেদনা নিবেদন।

এক একজনের কণ্ঠ আছে — যা শুনে এ কণ্ঠ ভালো কি মন্দ বুঝবার ক্ষমতা লোপ করে দেয়! সে কণ্ঠ এমন দরদে ভরা — এমন অকৃত্রিম যে, তা শ্রোতাকে প্রশংসা করতে ভুলিয়ে দেয়। ভালোমন্দ বিচারের বহু উর্ধ্বে সে কণ্ঠ, কোনো কর্তব নেই, সুর নিয়ে কোনো কৃচ্ছ্রসাধনা নেই, অথচ হৃদয়কে স্পর্শ করে। এ প্রশংসাবাণী উথলে উঠে মুখে নয়— চোখে!

এ সেই কণ্ঠ! মুগ্ধ হয়ে গেলাম। কিছু বলবার ইচ্ছা ছিল না। ভদ্রতার খাতিরে একবার মাত্র বলতে গেলাম, 'অপূর্ব!' গলার স্বর বেরুল না। শিউলির চোখে পড়ল — আমার চোখের জল। সে তার দীর্ঘায়ত চোখের পরিপূর্ণ বিস্ময় নিয়ে যেন সেই জলের অর্থ খুঁজতে লাগল।

হায়, সে যদি জানত — কালির লেখা মুছে যায়, জলের লেখা মোছে না!

সেদিন আমায় নিয়ে কে কী ভেবেছিল — তা নিয়ে সেদিনও ভাবিনি, আজও ভাবি না। ভাবি — শিউলিফুল যদি গান গাইতে পারত, সে বুঝি এমনি করেই গান গাইত। গলায় তার দরদ, সুরে তার এমনি আবেগ!

সুরের যেটুকু কাজ সে দেখাল, তা ঠুংরি ও টপ্পা মেশানো। কিন্তু বুঝলাম, এ তার ঠিক শেখা নয় — গলার ও-কাজটুকু স্বতঃস্ফূর্ত! কমল যেমন না জেনেই তার গন্ধ-পরাগ ঘিরে শতদলের সুচারু সমাবেশ করে — এও যেন তেমনই।

গানের শেষে বলে উঠলাম, 'আপনি যদি ঠুংরি শেখেন, আপনি দেশের অপ্রতিদ্বন্দ্বী সুর-শিল্পী হতে পারেন! কী অপূর্ব সুরেলা কণ্ঠস্বর।'

শিউলিফুলের শাখায় চাঁদের আলো পড়লে তা যেমন শোভা ধারণ করে, আনন্দ ও লজ্জা মিশে শিউলিকে তেমনই সুন্দর দেখাচ্ছিল।

শিউলি তার লজ্জাকে অতিক্রম করে বলে উঠল, 'না, না, আমার গলা একটু ভাঙা। সে যাক, আমার মনে হচ্ছে আপনি গান জানেন। জানেন যদি, গান না একটা গান।'

আমি একটু মুশকিল পড়লাম! ভাবলাম, 'না বলি। আবার গান শুনে গলাটাও গাইবার জন্য সুড়সুড় করছে! বললাম, 'আমি ঠিক গাইয়ে নই, সমঝদার মাত্র! আর, যা গান জানি, তাও হিন্দি।'

প্রফেসর চৌধুরি খুশি হয়ে বলে উঠলেন, 'আহা হা হা। বলতে হয় আগে থেকে। তা হলে যে গানটাই আগে শুনতাম তোমার। আর গান হিন্দি ভাষায় না হলে জমেই না ছাই। ও ভাষাটাই যেন গানের ভাষা। দেখো, ক্লাসিকাল মিউজিকের ভাষা বাংলা হতেই পারে না। কীর্তন বাউল আর রামপ্রসাদি ছাড়া এ ভাষায় অন্য ঢং-এর গান চলে না।' আমি বললাম, 'আমি যদিও বাংলা গান জানিনে, তবু বাংলা ভাষা সম্বন্ধে এতটা নিরাশাও পোষণ করি না।'

গান করলাম। প্রফেসর চৌধুরি তো ধরে বসলেন, তাঁকে গান শেখাতে হবে কাল থেকে। শিউলির দুই চোখে প্রশংসার দীপ্তি ঝলমল করছিল।

বিনয়বাবুর দলও ওস্তাদি গানেরই পক্ষপাতী দেখলাম। তাদের অনুরোধে দু চারখানা খেয়াল ও টপ্পা গাইলাম। প্রফেসর চৌধুরির সাধুবাদের আতিশয্যে আমার গানের অর্ধেক শোনাই গেল না। শেষের দিকে ঠুংরিই গাইলাম বেশি।

গানের শেষে দেখি আমাদের পিছন দিকে আরও কয়েকজন মহিলা এসে দাঁড়িয়েছেন। শিউলি পরিচয় করে দিল — 'ইনি আমার মা— ইনি মামিমা — এরা আমার ছোটো বোন।'

তার পরের দিন দুপুরে প্রফেসর চৌধুরির বাড়িতে নিমন্ত্রিত হলাম। ফিরবার সময় নমস্কারান্তে চোখে পড়ল শিউলির চোখ। চোখ জ্বালা করে উঠল। মনে হল, চোখে এক কণা বালি পড়লেই যদি চোখ এত জ্বালা করে — চোখে যার চোখ পড়ে তার যন্ত্রণা বুঝি অনুভূতির বাইরে!

৩

দেড় মাস ছিলাম শিলং-এ। হপ্তাখানেকের পরেই আমাকে হোটেল ছেড়ে প্রফেসর চৌধুরির বাড়ি থাকতে হয়েছিল গিয়ে। সেখানে আমার দিন-রাত্রি নদীর জলের মতো বয়ে যেতে লাগল। কাজের মধ্যে দাবাখেলা আর গান।

মুশকিলে পড়লাম — প্রফেসার চৌধুরিকে নিয়ে। তাঁর সঙ্গে দাবাখেলা তো আছেই — তাঁকে গান শেখানোই হয়ে উঠল আমার পক্ষে সব চেয়ে দুষ্কর কার্য।

শিউলিও আমার কাছে গান শিখতে লাগল। কিছুদিন পরেই আমার গান ও গানের পুঁজি প্রায় শেষ হয়ে গেল।

মনে হল আমার গান শেখা সার্থক হয়ে গেল। আমার কণ্ঠের সকল সঞ্চয় রিক্ত করে তার কণ্ঠে ঢেলে দিলাম।

আমাদের মালা বিনিময় হল না— হবেও না এ জীবনে কোনোদিন — কিন্তু কণ্ঠ বদল হয়ে গেল! আর মনের কথা — সে শুধু মনই জানে!

অজিত বাধা দিয়ে বলে উঠল, 'কণ্ঠ না কণ্ঠী বদল বাবা? শেষটা নেড়ানেড়ির প্রেম! ছোঃ!'

আজহার কিছু না বলে আবার সিগার ধরিয়ে বলে যেতে লাগল—

একদিন ভোরে শিউলির কণ্ঠে ঘুম ভেঙে গেল। সে গাচ্ছিল—

'এখন আমার সময় হল
যাবার দুয়ার খোলো খোলো।'

গান শুনতে শুনতে মনে হল — আমার বুকের সকল পাঁজর জুড়ে ব্যথা। চেষ্টা করেও উঠতে পারলাম না। চোখে জল ভরে এল।

আশাবরি সুরের কোমল গান্ধারে আর ধৈবতে যেন তার হৃদয়ের সমস্ত বেদনা গড়িয়ে পড়ছিল! আজ প্রথম শিউলির কণ্ঠস্বরে অশ্রুর আভাস পেলাম।

ঠুং করে কীসের শব্দ হতেই ফিরে দেখি, শিউলি তার দুটি করপল্লব ভরে শিউলি-ফুলের অঞ্জলি নিয়ে পূজারিনির মতো আমার টেবিলের উপর রাখছে। চোখে তার জল।

আমার চোখে চোখ পড়তেই সে তার অশ্রু লুকাবার কোনো ছলনা না করে জিজ্ঞাসা করল — আপনি কি কালই যাচ্ছেন?

উত্তর দিতে গিয়ে কান্নায় আমার কণ্ঠ রুদ্ধ হয়ে এল। পরিপূর্ণ শক্তি দিয়ে হৃদয়াবেগ সংযত করে আস্তে বললাম — হাঁ ভাই!' আরও যেন কী বলতে চাইলাম। কিন্তু কী বলতে চাই ভুলে গেলাম।

শিউলি শিউলি ফুলগুলিকে মুঠোয় তুলে অন্যমনস্কভাবে অধরে কপোলে ছুঁইয়ে বলল, 'আবার কবে আসবেন।'

আমি ম্লান হাসি হেসে বললাম, 'তাও জানিনে ভাই! হয়তো আসব!'

শিউলিফুলগুলি রেখে চলে গেল। আর একটি কথাও জিজ্ঞেস করল না।

আমার সমস্ত মন যেন আর্তস্বরে কেঁদে উঠল — ওরে মূঢ়, জীবনের মাহেন্দ্রক্ষণ তোর এই এক মুহূর্তের জন্যই এসেছিল, তুই তা হেলায় হারালি! জীবনে তোর দ্বিতীয়বার এ শুভ মুহূর্ত আর আসবে না, আসবে না।

এক মাস ওদের বাড়িতে ছিলাম। কত স্নেহ কত যত্ন, কত আদর। অবাধ মেলামেশা — সেখানো কোনো নিষেধ, কোনো গ্লানি, কোনো বাধাবিঘ্ন কোনো সন্দেহ ছিল না। আর এ সব ছিল না বললেই বুঝি এতদিন ধরে এত কাছে থেকেও কারুর করে কর-স্পর্শটুকুও লাগেনি কোনোদিন। এই মুক্তিই ছিল বুঝি আমাদের সবচেয়ে দুর্লঙ্ঘ্য বাধা। কেউ কারুর মন যাচাই করিনি। কোনো প্রশ্ন জিজ্ঞাসার কথাও উদয় হয়নি মনে। একজন অসীম আকাশ — একজন অতল সাগর। কোনো কথা নেই — প্রশ্ন নেই, শুধু এ ওর চোখে চোখ রেখে তাকিয়ে আছে।

কেউ নিষেধ করলে না, কেউ এসে পথ আগলে দাঁড়াল না! সেও যেন জানে — আমাকে চলে আসতেই হবে, আমিও যেন জানি — আমাকে যেতেই হবে।

নদীর স্রোতই যেন সত্য — অসহায় দুই কূল এ ওর পানে তাকিয়ে আছে। অভিলাষ নাই — আছে শুধু অসহায় অশ্রু-চোখে চেয়ে থাকা।

সে চলে গেলে টেবিলের শিউলিফুলের অঞ্জলি দুই হাতে তুলে মুখে ঠেকাতে গেলাম। বুঝি বা আমারও অজানিতে আমি সে ফুল ললাটে ঠেকিয়ে আবার টেবিলে রাখলাম। মনে হল, এ ফুল পূজারিনির — প্রিয়ার নয়! ভাবতেই বুক যেন অব্যক্ত বেদনায় ভেঙে যেতে লাগল।

চোখ তুলেই দেখি, নিত্যকার মতোই হাসিমুখে দাঁড়িয়ে শিউলি বলছে — 'আজ আমায় গান শেখাবেন না?'

আমি বললাম — 'চলো, আজই তো শেষ নয়।'

শিউলি তার হরিণ-চোখ তুলে আমার পানে চেয়ে রইল। ভয় হল বলে তার মানে বুঝবার চেষ্টা করলাম না।

ও যেন স্পর্শাতুর কামিনী ফুল, আমি যেন ভীরু ভোরের হাওয়া — যত ভালোবাসা, তত ভয়! ও বুঝি ছুঁলেই ধুলায় ঝরে পড়বে।

এ যেন পরির দেশের স্বপ্নমায়া, চোখ চাইলেই স্বপ্ন টুটে যাবে!

এ যেন মায়া-মৃগ — ধরতে গেলেই হাওয়ায় মিশিয়ে যাবে!

গান শেখালাম— বিদায়ের গান নয়। বিদায়ের ছাড়া আর সব কিছুর গান। বিদায় বেলা তো আসবেই — তবে আর কথা বলে ওর সব বেদনা সব মাধুর্যটুকু নষ্ট করি কেন?

সেদিনকার সন্ধ্যা ছিল নিষ্কলঙ্ক — নির্মেঘ — নিরাভরণ। আমি প্রফেসর চৌধুরিকে বললাম — আজকের সন্ধ্যাটা আশ্চর্য ভালোমানুষ সেজেছে তো! কোনো বেশভূষা নেই।

বলতেই মুখের কথা কেড়ে নিয়ে প্রফেসর চৌধুরি বলে উঠলেন, — 'সন্ধ্যা আজ বিধবা হয়েছে!'

এই একটি কথায় ওঁর মনের কথা বুঝতে পারলাম। এই শান্ত সৌম্য মানুষটির বুকেও কী ঝড় উঠেছে বুঝলাম। মনে মনে বললাম — তুমি অটল পাহাড়, তোমার পায়ের তলায় বসে শুধু ধ্যান করতে হয়! তোমাকে তো ঝড় স্পর্শ করতে পারে না!

বৃদ্ধ বুদ্ধি মন দিয়ে আমার মনের কথা শুনেছিলেন। ম্লান হাসি হেসে বললেন — 'আমি অতি ক্ষুদ্র, বাবা! পাহাড় নয়, বল্মীকস্তূপ! তবু তোমাদের শ্রদ্ধা দেখে গিরিরাজ হতেই ইচ্ছা করে!'

আমি কিছু উত্তর দেবার আগেই শিউলি আমাদের সামনে এসে দাঁড়াল। হঠাৎ আমার মুখ দিয়ে বেরিয়ে পড়ল — 'এই যে সন্ধ্যা দেবী!' বলেই লজ্জিত হয়ে পড়লাম।

শিউলির সোনার তনু ঘিরে ছিল সেদিন টকটকে লাল রং-এর শাড়ি। ওকে লাল শাড়ি পরতে আর কোনোদিন দেখিনি। মনে হল, সারা আকাশকে বঞ্চিত করে সন্ধ্যা আজ মূর্তি ধরে পৃথিবীতে নেমে এসেছে। তার দেহে রক্ত-ধারা রং-এর শাড়ি, তার মনে রক্ত-ধারা, মুখে অনাগত নিশীথের ম্লান ছায়া! চোখ যেমন পুড়িয়ে গেল, তেমনই পুরবির বাঁশি বেজে উঠল।

শিউলির কাছে দু-একটা বাংলা গান শিখেছিলাম। আমি বললাম— 'একটা গান গাইব?' শিউলি আমার পায়ের কাছে ঘাসের উপর বসে পড়ে বলল — 'গান!'

আমি গাইলাম—

'বিবাহের রঙে রাঙা হয়ে এল
সোনার গগন রে!'

প্রফেসর চৌধুরি উঠে গেলেন। যাবার সময় বলে গেলেন, 'বাবাজি, আজ একবার শেষবার দাবা খেলতে হবে!'

চৌধুরি সাহেব উঠে যেতে আমি বললাম — 'আচ্ছা ভাই শিউলি আবার যখন এমনই আশ্বিন মাস — এমনই সন্ধ্যা আসবে — তখন কী করব, বলতে পারো?'

শিউলি তার দু-চোখ ভরা কথা নিয়ে আমার চোখের উপর যেন উজাড় করে দিল। তার পর ধীরে ধীরে বলল, — 'শিউলিফুলের মালা নিয়ে জলে ভাসিয়ে দিয়ো!'

আমি নীরবে সায় দিলাম — তাই হবে! জিজ্ঞাসা করলাম — 'তুমি কী করবে!' সে হেসে বললে, 'আশ্বিনের শেষে তো শিউলি ঝরেই পড়ে!'

আমাদের চোখের জল লেগে সন্ধ্যাতারা চিকচিক করে উঠল।

রাত্রে দাবা-খেলার আড্ডা বসল! প্রফেসর চৌধুরি আমার কাছে হেরে গেলেন। আমি শিউলির কাছে হেরে গেলাম! জীবনে আমার সেই প্রথম এবং শেষ হার! আর সেই হারই আমার গলার হার হয়ে রইল!

সকালে যখন বিদায় নিলাম — তখন তাদের বাংলোর চারপাশে উইলো-তরু তুষারে ঢাকা পড়েছে!

আর তার সাথে দেখা হয়নি— হবেও না! একটু হাত বাড়ালে হয়তো তাকে ছুঁতে পারি, এত কাছে থাকে সে। তবু ছুঁতে সাহস হয় না। শিউলিফুল — বড়ো মৃদু, বড়ো ভীরু, গলায় পরলে দু-দণ্ডে আঁউরে[১] যায়! তাই শিউলিফুলের আশ্বিন যখন আসে — তখন নীরবে মালা গাঁথি আর জলে ভাসিয়ে দিই!

১ আড়ালে যাওয়া, শুকিয়ে যাওয়া।

# হক সাহেবের হাসির গল্প

বাংলার প্রধানমন্ত্রী 'অনারেবল' হক সাহেব যে সুন্দর গল্প বলতে পারেন, তা আগে জানতাম না। তবে তাঁর কথায় কথায় চমৎকার ব্যঙ্গ, রসিকতা ও হাস্যরসের পরিচয় পেয়েছি। সকল শ্রোতাই হাসিতে ঘর পূর্ণ করে তা উপভোগ করেছেন। হক সাহেব সর্বদাই হাসি-মুখ। ভীষণ ক্রোধের পরক্ষণেই মুখে বালকের মতো সরল হাসির ফুল ফোটে।

দিন-দশেক আগে তাঁর দুটি গল্প শুনেছি। 'নবযুগ'-এর' পাঠক-পাঠিকাদের সেই গল্প দুটি উপহার দিচ্ছি। এর পরেও মাঝে মাঝে তাঁর হাসির গল্প উপহার দেব। তিনি বহু সভায় এবং বাড়িতে লোকজনের সামনে বহু হাসির গল্প সৃষ্টি করে বলেছেন। তাঁর শুধু হাসির গল্প বলা নয়, সভার অবস্থা বুঝে সুন্দর অন্য ধরনের গল্প বলারও বড়ো অসাধারণ ক্ষমতা আছে। হক সাহেবের সভার বক্তৃতা যাঁরা শুনেছেন, তাঁরা এর সাক্ষ্য দেবেন। প্রথম গল্পটি বলছি শুনুন। গল্পটির নাম :

**মরা কাউয়া**

[ মরা কাক ]

স্যার স্ট্যাফোর্ড ক্রিপ্‌স্‌ বাংলার প্রধানমন্ত্রী ও প্রতিনিধিরূপে ভারত সম্বন্ধে আলোচনা করবার জন্য হক সাহেবকে আমন্ত্রণ করেন। হক সাহেব দিল্লি গিয়ে স্যার স্ট্যাফোর্ডের সাথে আলোচনা করার পর যখন বেরিয়ে আসেন, তখন দলে দলে খবরের কাগজের প্রতিনিধি ও লোক তাঁকে জিজ্ঞাসা করতে লাগলেন, 'স্ট্যাফোর্ড সাহেবের সাথে আপনার কী কথা হল?' হক সাহেব হেসে একটি হাসির গল্প বললেন। গল্পটির মর্ম এইরূপ :— এক ছিলেন পণ্ডিত। তিনি অনেক দিন সংসার করে বৃদ্ধ বয়সে দিন-রাত বই-পত্তর নিয়ে নাক টিপে চোখ বুজে

যোগ অভ্যাস করতে লাগলেন। ব্রাহ্মণী দেখলেন, এই অবস্থায় আর কিছুদিন চললে সংসার চলবে না ; উপোস করে মরতেও হবে। ব্রাহ্মণী ধ্যানস্থ পণ্ডিতের সামনে শূন্য চালের হাঁড়ি ভেঙে বলতে লাগলেন— 'এই চোখ বুজে টিকি উঁচিয়ে বসে থাকলে ছেলে মেয়েরা খাবে কি ? বাড়িতে সাত দিনের চাল আছে। এই সাত দিনের মধ্যে চাল-ডালের টাকা না পেলে আমি গলায় দড়ি দিয়ে মরব। এই সব ভণ্ডামি করে কী টাকা পাওয়া যায় ? ব্রাহ্মণ তেরিয়া হয়ে বললেন, 'কী ? এ সব ভণ্ডামি ? তুমি আমার যোগের শক্তি দেখবে ? আমি সাত দিনের মধ্যে সাত হাজার টাকা এনে দেব।' ব্রাহ্মণী বললেন, 'ভীমরতি হয়েছে! চল্লিশ বছরে এক সাথে এক হাজার টাকা পারলেন না, সাত দিনে সাত হাজার টাকা দিবেন!' ব্রাহ্মণ বললেন, 'দেখে নিয়ো।' পণ্ডিতের গোটা বিশেক লুকানো টাকা ছিল, তাই আর গাড়ু গামছা নিয়ে পণ্ডিত বেড়িয়ে পড়লেন। শহরে গিয়ে দু-এক জন ধূর্ত লোক জোগাড় করে বিজ্ঞাপন দিলেন, এক মহাযোগী ব্রাহ্মণ এসেছেন হিমালয় থেকে, তাঁর কাছে একটা মরা-মানুষের মাথার খুলি আছে, সেই মাথার খুলিকে যে যা জিজ্ঞাসা করে, সে তার সঠিক উত্তর দেয়। শহরে হই-চই পড়ে গেল। বিজ্ঞাপনে লেখা ছিল, বেশি কথা, কম কথা অনুসারে এক টাকা থেকে পাঁচ টাকা পর্যন্ত ব্রাহ্মণকে দিতে হবে। সন্ধ্যা হতে না হতেই দলে দলে লোক এসে হাজির হল। ব্রাহ্মণ একসঙ্গে সব লোককে আসতে দিলেন না। একটা পর্দা টাঙিয়ে একটি একটি করে লোক আসতে দিলেন। প্রথমে যে লোকটি এল সে দশটি প্রশ্ন করতে চাইল। ব্রাহ্মণ পাঁচ টাকা চার্জ করলেন। ব্রাহ্মণের হাতে টাকা দিয়ে সে বলল, 'মরা মানুষের মাথায় খুলি কই ?' ব্রাহ্মণ একটা ঝুড়ি তুলে বললেন, 'এই'। সে রেগে উঠে বললে, 'এ যে মরা কাউয়া, খুলি কই।' ব্রাহ্মণ কেঁদে ফেলে বললেন, 'খুলি টুলি মিথ্যা, আমি দরিদ্র ব্রাহ্মণ, ছেলেপিলে খেতে না পেয়ে মরে যাচ্ছে— তুমি এ কথা কাউকে বোলো না, বললে তোমাকে সবাই হাঁদা বোকা আরও কত কী বলবে। মনে করো দরিদ্র ব্রাহ্মণকে দান করলে। তোমার মঙ্গল হবে বাবা, মঙ্গল হবে।' সে লোকটি আর একবার মরা কাকের দিকে করুণ দৃষ্টি দিয়ে দেখে বাইরে বেরিয়ে গেল। বাইরে বেরিয়েই হেসে ফেলল। লোকটি ছিল কায়স্থ। যত লোক তাকে ঘিরে জিজ্ঞাসা করতে লাগল 'খুলি কি সত্যিই কথা কয় ?' সে উত্তর না দিয়ে হাসতে হাসতে চলে গেল, তখন লোকে ভাবল, ও নিশ্চয় কেল্লা ফতে করেছে। ভিড়ের লোক ঠেলাঠেলি করে কে আগে যাবে, তার চেষ্টা করতে লাগল। যে যায় ব্রাহ্মণ তাকে ওই এক কথাই বলে — আগে টাকা নিয়ে। কেউ কথা বলল না, পাছে অন্য লোকে তাকে বোকা বলে। এক রাত্রেই ব্রাহ্মণের সাত হাজার টাকা হয়ে গেল।

ব্রাহ্মণ তল্পিতল্পা গুটিয়ে বাড়ির দিকে দৌড়াল। ব্রাহ্মণীকে ডেকে সগর্বে বলল, 'এই নে সাত হাজার টাকা। আর আমায় কিছু বলিসনে। আমি লঙ্কা বিজয় করে এসেছি।' ব্রাহ্মণী বদন-ব্যাদান করে এক হাত জিভ বের করে পাথরের মতো দাঁড়িয়ে রইলেন।

### দ্বিতীয় গল্প

পাড়াগাঁয়ের গরিব মুসলমানদের মধ্যে একজন মোড়ল ছিলেন। তাঁকে সকলে ফকিরজি বলে ডাকত। তিনি দিনরাত আল্লা নাম জিকির[১] করতেন। তাঁর গায়ে সর্বদা থাকত একটি চাদর। সেই চাদরে লেখা ছিল কোরান শরিফের অনেকগুলি বিখ্যাত সুরা (শ্লোক)। সেটিকে তিনি সযত্নে রক্ষা করতেন। সেই চাদর গায়ে দিয়ে গ্রামের লোকদের অনেক মাজেজা (বিভূতি) দেখাতেন, রোগ ভালো করতেন, তাদের মাঠে বেশি ফলন ফলাতেন ইত্যাদি। আর এক গ্রামের মোড়ল তাই দেখে মনে করল — ওই মোড়লের যা কিছু শক্তি, ওই চাদরের গুণে। ওকে যে গ্রামের — এবং পাশের অনেক গ্রামের লোকেরা শ্রদ্ধা করে, ভালোবাসে, দাওত (নিমন্ত্রণ) করে খাওয়ায় তার কারণ ওই চাদরের শক্তি। ওই চাদর কেড়ে নিয়ে গায়ে দিলেই আমাকেও সকলে সম্মান দেবে, শ্রদ্ধা করবে, পির বলে মানবে। এই ভেবে একদিন সে হাত জোড় করে সেই ফকিরকে নিমন্ত্রণ করে এল রাত্রে খাওয়ার জন্য। সন্ধ্যায় সেই ফকির এসে হাজির হলেন অন্য গ্রামের মোড়লের বাড়িতে। তখন সে তার দলবল নিয়ে রামদা দেখিয়ে বলল, 'তুমি যদি তোমার গায়ের ওই চাদর আমাকে না দাও, তা হলে তোমাকে কোতল করব।' বেচারা ফকির ওর রক্ত-চক্ষু আর রাম-দা দেখে গায়ের চাদর দিয়ে পালিয়ে এল।

ও-গাঁয়ের মোড়ল চাদর গায়ে দিয়ে সগর্বে পাড়া বেড়িয়ে এল। আড়-চোখে দেখতে লাগল, কেউ চেয়ে দেখে কিনা। কেউ এসে সালাম করে কি না। কেউ জিজ্ঞাসাও করল না, 'মোড়ল! খবর সব ভালো তো?' মোড়ল হতাশ হল না। মনে করল, দু চারদিন গায়ে দিতে দিতে এর শক্তি বেরিয়ে পড়বে। দিন পনেরো ক্রমে ক্রমে একমাস গায়ে দিয়েও কোনো শক্তি পেয়েছে বলে মনে হল না। গ্রামের লোক হাসে আর বলে, মোড়লের মাথা খারাপ হয়েছে।

এদিকে ফকির চাদর হারিয়ে হতাশ হয়ে পড়লেন। চাদরের শোকে কাঁদতে লাগলেন। এই চাদর তিনি মক্কা-মদিনা-ফেরত এক হাজির কাছে পেয়েছিলেন। একদিন ফকিরজি আর থাকতে না পেরে নদীর ধারে সারা রাত্রি জেগে জিকির করেন আর কাঁদেন! ভোরের সময় একজন ফেরেশতা (দেবদূত) এসে বলল

'তোমার কোনো ভয় নাই, তোমার চাদর তুমি ফিরে পাবে। ও গাঁয়ের মোড়ল চাদর গায়ে দিয়ে কোনো শক্তি পায়নি। সে-তো আল্লাকে ডাকে না। ধৈর্য্য ধরো, আর কিছুদিন গায়ে দিয়ে ও তোমার চাদর আবার তোমার ফিরিয়ে দেবে।'

ফকির আনন্দে নৃত্য করতে লাগলেন।

এক সাহেব বালকের মতো হাসি হেসে বললেন, 'ওই ফকিরের চাদরের মতো মুসলিম লিগ ওরা কেড়ে নিয়েছে। প্রথম প্রথম কষ্ট হয়েছিল, এখন আমি জানতে পেরেছি, আমার চাদর অর্থাৎ আমার মুসলিম লিগ আবার আমার কাছে ফিরে আসবে।'

সকলে সোল্লাসে হেসে উঠলেন।

পণ্ডিতমশায়ের ব্যাঘ্র শিকার
শ্রীমন্ত
প্ল্যানচেট
ঈদল ফেতর
জন্মাষ্টমী
মধুমালা
ভূতের ভয়
একটি রূপক রচনার খসড়া পরিকল্পনা

(বিখ্যাত শিকারি জমিদার ললিতবাবুর বৈঠকখানা)

পণ্ডিতমশায় : বলি ও ললিত বলি, বোকেন্দ্র-গন্ধ আসতিছে যেন ?

ললিত : বোকেন্দ্র-গন্ধ কী পণ্ডিতমশায় ?

পণ্ডিত : আরে, তাও আর বুজতি পারতিছ না ?
বোকেন্দ্র-গন্ধ মানে বোকা পাঁঠার খোশবাই, বুঝল্যানি ?

ললিত : (হাসিয়া) বুঝেছি, পণ্ডিতমশায় ! আজ বাঘ শিকারে যাব কিনা, তাই ওটা কিনে রেখেছি।

পণ্ডিত : তোমার সাথে কি এ বোকেন্দ্র-নন্দনও ব্যাঘ্র শিকারে যাবেন ?

: হ্যাঁ, পণ্ডিতমশায় ! উনি জঙ্গালের খুঁটায় বাঁধা থাকবেন আর ওঁর গন্ধে আকৃষ্ট হয়ে ব্যাঘ্র মশায় যেই এসে উপস্থিত হবেন, অমনি মাচান থেকে তাঁকে গুলি করব।

পণ্ডিত : আ-হা-হা, অমন পুরুষ্টু পাঁঠা কিনা ব্যাঘ্রের উদরে যাবে ? তা ললিত, এক কাজ করতি পার ? আমারে বাঘ মনে করে দুটো চণ্ডু কী চরসের গুলি ছুঁড়ে মারো না — আমি ওটাকে খাইয়া ফেলি ; তা হলেই অমন পুরুষ্টু পাঁঠাটা বাঘের পেটে না যেয়ে বামুনের পেটেই যায় ; ওটারও একটা সদ্গতি হয়।

ললিত : ওর না হয় সদ্গতি হল, কিন্তু আপনাকে বাঘ মনে করি কী করে, পণ্ডিতমশায় ? আপনার গায়ে অবশ্যি বাঘের মতো লোমও আছে, গন্ধও আছে ; কিন্তু ন্যাজ ? সে যাক, আপনি বরং আমাদের সঙ্গো শিকারে চলুন না। সেখানে পাঁঠাও খেতে পাবেন, আর আপনার কুটুম্ব ব্যাঘ্রাচার্যের সঙ্গোও দেখাসাক্ষাৎ হয়ে যাবে।

পণ্ডিত : দেখাসাক্ষাৎ না হয় হল, কিন্তু ও সুমুন্দি ফিরে আসতি দেবে তো ? বামুন পণ্ডিত বলি রেয়াত করবে ?

ললিত : তা আমরা পাঁচজন তো আছি, টেনে হেঁচড়ে অন্তত আপনার খানিকটা আনতে পারব, আর পইতে গাছটি বের করে সোজা নাকের সামনে ধরবেন।

পণ্ডিত : ললিত, কী যে কও ! আচ্ছা ললিত, বাঘের কাছে কি পাঁঠার মাংসের চাতি মানুষের মাংস অধিক সুস্বাদু ?

ললিত : তা তো বাঘকে কখনও জিজ্ঞেস করিনি পণ্ডিতমশায়। তবে আপনি বামুনপণ্ডিত, আপনার কথা আলাদা।

পণ্ডিত : ললিত কতি পার বাঘেরে মামা কইলে ছাড়ি দেয় ?

ললিত : পণ্ডিতমশায় ! বাবা বললে ছাড়ে না, তা মামা !
(সকলে মিলে পণ্ডিতমশায়কে ধরে বেঁধে টেনে নিয়ে মাচানে তুলেছে। রাত্রি গভীর হয়ে আসছে — দূর থেকে নানা প্রকার বন্যজন্তুর ডাক শুনা যাচ্ছে। একটু দূরেই বাঘের গর্জন শুনা গেল।)

পণ্ডিত : ললিত, বাঘ আসবার দেরি কত ?

ললিত : তা তো বলতে পারি না, পণ্ডিতমশায় ! বাঘ তো আর আমায় টাইম দেয় নি।

পণ্ডিত : ললিত, বলি, মাঁচায় গামছা গাড়ু আছে?

ললিত : গামছা গাড়ু কেন পণ্ডিতমশায় — হাত মুখ ধোবেন?

পণ্ডিত : তা আর বুঝতে পারতিছ না? আমার পেটের মধ্যি কেমন যেন হাঁচড়-পাঁচড় করতিছে। বাঘটা কি আমার পেটেই আসি সান্ধাইল!

ললিত : (অন্যমনস্কভাবে) ডাক তো অনেকক্ষণ থেকে শুনতে পাচ্ছি। এইবার বাঘ এল বলে।

(হঠাৎ বাঘের ডাক)

পণ্ডিত : অ ললিত, ওটা কী ডাকি উঠল? ওর ডাক তো সুশ্রাব্য নয়।

ললিত : উনি তো আর কীর্তন গাইতে আসছেন না, পণ্ডিতমশায়, যে ওঁর গলাটা সুশ্রাব্য হবে।

পণ্ডিত : অ ললিত, ওই উৎকট গন্ধটা আসতিছে কোনখ্যান থাকি? পাঁঠার গায়ের খোশবাইটা যে নষ্ট করি দিলে!

ললিত : (অসহিষ্ণুভাবে) চুপ করুন পণ্ডিতমশায়! এবার বাঘ কাছিয়ে এসেছে। ওটা বাঘের গায়ের গন্ধ।

পণ্ডিত : কী যে কও ললিত, ব্যাঘ্রের দেহে কখনও অমন বদ্‌গন্ধ হতে পারে? ব্যাঘ্ররে যে একটি ভদ্র জানোয়ার বলেই জানি; মা জগাদম্বার কি নাক নাই? সে বেটি বদ্‌গন্ধ জানোয়ারের পিঠে চড়ি ঘুরে বেড়ায়? তুমি তোমার টর্চো লাইট দিয়ে দ্যাখো — নিশ্চয়ই কোনো কাবুলিওয়ালা পাঁঠা চুরি করতে আসতিছে। ও কাবলিওয়ালার গায়ের গন্ধ। আর ও যদি ব্যাঘ্রই হয়, তবে কাবুলি বাঘ, ও গন্ধ বাংলাদেশের জানোয়ারের গায়ে হয় না।

ললিত : এ তো ভালো বিপদ হল দেখছি। পণ্ডিতমশায়, এবার যদি চুপ না করেন তবে কাপড় দিয়ে আপনার মুখ বাঁধতে হবে।

(অতি নিকটে মাচানের কাছে দু-তিনটে বাঘের ডাক শুনা গেল)

পণ্ডিত : (কাঁপিতে কাঁপিতে) অ-ন-লিত-অ—অ-অ-অ-নলিত, আমারে বাঁধি ফ্যাল—বাঁধি ফ্যালো আমারে—আমারে মা বসুমতী টানতিছে — আমি অত্যধিক মাধ্যাকর্ষণ-শক্তি অনুভব করত্যাছি।

(ইত্যবসরে একটি বাঘ ভীষণ শব্দ করে ছাগলের উপর লাফিয়ে পড়ল। ছাগলটি আর্তনাদ করে উঠল; পণ্ডিতমশায় আর্তনাদ করে মাচান থেকে পড়ে গেলেন। টর্চলাইট, বন্দুকের শব্দ ও মাচান থেকে একজন মানুষ লাফিয়ে পড়তে দেখে বাঘ তো দিলেন চম্পট। সকলে তাড়াতাড়ি মাচান থেকে নেমে এসে দেখলে পণ্ডিতমশায় পাঁঠার গলা জড়িয়ে ধরে অজ্ঞান হয়ে পড়ে আছে। অনেক কষ্টে পণ্ডিতমশায়ের জ্ঞান ফিলে এল।)

পণ্ডিত : অ— ললিত, বাঘ চলে গেল? বাঘে আমায় খাইয়া ফ্যালায়নি তো? আর, পাইছি-পাইছি, শ্রীমান বোকেন্দ্র-নন্দনেরে পাইছি। বাঘ নিয়ে যাতি পারেনি — দেখলে ললিত, আমার ভয়ে বাঘ তো বাঘ, কাবুলি বাঘও ছুটি পলাইল। এখন কও দি, পাঁঠাটা কার?

ললিত : আজ্ঞে, বামুন পণ্ডিতের নজর লেগেছিল, ও কি আর বাঘে খেতে পারে?

পণ্ডিত : (মাথায় হাত বুলাইয়া) ললিত — আমার টিকি গেল কনে? গুলি করে আমার টিকি উড়াইয়া দিলে? দুর্গা, শ্রীহরি, এ আর কী ব্যাঘ্র শিকার করা! এরে কয় কষ্ট স্বীকার।

চরিত্র

পুরুষ : শ্রীমন্ত, ধনপতি (শ্রীমন্তের পিতা), সিংহল-সম্রাট, মাঝিগণ ও ক্রীড়াসঙ্গী বালকগণ।

স্ত্রী : ফুল্লরা (শ্রীমন্তের মাতা), দীপালি (সম্রাট-কন্যা), পদ্মা, জগদীশ্বরী ও বড়ো মা

## প্রথম দৃশ্য

এই পথটা কাটব
পাথর ছুঁড়ে মারব
এই পথটা কাটব
বঁটি ফেলে মারব
এই কাটলাম, চু—
বউ পালাল বউ পালাল
বিয়ের হাঁড়ি নিয়ে
সে বউকে আনতে যাব
মুড়ো ঝাঁটা নিয়ে।

[ নেপথ্যে সংগীত ]

: একী রে, তুই যে আমাদের সাথে খেলছিসনে বড়ো? আমরা কানামাছি খেলছি, আয় তোকে কানামাছি করি।

শ্রীমন্ত : আমি এখন খেলতে পারব না, ভাই, মা পুজো করছেন। আমিও পুজো দেব, তাই স্নান করতে যাচ্ছি।

: ইস! ইয়ের ছেলের আবার পুজো! দেখিস, দেখিস্, ভট্চাজ বামুন না হয়ে যাস।

: ওরে, ও যে সত্যি সত্যি বামুন-ঠাকুরের ছেলে। ওর বাবা বাণিজ্য করতে যাবার এক বছর পরে ও হয়েছে, তা বুঝি জানিস্নে?

: সত্যি?

: মাইরি?

: হ্যাঁ, সেদিন পণ্ডিতমশাই বলছিলেন।

শ্রীমন্ত : আমি এখুনি মাকে বড়োমাকে বলছি গিয়ে।

[ কাঁদিতে কাঁদিতে প্রস্থান ]

## দ্বিতীয় দৃশ্য

[ ঠাকুরঘরে পূজা করিতেছেন ]

ফুল্লরা : সর্বমঙ্গলামঙ্গাল্যে শিবে সর্বার্থসাধিকে।
শরণ্যে ত্র্যম্বকে গৌরী নারায়ণী নমোহস্তুতে॥
মা সর্বমঙ্গালা, আমার জীবনের সর্বস্ব, আমার স্বামীকে ফিরিযে এনে দে মা। [ অঞ্জলি ]
একী! মায়ের পায়ের ফুল মাটিতে পড়ে পড়ে যায় কেন? আমার দেওয়া পূজাঞ্জলি কেন বারে বারে পায়ে ঠেলে দিচ্ছিস মা? কী অপরাধ করেছি মা ও-রাঙা পায়ে? মা! মা!—

শ্রীমন্ত : মা! মা!

ফুল্লরা : কে? শ্রীমন্ত? তুই স্নান করিসনি এখনও? একী, তুই কাঁদছিস? কী হয়েছে তোর?

শ্রীমন্ত : মা, তুমি পুজো সেরে নাও, তারপর বলছি।

ফুল্লরা : বাবা, মা অম্বিকা আমার পূজা নিলেন না আজ। ওই দেখো, অঞ্জলির ফুল ধুলায় পড়ে। যতবার অঞ্জলি দিয়েছি, ততবারই গেছে পড়ে।

শ্রীমন্ত : মা, আমি অঞ্জলি দিই?

ফুল্লরা : তুই যে এখনও স্নান করিসনি খোকা, তুই পূজার ফুল ছুঁবি?

শ্রীমন্ত : তোমার কোলে উঠতে হলে কি স্নান করতে হয় মা? ছেলের হাতের পুজো মা যে সব সময়ই নেন। তুমি সরো, আমি মায়ের পায়ে পুজো দিই।
নমস্তস্যৈ নমস্তস্যৈ নমস্তস্যৈ নমো নমঃ।

ফুল্লরা : একী! একী তোর মায়া, মহামায়া! এবার তো পূজার ফুল পড়ে গেল না— ছেলের পূজা পেয়ে মা যেন হাসছেন। — বাবা শ্রীমন্ত, মা ভবানীর বরে ওরই দোর ধরে তোকে পেয়েছি, তুই যে মা ভবানীরই ছেলে। তুই কাঁদছিলি, তাই মা বুঝি আমার পূজা নেননি।

শ্রীমন্ত : মা —

ফুল্লরা : বলো বাবা, বলো, কেন কাঁদছিলে? মা-ই তোমার দুঃখ দূর করবেন।

শ্রীমন্ত : মা, আমার বাবা কোথায়? বাবা কেন আসেন না?

ফুল্লরা : তোমাকে সবই বলেছি, সোনামানিক আমার! তিনি বাণিজ্যে গেছেন সিংহলে, তখন তুমি পেটে — সে আজ এক যুগের কথা। তারপর আর কোনো খবর নেই। মা ভবানীই জানেন, উনি এখন কোথায়, কীভাবে আছেন।

শ্রীমন্ত : মা, বাবাকে আমি খুঁজতে যাব, যার তার ছেলে আমায় মন্দ বলে, বলে আমার বাবা নেই। আমার কান্না পায়, আমি সইতে পারিনে। আমি যাবই যাব— আমি বাবাকে ফিরিয়ে আনব, না হয় আমিও আর ফিরব না।

[ ছুটিতে ছুটিতে বাহিরে প্রস্থান ]

ফুল্লরা : শ্রীমন্ত! শ্রীমন্ত! ওরে শোন—শোন!

[ শ্রীমন্তর পিছু পিছু প্রস্থান ]

## তৃতীয় দৃশ্য

[ শ্রীমন্ত, ফুল্লরা ও বড়ো মা ]

শ্রীমন্ত : মা, বড়োমা, তোমরা দুজনে শোনো — না, না, শোনো নয়, দেখবে এসো, আমার সাথে এসো। গঙ্গার জলে আমার সাতটা ডিঙে—জাহাজের মতো বড়ো! ওকে কী বলে মা, ডিঙে তো?

ফুল্লরা : ওমা! কী হবে গো! ছেলে আমার পাগল হযে গেল নাকি? ছেলে সেই যে কাল সকালে বেরিয়ে গিয়েছিল, সারাদিনটা তাব দেখা নেই। সকালে এসে বলে কিনা, ভোমরার জলে সপ্তডিঙা ভাসছে! ও মাগো, ছেলেকে কে কী খাওয়ালে গো?

বড়োমা : তুই কী দেখেছিস খোকা? ডিঙে কোথা থেকে এল? — আচ্ছা দেখব এখন গিয়ে, এখন খেযে নে তো কিছু। — ষাট ষাট একদিন একবাত বাছা আমার কোথায না জানি ছিল।

শ্রীমন্ত : মা মা, তোমরা শোনো। আমি সেই যে কাঁদতে কাঁদতে ছুটে গেলাম, ছুটতে—ছুটতে—ঢুকলাম গিয়ে বনের মধ্যে। সেই বনের তিনজন বুড়ো এসে বললে, বাপু, তুমি কাঁদতে কাঁদতে কোথায় যাচ্ছ? আমি বললাম, বাবাকে খুঁজতে যাচ্ছি—সিংহলে। ওর মধ্যে যেটা থুরথুরে নুননুড়ো বুড়ো, সেইটা আমাকে কোলে তুলে চুমু খেয়ে বললে, আরে বাপরে! সিংহল কি এখানে? সে যে অনেক দূর, নৌকো করে যেতে হয়। তা আমরা তো কারিগর আছি, আমরা তোমায় নৌকো তৈরি করে দেব, তুমি তাইতে চড়ে যেয়ো। তারপর—বুড়োটা কী করলে শুনবে, বড়োমা? বললে, ওর নাকি আমার মতো একটি ছেলে আছে, তার নাম চামচিকে। এ রাম, কী নাম! হ্যাঁ মা, আমি কি চামচিকের মতো দেখতে?

ফুল্লরা : চামচিকে? শুনেছি বিশ্বকর্মার ছেলে চামচিকে। তবে কি বিশ্বকর্মা এসেছিলেন তোর সপ্তডিঙা গড়ে দিতে? নইলে মানুষ কি রাতারাতি সাতটা ডিঙি তৈরি করে দিতে পারে? এ যে চোখে দেখলেও বিশ্বাস হয় না।

বড়োমা : মা ইচ্ছাময়ী করলে সব হতে পারে, দিদি। তুমি খোকাকে নিয়ে গিয়ে কিছু খাওয়াও দেখি, আমি মাকে প্রণাম করে আসি।

শ্রীমন্ত : না মা, আমার একটুও খিদে নেই। সেই তিন বুড়োর আর একটা বুড়ো, তার আবার পা পর্যন্ত দাড়ি। আমাকে তার কমণ্ডলুর মতো একটা পাত্র থেকে নিয়ে কী খাওয়ালে। কী যে সুন্দর তার স্বাদ! তা তোমরা কেউ কক্ষনো খাওনি।

ফুল্লরা : ওমা! কী হবে গো! কোন হাড়-হাভাতে বুড়ো-হাবড়া কী যেন খাইয়ে আমার ছেলেকে পাগল করে দিয়েছে গো। ও ঝি! দুব্বলা বলি দুব্বলা, দৌড়ে দেখে আয় তো, ভোমরার জলে নাকি সাতটা ডিঙি ভাসছে?

(গান)

ভবানী শিবানী দশপ্রহরণধারিণী
দুখ-পাপ-তাপ-হারিণী ভবানী ॥
কলুষ-রিপু-দানব-জয়ী
জগৎ-মাতা করুণাময়ী
জয় পরমাশক্তি মাতা
ত্রিলোকধারিণী।

## চতুর্থ দৃশ্য

[ শ্রীমন্ত ও মাঝিরা ]

(মাঝির গান)

সোনার চাঁপা ভাসিয়ে দিলেম
গহিন সাগর-জলে
দূরে বসে কাঁদে কে রে—
(কাঁদে) আয়, ফিরে আয় বলে ॥
কার আঁচলের মানিক ওরে
অকূল স্রোতে পড়লি ঝরে রে,
কোন মায়ের কোল খালি করে
এলি রে তুই চলে ॥
দূরে বসে কাঁদে কে রে —
(ঘরে) আয়, ফিরে আয় বলে ॥

১ম মাঝি : মাইয়া আর পোলাপানটা মিল্যা কী কান্দনটাই কান্দল। ওদের চকের পানিতে দরিয়ার পানি যেন দ্বিগুণ হইয়া গেল গিয়া, দেখছনি, মামু?

২য় মাঝি : দেখছিরে বাবা দেখছি। মাঝি-মাল্লার বুক বড়ো শক্ত, এই জাহাজের তক্তার নাগাল শক্ত। নইলে ফাইট্টা চৌচির হইয়া যাইত। মানুষের চক্ষে এত পানি, হায়! — আর কাঁদুম না, ওই একটা পোলাপান, হেও ভাইস্যা চলল দরিয়ার মাঝে! — আমার পোলাপানটারে —, পোলাপানটারে যখন কবর দিতে লইয়া যাই তখন উয়ার মা এই রকম কইরাই কাঁদছিল রে, এই রকম কইরাই কাঁদছিল।

শ্রীমন্ত : মাঝি, সিংহল আর কত দূর? আর যে পারি না, শুধু জল আর জল! কত যুগ যেন আমার মাটির মায়ের পরশ পাইনে! তরি কবে কূলে ভিড়বে?

মাঝি : আইজ্ঞা, দুই-চারদিন সবুর করেন, আমরা এইবার সিংহলের কাছেই চইল্যা আসছি। ওই যে স্যাহের লাহান কালাপানি দেখা যাইছে, হ্যারে কয় কালীদহ — ওইডারে পারাইতে পারলেই কাম সাইর‍্যা ফেলামু। —

(শ্রীমন্তর গান)

মাকে আমার এলাম ছেড়ে
মা অভয়া, মাকে দেখো।
মোর তবে মা কাঁদে যদি
তুমি তাকে ভুলিয়ে রেখো।
মা অভয়া, মাকে দেখো॥
মায়ের যে বুক শূন্য করে
এলাম আমি দেশান্তরে,
শূন্য করে সেই খালি বুক
মহামায়া, তুমি থেকো।
মা অভয়া, মাকে দেখো॥

শ্রীমন্ত : একী! হঠাৎ করে আকাশ ঘোর কৃষ্ণবর্ণ মেঘে ছেয়ে আসছে কেন? যেন দলে দলে কৃষ্ণ-ঐরাবত মত্ত-মাতঙ্গসম সমুদ্রগর্ভ থেকে এগিয়ে আসছে। তবে কি ঝড় উঠবে?

(ঝড়ের শব্দ)

মাঝি : ওরে, ও পোলা—সামাল! সামাল! হাল চাইপ্‌প্যা ধরবি রে। আরে তুফান উঠছে রে, তুফান উঠছে।—

শ্রীমন্ত : একী ঘোর তাণ্ডব নর্তন। এ কী ঘোর জল-কল্লোল! আমি— (বজ্রপাত)। মেঘ-গর্জনের ঘন ঘন নিনাদে শ্রবণ যেন বধির হয়ে যায়। মধ্যাহ্নে ঘনিয়ে এল অমাবস্যার রাত্রির চেয়েও ঘন অন্ধকার!

মাঝি : আরে, গেল গেল গেল রে! আর বুঝি নাও রাখন গেল না। পির দয়ালেরে স্মরণ করো, আরে তরি ডুবল রে, তরি ডুবল —।

শ্রীমন্ত : মাগো করুণাময়ী, সর্বমঙ্গলা, তবে আমি আমার পিতার দর্শন পাব না, আমি যে তোরই প্রতীক্ষা করে ছিলাম বাবাকে ফিরিয়ে আনব বলে। মা ইচ্ছাময়ী, তবে তোরই ইচ্ছা পূর্ণ হোক — তোর নাম-মাখা কালীদহে ঝাঁপিয়ে পড়ে প্রাণ বিসর্জন দিই —। মা — মা —।

## পঞ্চম দৃশ্য

পদ্মা : মা জগদীশ্বরী! তোমার চোখে জল কেন, মা? খেলার পুতুলের মতো খেলা করছ তুমি নির্বিকার তুচ্ছ লোক নিয়ে! তবে তোমার চোখে জল কেন, শঙ্করী?

জগদীশ্বরী : ওরে পদ্মা, দুঃখ দেওয়ার কী যে দুঃখ, তা তো তোরা বুঝলিনে! যে মা শাসন করার জন্য বুকের ছেলেকে আঘাত করে, সেই মা-ই জানে যে, যে আঘাত সে ছেলের বুকে হানে, সেই আঘাত শতগুণ তীব্র হয়ে এসে বাজে মায়েরই বুকে। ছেলেকে নির্মল করার জন্য মা যখন তাকে ঘসে, মাজে, ছেলে তখন কাঁদতে থাকে, — মনে করে এ মায়ের উৎপাত। সেই ছেলেকে পরিষ্কার পরিচ্ছন্ন করে মা যখন কোলে নিয়ে চুমু দেন, তখন

তার শোভা দেখেছিস ? ওই শোন ভক্ত শ্রীমন্ত আমায় ডাকছে। ও যখন মা মা বলে ডাকে, তখন চোখের জল আর রাখা যায় না। চল — ওকে কালীদহে 'কমলে-কামিনী' রূপে দেখা দিই।

## ষষ্ঠ দৃশ্য

শ্রীমন্ত : একী, মা মহামায়া! এ কী তোর মায়া? পায়ের নীচে মাটি এল কোত্থেকে ? এ যে বালুচর! কোথায় গেল সেই ঝড় — কোথায় গেল সেই আকাশ-অন্ধকরা মেঘ ? — নির্মল আকাশে সূর্য হাসছে মায়ের কোলে হাসিমুখ ছেলের মতো —। একী অপরূপ। — একী স্বপ্ন ? কোটি কোটি প্রস্ফুটিত কমলের দলে কে ও অপরূপা বামা কমলবাহিনী ? কমল-আসন, কমল-নয়ন, কমল-বরনা! চরণে কোটি রক্ত-কমলের শোভা! — এ কী ভীষণ খেলা — এক হস্তে হস্তী ধরে গ্রাস করে বামা, আর হস্তে — আহা! রূপ হেরে নয়ন ভরেছে দ্যাখো! —

## সপ্তম দৃশ্য

(সিংহলে — অন্ধকার কারাগৃহ)

ধনপতি : মাগো! মা সর্বমঙ্গলা, মা সর্বসিদ্ধি-বিধায়িনী চণ্ডীকে, — আর কতকাল এই অন্ধকূপে ফেলে রাখবি মা ? তোকে নিশিদিন ডেকেও তো আমার মুক্তি হল না। কোথায় আমার ফুল্লরা, কোথায় ললনা ? ফুল্লরার ছিল সন্তান-সম্ভাবনা। তার কোল আলো করে কে এসেছে ? ছেলে না মেয়ে ? — আহা! যদি ছেলে হয়ে থাকে, সে নিশ্চয়ই ফুল্লরার মতোই সুন্দর হয়েছে। সে এখন কত বড়ো হয়েছে ? সে কি তার বাবাকে স্মরণ করে ? আমি এই বহুদূর কারাগারে থেকেও শুনতে পাই, কে যেন নিশিদিন ডাকছে, বাবা — বাবা — আমি আসছি তোমার বন্ধন মোচন করতে। না না না — ও আমার আত্মার আহ্বান নয়, ও বুঝি আমার আত্মার ক্রন্দন! তবু, কেন যেন আমার ধমনীতে, আমার হৃৎপিণ্ডের মাঝে শুনতে পাই সেই দুরন্ত শিশুর পায়ের ধ্বনি। — হ্যাঁ আসছে, আসছে ওই যে আসছে।

দীপালি : বাবা!

ধনপতি : কে! কে! কে তুই, ওরে তুই কে, বাবা বলে ডাকছিস ?

দীপালি : আমি দীপালি। সিংহলের মেয়ে আমি, তোমায় রোজ লুকিয়ে দেখতে আসি।

ধনপতি : হুঁ! মা তুমি ? আঃ, তুমি এখানে রোজ আস ? কারাধ্যক্ষ যদি দেখে, তোমার কী শাস্তি হবে জানো ?

দীপালি : জানি, তাকে আমি ভয় করি না — আসুক সে।

ধনপতি : হ্যাঁ, ঠিক বলেছ, মা। ভয় কোরো না, আঁধারের প্রহরীকে ভয় কোরো না। তুমি দীপালি, আলোর মেয়ে, অন্ধকারের রক্ষীরাই করবে তোমাকে ভয়।— দীপালি-দীপালি — আলোর উৎস — মায়ের পূজায় আমরা করি দীপালি-উৎসব। দীপালি এল, কিন্তু মা কই?

দীপালি : তোমায আমি বাবা বলে ডাকব। আজ থেকে তুমি আমার ছেলে হলে।— আজকে কী হয়েছে জান, বাবা? আমার কেবলই কান্না পাচ্ছে সেকথা মনে করে।

ধনপতি : কেন মা লক্ষ্মী? কী হযেছে বলো তো?

দীপালি : চমৎকার সুন্দর রাজপুত্রের মতো চেহারার এক কিশোরকুমার সপ্তডিঙা নিয়ে আমাদের সিংহলে এসেছিল বাণিজ্য করতে, সে রাজাকে এসে বলে, কালীদহে সে কমলে-কামিনী দেখেছে —। সম্রাটকে সে তা দেখাতে না পারায় সম্রাট তাকে বধ করার আদেশ দিয়েছেন। আজ সন্ধ্যায় তাকে মঞ্চে নিয়ে গিয়ে বধ করবে।

ধনপতি : হায়! কার হতভাগ্য কুমার। কী সর্বনাশা ওই কালীদহ!

দীপালি : আচ্ছা বাবা,— এক একটা লোক দেখতে এমন অপরূপ যে, তাদের দেখবার পর থেকেই মন যেন কান্নায় ভরে ওঠে। তাকে মনে করে কেবলই কাঁদতে ইচ্ছা করে। কেন এমন হয়?

(কারাগৃহের বাইরে হঠাৎ বহু শঙ্খধ্বনি হইতেছে এবং বহুলোক আনন্দ-ধ্বনি করিতে করিতে ক্রমশ কারাগৃহের দ্বারপ্রান্তের নিকট আসিতেছে।)

শ্রীমন্ত : মুক্তি, মুক্তি! সমস্ত বন্দি আজ মুক্ত। সম্রাটের আদেশে সকল বন্দী আজ মুক্ত।

দীপালি : ওই আসছেন বাবা, না না সম্রাট! সম্রাটের সাথে সেই কিশোরকুমার — আমি এখন কোথায় লুকাই?

ধনপতি : মুক্তি! মুক্তি! জয় মা দুর্গে, জয় মা চণ্ডিকে, সর্ব-বিপত্তারিণী নারায়ণী, মুক্তি দাও — আলো দাও।

সম্রাট : তাই দিতে এসেছি, ধনপতি! শুধু মুক্তি নয়, বন্ধু! তার সাথে এনেছি বন্ধন — তোমার সারাজীবনের বন্ধন। — এই কুমারকে চেনো, বন্ধু?—একি! একপাশে কে এমন করে দাঁড়িয়ে? — দীপালি? — তুমি এখানে কেমন করে এলে মা? — ধনপতি, এই তোমার দেবাশ্রিত পুত্র শ্রীমন্ত, আর এই আমার কন্যা, সিংহলের রাজলক্ষ্মী দীপালি। এই দুইজনকে দক্ষিণা দিয়ে তোমায় দিলাম মুক্তি।

শ্রীমন্ত : বাবা, বাবা, তুমি বাইরে এসো, আমি যে তোমায় দেখতে পাচ্ছি না এই অন্ধকারে। বেরিয়ে এসো এই অন্ধ-কারার বাইরে!

ধনপতি : আলো, আলো, আলো! কই মা, দীপালি? আয় মা, আয় — চাইনে — ওরে চাইনে আর আলো— আমার দুই চক্ষের দুই মানিক ফিরে পেয়েছি। এই আমার দীপালি — দীপালি।

সম্রাট : শোনো ধনপতি, তোমার দেবাশ্রিত পুত্র শ্রীমন্তকে বধ করবার আদেশ দিয়েছিলাম তাকে মিথ্যাবাদী মনে করে, সে কমলে-কামিনী দেখাতে পারেনি বলে। ওকে মঞ্চের যূপকাষ্ঠে রাখা মাত্র এল ভীষণ প্রাকৃতিক বিপর্যয়। পৃথিবী টলতে লাগল, আমার কোটাল সৈন্যসামন্ত সকলেরই হল মৃত্যু। তোমার নির্ভীক মৃত্যুঞ্জয় কুমার কেবলই ডাকছিল মা মা বলে। — সহসা দেখলাম অন্তরীক্ষে কালীদহ। সেই আকাশ-গাঙে কোটি কোটি বিকশিত কমলের দলে দেখলাম, শতদল-বিহারিণী অপরূপ কামিনী-মূর্তি — গণেশ-জননী। পরমেশ্বরীকে, যোগমায়াকে চর্মচক্ষে দেখতে পেয়ে ধন্য হলাম, মানবজন্ম থেকে মুক্তি পেলাম তোমার এই ভক্তপুত্রের প্রসাদে। — আমার মুক্তির সাথে সাথে দিলাম সকলকে মুক্তি! — আজই তোমরা যাত্রা করো তোমাদের সজল-শ্যামল বাংলাদেশে— আর সাথে নিয়ে যাও আমার আত্মসমা কন্যা দীপালিকে। — মুক্তি! মুক্তি — জয় শ্রীদুর্গা, সর্বমুক্তিদায়িনী, জয় জয় শ্রীদুর্গা।

(মুক্ত বন্দিগণ ও অন্যান্য সকলের সমবেত সংগীত)

জয় দুর্গা, দুর্গতিনাশিনী!
ভব-বন্ধন পাপ-তাপ-হরা
সব শোক দুঃখ ব্যথা শীতল-করা
জয় অভয়া, শুভদা, শিব-স্বয়ংবরা॥
জয় জননীরূপা চির-সুমঙ্গলা
জয় দুর্গা, জয় দুর্গা, জয় দুর্গা॥

তা পরব না। নির্যাতন আরও বেশি চলুক, তবু ওদের দান গ্রহণ করে আমাদের পবিত্র দেব-কান্তিকে আর অপবিত্র পঙ্কিল করে তুলব না।

(হঠাৎ সম্মুখ দিয়া বিপ্লবকুমার চলিয়া গেল)

জয়ন্ত : ওকে চেনেন আপনারা? ওই বিপ্লবকুমার। কখনও গান গায় কখনও যুদ্ধ করে। কখন যে কী করে বুঝবার উপায় নেই। ভূতের চোখে ধুলো দিয়ে রাত-দিন ও এই দেব-লোকে নানা মূর্তিতে বিপ্লবের আগুন জ্বেলে বেড়াচ্ছে। ভূতেদের চেষ্টার আর অন্ত নেই, ওকে বন্দি করার, কিন্তু কিছুতেই কিছু করতে পারে না। ও কী বলে, কী করে কিছুই বোঝা যায় না।

পঞ্চম সভ্য : ওই দেবলোকের একমাত্র যুবা — যে ভূতকেও ভয় দেখাতে সমর্থ হয়েছে। (উদ্দেশে নমস্কার করিলেন)

(জলন্ত অগ্নি-বর্ণা স্বাহা দেবীর প্রবেশ। সকলে আসন ছাড়িয়া দাঁড়াইয়া দেবীকে অভ্যর্থনা করিলেন)

জয়ন্ত : আসুন দেবী। আপনার কথাই ভাবছিলাম আমি।

স্বাহা : আমি কিন্তু আপনার কথা ভেবে এখানে আসিনি, জয়ন্তদেব। আমি ভাবছিলাম ওই যুবকের কথা — যে এখনই গান গেয়ে চলে গেল।

জয়ন্ত (ম্লানমুখে) : বিপ্লবকুমারের কথা? কিন্তু ওর আদর্শ তো আমাদের আদর্শ নয়, দেবী!

স্বাহা : এতদিন তাই ভেবেছি। কিন্তু এখন ভেবে দেখলাম, আগুনকে ধোঁয়া করে রাখায় কোনো লাভ নেই, ওতে চক্ষুই জ্বালা করে — দমই বন্ধ হয়ে আসে — দাহ করে না। আগুন যদি আমরা জ্বালিয়েই থাকি, তাহলে ওকে তুষ-চাপা দিয়ে ধোঁয়া করে রেখে লাভ নেই, আগুন এবার ভালো করেই জ্বলে উঠুক।

জনৈক সভ্য : মার্জনা করবেন দেবী। আপনি আমাদের দেবী-শক্তি। সমগ্র দেবী-জাতির প্রাণ-শিখা। তবু জিজ্ঞেস করি, তাহলে এ-আগুনে কি আপনিই কুলোর বাতাস করবেন?

স্বাহা : বিপ্লবকুমারকে দেখে অবধি আমার মনে হচ্ছে আমাদের তাই করাই উচিত। পুরুষেরা যখন ভয়ে পিছিয়ে গেল, তখন নারীকেই এগিয়ে যেতে হবে বই কি! এমন পড়ে পড়ে আর কত দিন মার খাওয়া যায়? এর একটা হেস্তনেস্ত হয়ে যাক!

তৃতীয় সভ্য : (হাসিয়া) আপনাদের রান্নাঘরে থেকে থেকে আগুনটা গা সওয়া হয়ে গেছে দেবী, তাই আপনারা হয়তো ওটাকে ভয় করছেন না, কিন্তু উনুনের আগুন আর বিপ্লবের আগুন এক জিনিস নয়!

স্বাহা : উনুনের আগুন আমরা হাত দিয়ে নাড়াচাড়া করি, কিন্তু আপনাদের মুখে আগুন উঠেও — এত ধূমপান করেও তো আগুনের ভয়কে ছাড়িয়ে উঠতে পারলেন না! উনুনের আগুনেও তো আপনাদের অনেকে পুড়েছে, এবার না হয় ওর চেয়ে প্রখর আগুনেই পুড়বে। আমাদের তো পুড়ে মরতেই জন্ম।

জয়ন্ত : আমাদের কোনো সভ্যের প্রগল্ভতার জন্য আমি ক্ষমা চাচ্ছি, দেবী। আপনি আমাদের পরিত্যাগ করলে আমরা সত্যসত্যই শক্তিহীন হয়ে পড়ব।

আপনি দেবলোকের প্রাণস্বরূপা। আমাদের আছে শুধু অস্থি আর চর্ম, আপনাদের আছে প্রাণ। এই প্রাণশক্তি যেখানে যোগ দেবে— সেইখানেই জয় অবশ্যম্ভাবী।

স্বাহা : আমরা যদি সত্যই দেবলোকের প্রাণশক্তি হই, এবং যেখানে যোগদান করি, সেইখানেই জয় অবশ্যম্ভাবী হয়, তাহলে আপনার দুঃখের তো কোনো কারণ দেখছিনে। দেবলোক ভূত-মুক্ত হোক এইতো আপনারা সকলে চান। সে মুক্তি আপনিই আসুক — আর বিপ্লবকুমারই আনুক — তাতে তো কিছু আসে যায় না।

জয়ন্ত : কিন্তু বিপ্লবকুমারের আন্দোলন সে শক্তি আনতে পারবে না বলেই আপনাদের শক্তি সেখানে ব্যয় করে ব্যর্থতা আনতে নিষেধ করিছ, দেবী। আমরা বলি, আমরা জয় করব সত্যের জোরে, আমরা সত্যাগ্রহী। বিপ্লবকুমার বলে, সে জয় করবে অস্ত্রের জোরে — সে বলে, সে অস্ত্রাগ্রহী। কিন্তু ভূতের অস্ত্রবলের কাছে ওর মূল্য কতটুকু!

স্বাহা : ও শুধু তাই বলে না। বলে ভূত আর পশু, দুইটা জাতই আগুনকে অতিরিক্ত ভয় করে। এ ভূতের অর্ধেকটা পশু, অর্ধেকটা ভূত। একবার ভালো করে আগুন জ্বেলে তুলতে পারলে এরা তল্পিতল্পা তুলে লম্বা দৌড় দেবে!

জয়ন্ত : আগুন তো আমরাও জ্বালাতে চাই, দেবী। সে আগুন অসন্তোষের আগুন।

স্বাহা : আগুন নয় জয়ন্তদেব, ও হচ্ছে ধোঁয়া। বড়ো বড়ো ওঝাদের দেখেছি, তারা ভূত তাড়াবার জন্য শুধু ধোঁয়া আর সর্ষে-পড়াই ব্যবহার করে না,— উত্তম-মধ্যম মারও দেয়! নমস্কার! (প্রস্থান)

জয়ন্ত · আমি বিপ্লবকুমারের খুব বেশি বিরোধী নই, কিন্তু আমার মনে হয় — সে প্রস্তুত না হয়েই নেমেছে। এতে সে দেবলোকের ক্ষতিই করবে।

সভ্যগণ : (উঠিয়া পড়িয়া) এ সব আগুনের আলোচনার স্থান এ নয়। আমরা আমাদের সত্যচ্যুত হয়ে পড়ব এখানে থাকলে। এ আলোচনা আমাদের এবং আমাদের দেশের ক্ষতি করবে। আমরা আজ উঠলাম। আমাদের কর্তব্য নির্ধারণ অন্য দিন অন্য স্থানে হবে। (সকলের প্রস্থান)

(বিপ্লবকুমার ও স্বাহাদেবীর প্রবেশ)

বিপ্লবকুমার : আমি তখন এসে ফিরে গেছি, জয়ন্ত দেব। ওই ভীরু লোকগুলোকে ভয় করিনে, কিন্তু যখন ভাবি যে, দেবলোকের নেতৃত্ব গ্রহণ করেছে ওরাই — তখন আর ক্রোধ সংবরণ করতে পারিনে। তখন এলে একটা বিশ্রী কলহের সূত্রপাত হত ভেবেই চলে গেছি।

জয়ন্ত : কিন্তু এখনই বা এসেছেন কেন? আপনি তো জানেন, আপনাদের এবং আমাদের পথ একেবারে বিপরীতমুখী।

স্বাহা : সেই মুখকে ঘুরিয়ে একমুখী করবার জন্যই আমি এসেছি, জয়ন্তদেব!

জয়ন্ত : সে অধিকারের মর্যাদাকে আপনিই আগে ক্ষুণ্ন করেছেন দেবী। আপনি ক্ষমা করবেন, যদি আপনার অধিকারের সম্মান রাখতে না পারি। এ পথ এক হবার পথ নয়। আপনি মনে করেছেন, আপনি এসেছেন আমাদের মাঝে সেতু হয়ে। কিন্তু তা নয়, বরং আমাদের মিলনের যে সম্ভাবনা ছিল,

আপনি তাতে আড়াল হযে দাঁড়িযেছেন এসে।

[ বিপ্লবকুমার চমকিত হইযা উঠিল। সে একবার জযন্তের দিকে, একবার স্বাহার দিকে তাকাইযা দীর্ঘশ্বাস মোচন করিযা অধোমুখে দাঁড়াইযা রহিল। ]

স্বাহা (ব্যথা-ক্লিষ্ট কণ্ঠে) তুমি ভুল করলে জযন্ত। এই ভুলের জন্য সারা দেব-লোককে প্রাযশ্চিত্ত করতে হবে। সারা দেবলোকের যৌবনের মূর্ত প্রতীক তোমরা দু জন তোমরাই যদি দ্বিধা-বিভক্ত হও, দেবলোকের কল্যাণ তাহলে পূর্ণ মূর্তি পরিগ্রহ করবে কেমন করে ? দেবলোকের কল্যাণের জন্য যদি আমি তোমাদের মাঝ থেকে সরে দাঁড়াই, তাহলে কি তোমরা এক হবে ?

বিপ্লবকুমার এ সব হেঁযালির মানে তো বুঝতে পারছিনে, স্বাহা দেবী। আমি যা ভেবেছি, তাই যদি সত্য হয — তাহলে আপনাদের দুইজনকেই বলে রাখি, আমায দিযে আপনাদের কোনো পক্ষেরই কোনো লাভালাভের ভয বা আশা নেই। আমি স্বদেশ ছাড়া আর কিছুই জানিনে। জযন্তদেবকে সাথে পেলে আমার ব্রত সহজে উদ্‌যাপন হত। না পাই, ওঁকে নমস্কার করে চলে যাব। এর মাঝে মান-অভিমানের পালা আসবার তো কথা ছিল না।

জযন্ত আপনি আমার নমস্য বিপ্লবকুমার। আমার নির্লজ্জতা ক্ষমা করুন। আপনার পার্শ্বে দাঁড়াবার মতো সংযম আর শক্তি যদি থাকত, আমি নিজেকে ধন্য মনে করতাম। আমার সে শক্তিই নাই। তাছাড়া, আপনার পথকে শ্রেষ্ঠ পথ বলে গ্রহণ করবার মতো বিশ্বাস অর্জন করতে পারিনি আজও। আপনার মন্ত্রে অবিশ্বাসী আপনার পথে শুধু বাধারই সৃজন করবে — পথকে এগিযে দিতে পারবে না।

বিপ্লবকুমার আপনার শক্তির উপর আপনার চেযে আমার বেশি বিশ্বাস আছে, জযন্ত দেব। কিন্তু সে শক্তিকে যখন আপনি দেশের বড়ো কল্যাণের জন্য দান করতে কার্পণ্য করেছেন, তখন সেখানে আমার বলবার কিছু নেই। আমার শুধু একটি প্রশ্ন মনে রাখবেন — এবং পারেন তো পরে উত্তরও পাঠাবেন। সে প্রশ্নটি এই যে, দেবলোকের যৌবন আজও শুধু অতীতের দাসত্বই করবে, না সে তার নিজের পথ নিজে রচনা করবে ? সোজা পথ দুরূহ বিপদ-সংকুল বলেই কি তাকে ছেড়ে এক বছরের লক্ষ্যস্থলে একশো বছরে পৌঁছুতে হবে ? চললাম — স্বাহা দেবী, নমস্কার। আপনার এখন জযন্তদেবের সাহায্য করাই উচিত।

স্বাহা এখন আপনার পিছনে চলা ছাড়া তো আর আমার অন্য পথ নাই, বিপ্লব-কুমার। যিনি আমাকে বুঝতেই পারেননি, তাঁর পথের বোঝা হযে থেকে কোনো লাভ নেই।

জযন্ত নমস্কার। (উভযকে নমস্কার করিলেন)।

বিপ্লবকুমার তাহলে আমার পশ্চাতেই আসুন। শক্তিকে ফিরিযে দিতে নাই।

## তৃতীয় দৃশ্য

[ গভীর পার্বত্য অরণ্য। সেই অরণ্যে রক্ত-বাস-পরিহিত যোদ্ধৃবেশে বিপ্লবী দেবযুবাদল ও বিপ্লব-কুমার। পর্বতের সানুদেশে পর্বত ঘিরিয়া ভূতের শত শত কালো তাম্বু। পর্বত-শিখর অন্ধকার করিয়া কৃষ্ণ শকুনের মতো দলে দলে ভূতের রথ উড়িয়া ফিরিতেছে। ]

বিপ্লবকুমার : বীর দেব-সেনাদল! আজ আমাদের শেষ ভাগ্যপরীক্ষা। ভাগ্যদেবী সুপ্রসন্ন, এমন দুরাশা করিনে। তবু যাবার আগে ভূতের নখর দন্তগুলো নিঃশেষ করে দিয়ে যেতে চাই। দেবলোককে তাদের শক্তি সম্বন্ধে সচেতন করে দিয়ে যেতে চাই — আমাদের এই মুষ্টিমেয় দেবযুবার আত্মবলিদানে। কত বড়ো বিপুল শক্তি শুধু আত্মশক্তির অ-পরিচয়ে, আত্ম-চেতনার অভাবে নিষ্ক্রিয় নির্বীর্য হয়ে দিনের পর দিন ক্লিষ্ট পিষ্ট পদদলিত হচ্ছে—শুধু সেইটুকু জানিয়ে যেতে পারলেই বুঝব — আমরা আমাদের কর্তব্য করেছি। বাকি কাজ দেবলোকের অনাগত যুবারা স্বল্পায়াসেই করতে পারবে।

দেব-সেনাদল : জয় শিব শংকর! জয় দেবলোকের জয়!

[ গান করিতে করিতে দেবযুবাদলের অগ্রগমন ]

বজ্র আলোকে মৃত্যুর সাথে
হবে নব পরিচয়!
জয় জীবনের জয়॥
শক্তিহীনের বক্ষে জাগাব
শক্তির বিস্ময়।
জয় জীবনের জয়॥
ডঙ্কা বাজায়ে শঙ্কা-হরণে
আনিব সমরে অমর মরণে,
কণ্টক-ক্ষত নগ্ন চরণে
দলিব মৃত্যু-ভয়।
জয় জীবনের জয়॥
মরু-অরণ্য গিরি-পর্বতে রচিব রক্ত-পথ,
সেই পথ ধরি ভবিষ্যতের আসিবে বিজয়-রথ।
আমাদের শত শব-চিন ধরি
আসিবে শক্তি প্রলয়ংকরী,
আসিবে মোদের রক্ত সাঁতারি
নবীন অভ্যুদয়
জয় জীবনের জয়॥

বিপ্লবকুমার : সাবাস জোয়ান! এইবার হানো বজ্র, হানো ত্রিশূল, হানো পরশু — ওই ভূতের বাথান লক্ষ্য করে।

[ দেব-যুবাগণ অস্ত্র নিক্ষেপ করিতে লাগিল। উর্ধ্ব, অধঃ, সম্মুখ, পশ্চাত – সকল দিক দিয়া পশু-মুখ ভূতের দল অলক্ষ অস্ত্র হানিতে লাগিল। ]

দেব-যুবাগণ : সেনাপতি! আমাদের অস্ত্র নিঃশেষ হয়ে গেছে।

বিপ্লবকুমার : (যুদ্ধ করিতে করিতে) শুধু হাতে-পায়ে যুদ্ধ করো। হত আহত সৈনিকের হাত ছিঁড়ে নিয়ে তাই দিয়ে আক্রমণ করো। মনে রেখো বন্ধু আমরা কেউ ফিরে যাবার জন্য আসিনি!

[ দেব-যুবাগণ শুধু হাতে ভূতদের উপর লাফাইয়া পড়িল। হত-আহত সৈনিকদের হাত-পা ছিঁড়িয়া লইয়া আঘাত হানিতে লাগিল। ভূতের তাম্বুতে ভীষণ সন্ত্রাস। কিচিরমিচির শব্দ উত্থিত হইল। ভূতের সিংহমুখ সেনাপতির ইঙ্গিতে ভূতেরা উর্ধ্ব হইতে এক অদৃশ্য মায়াজাল নিক্ষেপ করিল। দেবযুবাগণ সেই জালের প্রভাবে শক্তিহীন হইয়া বদ্ধহস্ত-পদ অবস্থায় দাঁড়াইয়া রহিল। শত ইচ্ছা সত্ত্বেও কেহ এক পদও অগ্রসর হইতে পারিল না। ভূতেরা একে একে সকলকে বন্দি করিল। ]

বিপ্লবকুমার : শংকরী! রাক্ষুসি! এতেও তোর ক্ষুধার নিবৃত্তি হল না? তোর বিজয়া দশমী কি চিরকালের জন্য হয়ে গেছে? আমার সেনাদল গেছে। আমি এখনও বেঁচে আছি। ওদের মায়াজালের বন্ধনকে অতিক্রম করে বাঁচার শক্তি আজও আমি হারাইনি। উঃ! পশ্চাৎ হতে আমায় আক্রমণ করেছে।

[ কৃষ্ণবাস-পরিহিত একদল ভূত বিপ্লবকুমারকে ভীষণ আক্রমণ করিল। বিপ্লবকুমার পড়িয়া গেল। ]

স্বাহা : ভয় নাই বীর, আমি এসেছি। ওই দেখো পশ্চাতে আমার নারী-সেনাদল! ও মায়াবী ভূতের মায়াজাল ছিন্ন করতে পারবে — এই মায়াবিনী নারী-সেনা! ওদের অস্ত্র ব্যর্থ করতে পারব আমরাই।

বিপ্লবকুমার : না দেবী, পারবে না। তুমি ভুলে যাচ্ছ, এ দেবতায় দেবতায় যুদ্ধ নয়। দেবতায় পশুতে যুদ্ধ এ। রক্ত-খেগো পশু আর রাক্ষস পুরুষ-নারীর সমানে রক্ত শোষণ করে। ওদের শক্তিকে ভয় করি না, ভয় করি ওদের উলঙ্গ নির্লজ্জতাকে। ওরা তোমাদের — আমাদের দেবলোকের প্রাণশক্তির অবমাননা করে যদি তার খর্বতা সাধন করে — আমাদের দেবলোক কোনো দিনই ভূতের গ্রাস থেকে মুক্ত হবে না। তুমি ফিরে যাও। তোমার কাজ আমার এই হারাপথের সন্ধানী যুবকদের খুঁজে বের করা। তাদের এই মৃত্যু-পথের সন্ধান দেওয়া। আমরা আত্মদান করে ভয়-মুক্ত করে গেলাম জাতিকে, মৃত্যুঞ্জয় কবচ বেঁধে দিলাম দেবলোকের যুবশক্তির বাহুতে। এর পরে যারা আসবে এই পথে তারাই আমাদের শবের কঙ্কাল ধরে ধরে আমাদের আহতদের রক্ত-চিহ্ন অনুসরণ করে যাবে আমাদের উদ্ধার সাধনে। ভূতের হাত থেকে অমৃতের উদ্ধার করে আমাদের বাঁচিয়ে তুলবে। সেইদিন আসব আমরা নতুন দেহেন — নতুন রূপে। ধ্বংসের পূজারী-দল আসব নব-সৃষ্টির ধেয়ানী হয়ে! স্বাহা! আমি যাই। উঃ!

স্বাহা : (বিপ্লবকুমারের উপর পড়িয়া ) বন্ধু! প্রিয়! তোমার শেষ দান আমায় দিয়ে যাও।

বিপ্লবকুমার : আমার শেষ দান — আমার শক্তি তোমায় দিয়ে গেলাম। তারপর যা চাও, সে প্রীতি সে প্রেম — পাবে যখন আবার আমি আসব। সে আজ না, স্বাহা!

স্বাহা : (উঠিয়া পদধূলি লইয়া) তুমি শান্তিতে যাও বীর, আমি তোমার ব্রত গ্রহণ করলাম।

[ বিপ্লবকুমার স্বাহার দক্ষিণ কর ললাটে ঠেকাইয়া চক্ষু মুদ্রিত করিল। ]

যবনিকা

# একটি রূপক রচনার খসড়া পরিকল্পনা

জনক = যে শস্য ফসল উৎপাদন করে।
রাম = কৃষকদের প্রতিনিধি (জনগণ-অধিনায়ক)।
সীতা = জনক অর্থাৎ শস্য-উৎপাদকের কন্যা · শস্য।
হরধনু-ভঙ্গা = অর্থাৎ Hard Soil উর্বর করে শস্য অর্থাৎ সীতাকে পাওয়া।
লক্ষ্মণ = শ্রীমান ( ?)।
রাবণ = যে সেই শস্য বা সীতাকে হরণ করে। লোভের প্রতীক। যে বিশ হাত দিয়ে লুণ্ঠন করে, দশ মুখ দিয়ে গ্রাস করে।
রাম = জনগণ বা কৃষকদের প্রতিনিধি, তাই দূর্বাদল-শ্যাম।
হনুমান = নৌ-যান ও আকাশ-যানের প্রতীক।
পবন = গতি (speed)
ভরত = President।
শত্রুঘ্ন = শত্রু-হন্তা।
কুশ-লব = শস্যের দুই অর্ধ।
বিভীষণ = লোভের সহোদর নির্লোভ : বিবেক।
কৌশল্যা = ডিপ্লোমেসি ; তার গর্ভেই জনগণ-অধিনায়ক জন্ম নেয়।
দশরথ = দশদিকে যার অব্যাহত গতি।
রাবণের বৈমাত্রেয় ভাই কুবের। ঐশ্বর্যের দুই দিক — দেবশক্তিতে ঐশ্বর্য নিয়োজিত হলে মঙ্গাল সাধন করে ; রাক্ষস-শক্তিজাত ঐশ্বর্য অমঙ্গাল সাধন করে, লুণ্ঠন করে।
কুশ = যজ্ঞাদি কার্যে লাগে : তৃণ।
লব = কুশের নিম্নার্ধ ভাগ।
সীতার পাতাল প্রবেশ = রাম অর্থাৎ কৃষকদের প্রতিনিধি যখন শস্যকে অবহেলা করে জনগণের দুর্বুদ্ধিপ্রসূত স্বর্ণকে গ্রহণ করেন, তখন শস্য পাতাল প্রবেশ করেন। অর্থাৎ শস্য-উৎপাদিকা-শক্তিকে অবহেলা করে স্বর্ণরৌপ্যকে (স্বর্ণসীতাকে), বড়ো করে ধরলে দেশের সমূহ অকল্যাণ হয়। এই ভ্রম বুঝে রামকে বা জনগণের প্রতিনিধিকে সরযূর জলে ডুবতে হয়।
কৈকেয়ী ও মন্থরা = দুর্বুদ্ধি।
কৃষক ও শ্রমিকদের প্রতিনিধি বনবাসে গেলে বা Departure হলে শস্য অর্থাৎ সীতাও সহগামিনী হন। কৃষক শ্রমিকের সাহায্য না পাওয়ায় রাবণ শস্য হরণ করতে সমর্থ হয়।
রাবণ = ঐশ্বর্য-পিপাসী সুমালির দৌহিত্র। কুবেরের ঐশ্বর্য দেখে সুমালির ঈর্ষা হয়, — সেই ঈর্ষা বুদ্ধিপ্রসূত যে issue তারই নাম নিকষা। তার সন্তান লোভ বা রাবণ।
বিশ্রবা = ঋষি।
রাবণ = ব্রাহ্মণ-শক্তি + রাক্ষস-শক্তি।

নবযুগ-এর প্রবন্ধ : আজ চাই কী
ধর্ম ও কর্ম
আমার লিগ কংগ্রেস
নবগুগের সাধনা
বাঙালির বাংলা

বিবিধ প্রবন্ধ : মিয়া কা সারং
দুটি রাগিণী
নীলাম্বরী
হোসেনি কানাড়া
ওমরের কাব্য ও দর্শন

সংবাদ টীকা : চানাচুর
ডোমনি স্টেটাস
পুনর্মুষিকো ভব
চতুর্বর্গ-ফলের বোঁটা
বিবাহ-আইন বিল
চারদিক থেকে পাগলা তোরে ঘিইরা ধরেছে পাপে !
'হায় জানতে পার না'
ফল ইন (লভ নয়) ওয়ার !
ধনে প্রাণে মারা যায়

নবযুগ-এর প্রবন্ধ

## আজ চাই কী

আজ চাই সারা ভারতজোড়া একটা বিরাট ওলট-পালট। আজ আর এই পোড়া দেশে মড়ার শ্মশানভূমিতে 'শুধু হাসি খেলা প্রমোদের মেলা' কাব্যকুঞ্জের মধু-গুঞ্জন শোভা পায় না, সে নির্লজ্জ অভিনয় নিদারুণ উপহাসের মতো প্রাণে এসে বেঁধে। আজ চাই মহারুদ্রের ভৈরব গর্জন, প্রলয় ঝঞ্ঝার দুর্বার তর্জন, দুর্দম দুর্মদ উচ্চৈঃশ্রবা ঐরাবতের প্রমত্ত বিপুল রণ-উন্মাদ আর তাদের হ্রেষা বৃংহণের গগনবিদারী প্রচণ্ড নাদ। আজ অলক-তিলকের সুচারু বিন্যাস মুছে ফেলে ধকধক জ্বলন্ত বহ্নিশিখার মতো ললাটে ভস্ম ত্রিপুণ্ড্রক পরতে হবে। আজ কোমল কুসুমমালা ছিঁড়ে ফেলে দিয়ে মিথ্যাচারী অসুরের অস্থি-কপালের মালা প্রমত্ত বিক্রমে স্ফীত বক্ষে দোলাতে হবে। এ শ্মশানে আজ সবার মুখে স্তিমিত মধুর হাসি নিভে গিয়ে দেখা দিক এক বিকট মৃত্যু-করাল রক্তলোলুপ দুর্নিবার অধর্ম-বিদ্বেষ। আজ অবিচার-কদাচারে ভরা এই বিলাস-আলয়ের কেলি-কুঞ্জে যমরাজ তাঁর যত সব হিংস্র শৃগাল-কুকুর-শকুনি-গৃধিনীকে একেবারে বল্‌গা আলগা দিয়ে লেলিয়ে দিন। এই মোহ-সুপ্ত মরণ-মগ্ন জাতির বুকের উপরে প্রেত-পিশাচের তাণ্ডব চলতে থাকুক। আজ মিথ্যার সকল সন্ধি, গ্রন্থি ছিন্ন বিদীর্ণ হোক। মিথ্যা-মদিরার সব পেয়ালা ভেঙে চুরমার হয়ে যাক, শয়তানের আরামের আসর হতভম্ব হোক, সারা দেশটা ভরা আজ এক বিকট উন্মাদলীলা, শুধু মতিচ্ছন্নের প্রলাপ আর ক্লীবের ক্রন্দন। যেখানে যত দোকান-পাট ঘর-সংসার সাজ-সরঞ্জাম সকলের মাঝে এর বিরাট ভণ্ডামি, ধর্মের নামে ফাঁকিবাজি। ভগবানের নাম মুখে এনে যারা শয়তানের ভাবে জীবন পূর্ণ করে কেবল কপটতার, প্রবঞ্চনার, পুণ্য লৌকিকতার বহর জাহির করে, বিধাতার বিশ্বধ্বংসী বজ্রনিষ্ঠুর আঘাতে তাদের অহংকারকে চূর্ণ, নিষ্পেষিত করে না? এ অন্যায়ের পাশবলীলা এই মানুষের জগতে, এই দেবতার ভারতে আর কতদিন চলবে? নারায়ণ তাঁর অনন্ত শয্যায় আর কতকাল নিদ্রিত থাকবেন? এ সুন্দরী ধরিত্রী যে পাপ-রাক্ষসের দুর্গন্ধ ক্লেদ বিষ্ঠায় জঘন্য নরকে পরিণত হল, ধর্মধ্বজী মায়াবীদিগকে গ্রাস করবার জন্য বিষবহ্নি উদ্গার করে বাসুকি কি তার সহস্র জিহ্বা লকলকিয়ে ছুটে আসবে না? আজ কি তার ধৈর্য শেষ সীমায় পৌঁছায় নাই? আজ সাগর-ভূধর-সংসার-কানন-মরু দলিত-মথিত করে আসা চাই মহা-প্রলয়ের মহা আলোড়ন। ভারতের জীবনের অণু-পরমাণুর আজ পচাগালা বিষবিষ্ঠার বাসা হয়েছে; আজ পরিপূর্ণ সৃষ্টির আয়োজনের জন্যে অনেক ক্ষেত্রেই আমূল ধ্বংসের প্রয়োজন হবে। এই সত্যযজ্ঞে সকল মিথ্যা অত্যাচারকে পুড়িয়ে ভস্ম না করতে পারলে যজ্ঞ পূর্ণ হবে না। অটল সাধকের বক্ষক্ষারিত যজ্ঞ-হবিতে এ দেবভূমি স্নিগ্ধ হবে না; হলে পুরাতন জীর্ণ জরা ভারত ভস্মে আচ্ছাদিত না হলে তাতে দেব-জীবনের অভিনব সৃষ্টি জেগে উঠবে না। সৃষ্টির বাঁশরির আকুল-করা প্রেরণা সেই দিনই আমাদের মর্মে মর্মে প্রবেশ করবে,

যেদিন মহেশের ডম্বরু-বিষাণের শব্দে ভীত-ত্রস্ত হয়ে ভণ্ডামি, ন্যাকামি, অবিচার, অনাচারের ছায়া-মূর্তি পর্যন্ত এ দেশের জীবনভূমিতে উঁকি মারতে সাহস পাবে না।

আজ চাই, ভরাট-জমাট জীবনের সহজ, স্বচ্ছন্দ, সতেজ গতি ও অভিব্যক্তি। কোথাও কোনো জড়তা, অজ্ঞতা, অক্ষমতা ও আড়ষ্টতা না থাকে। আজ পথের বাধা পাষাণ-অটল হিমাচলের মতো বজ্রদৃঢ় হলেও সত্য-সাধকের পদাঘাতে চক্ষের নিমেষে চূর্ণিত হবে। অমৃতের সন্ধানী যে ভাগবৎশক্তি যার শিরায় শিরায় অমিত বীর্যের অক্ষয় ভাণ্ডার সঞ্চিত করছে, তার বলদর্পিত চরণাঘাতে ত্রিভুবন ভীত-কম্পমান হবেই হবে। তার রোষ-কটাক্ষের সম্মুখে অবিদ্যাজনিত সব ভয় বিতাড়িত হবে। সমাজধর্মের দুরহংকারে উচ্চশির ভূলুণ্ঠিত হবে, এ হতেই হবে। সত্য ও মুক্তির জয়রথের যাত্রাপথ রোধ করতে পারে এমন কোনো যক্ষদক্ষ দানবের নাই। সত্য-সাধককে পথভ্রষ্ট করতে পারে এমন গন্ধর্ব-কিন্নরের মায়া এ দুনিয়ায় নাই। যে সত্যের ভান এ পর্যন্ত পৃথিবীতে দুর্দিনের তরে আপন প্রভাব-মহিমা বিস্তার করে দুর্দিনেই নিজের বোনা জালে, নিজের গড়া শিকলে আবন্ধ, পঙ্গু ও অবসন্ন হয়ে পড়ত, আজ তার দিন ফুরিয়ে গেছে। আজ ওই নেমে আসছে ভারতের বিশাল জীবনের পরে পরিপূর্ণ সত্যমুক্তির আলোকপ্রপাত। আর তারই স্পর্শে তাতে জ্বলে উঠবে বিচিত্র নবসৃষ্টির অফুরন্ত আশা ও আনন্দ। আজ মনকে আঁখি ঠেরে ভাবের ঘরে চুরি করে গোঁজামিল দিয়ে চলতে পারা যাবে না। আজ রাষ্ট্রে যারা অবাধ স্বাধীনতার আকাঙ্ক্ষী তাদের সমাজ-ধর্ম ও মুক্তি ব্যাহত থাকলে বিধাতার অলক্ষ্য বিধানে তাদের যে লাঞ্ছনা ভোগ করতে হবে, তা থেকে কোনো মন্ত্রতন্ত্র, ঝাড়-ফুঁক, কবচ-মাদুলি তাদের রক্ষা করতে পারবে না, মিথ্যাচারের লাঞ্ছনা তাদের ভোগ করতে হবেই হবে। সমাজ-ধর্মে যাঁরা মুক্তির কোনো ছেদ বা সীমা মানতে চান না, তাঁরা যদি এই বিরাট দেশের বুকের উপর রাষ্ট্রপরাধীনতার রাক্ষসীকে বসে বসে রক্ত শুষতে দেন, সে অপরাধে তাঁদের মার্জনা নেই। কোথাও মিথ্যা-অন্যায়ের সাথে মাঝপথে রফা হতে পারবে না, আজ সকল ভারত-মাতার বীর সন্তানকে বুক ঠুকে হেঁকে নিঃসংকোচে এই সত্য প্রচার করতে হবে। মনের কোণে বসে যদি কোনো ছিচকাঁদুনি সংস্কার-বুড়ি তোমার আঁচল ধরে পিছনে টেনে রাখতে চায়, তবে তাকে নির্মমভাবে লাথি মেরে তোমার জীবন-গৃহের চতুঃসীমা হতে বাহির করে দাও। ওগো আমার ওস্তাদ চাষি, তুমি তোমার সাধের জমিতে সোনার ফসল ফলাবার আকাঙ্ক্ষা যদি করে থাক, তাহলে তোমার সেখানে আবর্জনা, কণ্টক, দুষ্টকীটের বাসা পুষে রাখলে চলবে না। সব সাফ করতে হবে। সব জমি গুঁড়িয়ে পিষে ফেলতে হবে, তবে তো ফলবে তাতে পরিপূর্ণ নবজীবনের পরিপুষ্ট ফসল। সকলের শাসনের দাসত্ব যদি সত্যই হেয় বলে বুঝে থাক, যদি তার পাষাণ-চাপে ফাঁপর হয়ে হাঁপিয়ে উঠে থাক, তবে তুমি কোন লজ্জায় নিজের ঘরের অত্যাচারের অধীনতা মাথা পেতে নিচ্ছ? এই পরতন্ত্রতার হীনতা হতে না এড়ালে তোমার স্বর্গ নেই, আছে বীভৎস নরক। এ তুমি স্থির জেনো, মুক্তির দিশারি যদি তুমি হয়ে থাক, হতে হবে তোমায় বৃহতের ও মহতের পূজারি। তোমার দেবতার সৌন্দর্য-শক্তি-মহিমা অনাদি অনন্ত, কোনো গুরু-পুরোহিতের মন্ত্রশাস্ত্রের নিগড়ে সে বিরাট পুরুষ বাঁধা পড়ে নেই। সত্যের স্বরূপ জানাবার মতো আলো তোমার মাঝে আছে।

সাধনার রুদ্র বহ্নি চারিদিকে জ্বালিয়ে তুলে তুমি সকল মিথ্যার অপবাদের দড়াদড়ি

পুড়িয়ে ফেলো — জগাজ্জয়ী শক্তি তোমার মধ্যে উদ্‌বুদ্ধ হবে, অনন্ত জ্ঞান ও অটল অফুরন্ত প্রেম তোমার দৃষ্টির ঝাপসা কাটিয়ে দেবে, তোমার প্রাণের শতদলকে বিকশিত করবে। ভাঙাগড়া কোনোটাই অপরটিকে বাদ দিয়ে হতে পারে না, যে গড়তে যাচ্ছে সে যদি না জানে কতখানি জীর্ণ অকর্মণ্য হয়েছে তবে তার গড়ন কিছুতেই দাঁড়াবে না, তার সাধের ইমারত চোখের পলকে ধসে পড়বে। তাই দেশের সেই সঙ্গে নিজের যাঁরা প্রকৃত মঙ্গল ও আনন্দের আকাঙ্ক্ষা করে থাকেন তাঁদের ভাঙবার বেলায় মনে কোনো দুর্বলতার স্থান পেতে পারবে না। যে যে অঙ্গে দুষ্ট ব্যাধির জীর্ণ বাসা হয়েছে তার এক চুলও যদি ভাঙতে বাকি থাকে তবে আর রক্ষা নাই। আজ দেখতে পাচ্ছি ভারতের রাষ্ট্রে, সমাজে, ধর্মে প্রায় ষোলো আনা ঘুণ ধরে গেছে। আজ প্রলয়ের দেবতা ধ্বংসের নেশায় যতই মত্ত হন ততই মঙ্গল। আজ বুযে আসুক কালবৈশাখীর উন্মাদ ঝঞ্ঝা রক্ত-পাথারের অবারিত স্রোতে অযুত ফণা বিস্তার করে, আজ সব অগ্নিবাণ নাগনাগিনী বিপুল উল্লাসে বিচরণ করুক। এই প্রলয়-পয়োধিজলে মিথ্যার সৌধশীর্ষ ডুবে যাক। তবেই আবার অনন্ত জীবনের সহস্রদলের উপর বেদ-উদ্ধারণ নারায়ণের আবির্ভাব হবে।

## ধর্ম ও কর্ম

যে স্বধর্মে পূর্ণপ্রতিষ্ঠিত হয়নি, তার কর্মক্ষেত্রে প্রবেশের কোনো অধিকার নাই। আজ যাঁরা দেশের কর্মী বলে খ্যাত, তাঁদের অনেকেই অনধিকারী বলেই ক্ষেত্রে লাঙলই চালিয়ে গেলেন, ফসল আর ফলল না। সামান্য যা ফসল ফলল, তাকে রক্ষা করার প্রহরী, সৈন্য পেলেন না। যিনি নিজে স্বাধীন হলেন না, তিনি দেশের, জাতির স্বাধীনতা আনবেন কেমন করে? যাঁর নিজের লোভ গেল না, যিনি নিজে দিব্য সত্তা লাভ করেননি, তিনি কেমন করে লোভীকে তাড়াবেন, কোন শক্তিতে দৈত্য, অসুর, দানবকে সংহার করবেন? ধর্মভাব মানে এ নয় যে শুধু নামাজ, রোজা, পূজা, উপাসনা নিয়েই থাকবেন। কর্মকে যে ধার্মিক অস্বীকার করলেন, কর্মকে সংসারকে যিনি মায়া বলে বিচার করলেন, কর্ম, সংসার ও মায়ার স্রষ্টার তিনি বিচার করলেন। যিনি একমেবা-দ্বিতীয়ম, যাঁর কোনো শরিক নাই, যিনি একমাত্র বিচারক, তাঁর সৃষ্টির বিচার করবে কে? এই পলাতকের শাস্তি সঞ্চিত আছে। তবে মাঝে মাঝে পালিয়ে যেতে হয়, একেবারে পগার পার হয়ে গেলে চলবে না। সমুদ্রের জল আকাশে পালিয়ে যায় বলেই বৃষ্টিধারা হয়ে ঝরে পড়ে।

নবনীরদ পাহাড়ে পালিয়ে যায় বলেই নদী-স্রোত হয়ে ফিরে আসে। এই উপরের দিকে উড়ে যাওয়া — অর্থাৎ আমাদের পরম প্রভুর ধ্যান করা মানে সময় নষ্ট করা নয়, আমাদেরই না-জানা পূর্ণতাকে স্বীকার করা ; আমারই ঘুমন্ত অফুরন্ত শক্তিকে জাগিয়ে তোলা। নির্লোভ, নিরহংকার, দ্বন্দ্বাতীত হলে — লোভ, অহংকার ও দ্বন্দ্বের মাঝে নেমে অবিচলিত শান্ত চিত্তে কর্ম করা যায়। প্রশংসা, জয়ধ্বনি, অভিনন্দন তখন কর্মীকে ফানুসের মতো ফাঁপিয়ে তোলে না। নিন্দা, হিংসা, অপমান, পরাজয় তখন কর্মীকে নিরাশ করতে পারে না, তাঁর অটল ধৈর্য ও বিশ্বাসকে টলাতে পারে না। মন্দ-ভালো

দুয়ের মধ্যেই ইনি পূর্ণ-অভয়চিত্তে বিচরণ করতে পারেন। তসবি অর্থাৎ জপমালা ও তরবারি, দুই-ই তখন তাঁর সমান প্রিয় হয়ে ওঠে। সত্ত্ব, রজঃ, তমঃ তিনগুণের অতীত হয়েও ইনি ওই তিনগুণে নেমে বিপুল কর্ম করতে পারেন। এই সেনাপতি সাগরের মতো কখনও শান্ত, কখনও অশান্ত ভয়ংকর হয়ে ওঠেন। এঁরই আহ্বানে, এরই আকর্ষণে ছুটে আসে দেশ-দেশান্তর থেকে স্রোতস্বিনী দুর্নিবার অনিরুদ্ধপ্রবাহ নিয়ে।

ত্যাগ ও ভোগ — দুয়েরই প্রয়োজন আছে জীবনে। যে ভোগের স্বাদ পেল না, তার ত্যাগের সাধ জাগে না। ক্ষুধিত উপবাসী জনগণের মধ্যে এই সেনাপতি, অগ্রনায়ক আগে প্রবল ভোগের তৃষ্ণা জাগান। অবিশ্বাসী নিদ্রাতুর জনগণের বুকে রাজসিক শক্তি জাগিয়ে তাদের তামসিক জড়তা নৈরাশ্যকে দূর করেন। রাজসিক শক্তিকে একমাত্র সাত্ত্বিকী শক্তি নিয়ন্ত্রিত করতে পারে। এই ভগ্নতন্দ্রা বিপুল গণ-শক্তিকে নিয়ন্ত্রিত করেন যে-অগ্রনায়কের কথা বলেছি — তিনি।

জনগণকে শুধু ঊর্ধ্বে কথা বললে চলবে না। তাদের বুকে ভালো খাবার, ভালো পরবার উদগ্র তৃষ্ণাকে জাগিয়ে তুলতে হবে। এই জাগ্রত ক্ষুধিত সিংহ ও সুন্দরবনের বাঘের দল যাতে উৎপাত না করে, তার ভার নেবেন সেই মায়াবী অগ্রনায়ক। যিনি এই ভীষণ শক্তিকে জাগাবেন, তাকে সংযত করার শক্তি যেন তাঁর থাকে। নইলে জগৎ আবার পশ্চিমের রাজসিক উন্মত্ততায় রক্ত-পঙ্কিল হয়ে উঠবে। নিজেরাই হানাহানি করে মরবে।

এদের ভোগের ক্ষুধাও জাগাতে হবে, ত্যাগের আনন্দে রসের তৃষ্ণাও জাগাতে হবে।

আমি একবার 'নিউমার্কেট'-এর পাশ দিয়ে যাচ্ছিলাম, দেখি, এক ভদ্রলোকের নগ্নবক্ষে যজ্ঞোপবীত, আর দুই হাতের এক হাতে একগোছা রজনিগন্ধা ও আর এক হাতে দুইটি রামপাখি — মুরগি। আমার অত্যন্ত আনন্দ হল, তাঁকে জড়িয়ে ধরে বললাম : 'ফেয়ার ও ফাউলের' এমন 'কম্বিনেশন' — সংগতি আর দেখি নাই ! ভদ্রলোকও আমায় জড়িয়ে ধরে বললেন : 'নিত্য আপনার হাতে ফুল, পাতে মুরগি পড়ুক।'

মুরগির সাথে রজনিগন্ধার তৃষ্ণাও থাকবে ?

বড়ো ত্যাগ তাঁর জন্য, যিনি সকলকে বড়ো করবেন। জনগণকে তাই বলে ধর্মের আশ্রয়চ্যুত করবার অধিকার কারুর নেই। এ অধিকারচ্যুত করতে চাইবেন যিনি, তিনি মানবের নিত্য কল্যাণের, শান্তির শত্রু। মানুষের অন্ন-বস্ত্রের দুঃখ রাজসিক শক্তি দিতে পারে না। মানুষ পেট ভরে খেয়ে, গা-ভরা বস্ত্র পেয়ে সন্তুষ্ট হয় না, সে চায় প্রেম, আনন্দ, গান, ফুলের গন্ধ, চাঁদের জ্যোৎস্না। যদি শোকে সান্ত্বনা দিতে না পারেন, কলহ-বিদ্বেষ দূর করে সাম্য আনতে না পারেন, আত্মঘাতী লোভ থেকে জনগণকে রক্ষা করতে না পারেন, তা হলে তিনি অগ্রনায়ক নন। ধর্ম ও কর্মের যোগসূত্রে যদি মানুষ না বাঁধা পড়ে, তাহলে মানুষকে এমনই চিরদিন কাঁদতে হবে।

## আমার লিগ কংগ্রেস

আমার স্বধর্মী কোনো কোনো ভাই বা তাঁদের কাগজ প্রচার করছেন — আমি নাকি মুসলিম লিগ বিদ্বেষী। বিদ্বেষ আমার ধর্ম-বিরুদ্ধ। আমার আল্লাহ্ নিত্য-পূর্ণ-পরম-

অভেদ, নিত্য পরম-প্রেমময়, নিত্য সর্বদ্বন্দ্বাতীত। কোনো ধর্ম, কোনো জাতি বা মানবের প্রতি বিদ্বেষ আমার ধর্মে নাই, কর্মে নাই, মর্মে নাই। মানুষের বিচারকে আমি স্বীকারও করি না, ভয়ও করি না! আমি শুধু একমাত্র পরম বিচারক আল্লাহ্ ও তাঁর বিচারকেই মানি। তবু যাঁরা ভ্রান্ত বা বিদ্বেষবশত আমার এই নিন্দাবাদ করছেন তাঁদের ও আমার প্রিয় মুসলিম জনগণের অবগতির জন্য আমার সত্য অভিমত নিবেদন করছি।

আমি 'নবযুগে' যোগদান করেছি শুধু ভারতে নয়, জগতে নবযুগ আনার জন্য। এ আমার অহংকার নয়, এ আমার সাধ, এ আমার সাধনা। এই বিদ্বেষ-কলহ-কলঙ্কিত, প্রেমহীন, ক্ষমাহীন, অসুন্দর পৃথিবীকে সুন্দর করতে, শান্তিতে প্রতিষ্ঠিত করতে— আল্লার বান্দারূপেই কর্মক্ষেত্রে অবতীর্ণ হয়েছি। 'ইসলাম' ধর্ম এসেছে পৃথিবীতে পূর্ণ শান্তি সাম্য প্রতিষ্ঠা করতে — কোরান মজিদে এই মহাবাণীই উত্থিত হয়েছে।.. এক আল্লাহ্ ছাড়া আমার কেউ প্রভু নাই। তাঁর আদেশ পালন করাই আমার একমাত্র মানব-ধর্ম। আমি যদি আমার অতীত জীবনে কোনো 'কফুর' বা 'গুণাহ' কবে থাকি তার শাস্তি আমি আমার প্রভু আল্লার কাছ থেকে নেব, তার শাস্তি কোনো মানুষের দেওয়ার অধিকার নাই। আল্লাহ্ লা-শরিক, একমেবাদ্বিতীয়ম। কে সেখানে 'দ্বিতীয়' আছে যে আমার বিচার করবে? কাজেই কারও নিন্দাবাদ বা বিচারকে আমি ভয় করি না। আল্লাহ্ আমার প্রভু, রসুলের আমি উম্মত[১], আল-কোরান আমার পথ-প্রদর্শক। এ ছাড়া আমার কেহ প্রভু নাই, শাফায়ত[২]— দাতা নাই, মুর্শিদ নাই। আমার আল্লাহ আল ফাদালিল 'আজিম' — পরম দাতা। তিনিই আমাকে জাতির কাছ থেকে, কৌমের কাছ থেকে, কোনো দান নিতে দেননি। যে দক্ষিণ হাত তুলে কেবল তাঁর কৃপা ভিক্ষা করেছি তাঁর দাক্ষিণ্য ছাড়া কাবুর দানে সে-হাত কলঙ্কিত হয়নি। আজ তিনিই এই পথভ্রষ্ট, অন্ধ আশ্রয় ভিক্ষুকের হাত ধরে একমাত্র তাঁর পথে নিয়ে যাচ্ছেন। আমি আমার ক্ষমাসুন্দর আল্লার পূর্ণ ক্ষমা পেয়েছি, সত্য পথের সন্ধান পেয়েছি। তাঁর বান্দা হবার অধিকার পেয়েছি। আমার আজ আর কোনো অভাব নাই, চাওয়া নাই, পাওয়া নাই।

আমার কবিতা আমার শক্তি নয়; আল্লার দেওয়া শক্তি — আমি উপলক্ষ মাত্র! বীণার বেণুতে সুর বাজে কিন্তু বাজান যে-গুণী, সমস্ত প্রশংসা তাঁরই। আমার কবিতা যাঁরা পড়ছেন, তাঁরাই সাক্ষী : আমি মুসলিমকে সংঘবন্ধ করার জন্য তাদের জড়ত্ব, আলস্য, কর্মবিমুখতা, ক্লৈব্য, অবিশ্বাস দূর করার জন্য আজীবন চেষ্টা করেছি। বাংলার মুসলমানকে শির উঁচু করে দাঁড়াবার জন্য — যে শির এক আল্লাহ্ ছাড়া কোনো সম্রাটের কাছেও নত হয়নি — আল্লাহ্ যতটুকু শক্তি দিয়েছেন তাই দিয়ে বলেছি লিখেছি ও নিজের জীবন দিয়েও তার সাধনা করেছি। আমার কাব্যশক্তিকে তথাকথিত 'খাটো' করেও গ্রামোফোন রেকর্ডে শত শত ইসলামি গান রেকর্ড করে নিরক্ষর তিন কোটি মুসলমানের ইমান অটুট রাখারই চেষ্টা করেছি। আমি এর প্রতিদানে সমাজের কাছে জাতির কাছে কিছু চাইনি। এ আমার আল্লার হুকুম, আমি তাঁর হুকুম পালন করেছি মাত্র। আজও আমি একমাত্র তাঁরই হুকুমবরদাররূপে কর্মক্ষেত্রে অবতরণ করেছি — আমার দীর্ঘদিনের গোপন তীর্থযাত্রার পর।

১ শিষ্য। ২ সুপারিশ বা সমর্থন।

আমি আজ জিজ্ঞাসা করি : আমি লিগের মেম্বার নই বলে কি কোনো লিগ-কর্মী বা নেতার চেয়ে কম কাজ করেছি ? আজও 'নবযুগে' এসেছি শুধু মুসলমানকে সংঘবন্ধ করতে — তাদের প্রবল করে তুলতে — তাদের আবার 'মার্টায়ার' — শহিদি সেনা করতে। বাংলার মুসলমান বাংলার অর্ধেক অঙ্গ। কিন্তু এই অঙ্গ আলস্যে জড়তায় পঙ্গু। এই অঙ্গাকে প্রবল না করলে বাংলা কখনও পূর্ণাঙ্গা হবে না। বাংলার এই ছত্রভঙ্গা ছিন্নদল মুসলমানদের আবার এক আকাশের ছত্রতলে, এক ঈদগাহের ময়দানে সমবেত করার জন্যই আমি চিরদিন আজান দিয়ে এসেছি। 'নবযুগে' এসেও সেই কথা বলেছি ও লিখেছি। এই 'নবযুগে' আসার আগে বাংলার মুসলমান নেতায় নেতায় যে ন্যাতা টানাটানির ব্যাপার চলেছিল — সেই গ্লানিকর বিদ্বেষ ও কলহকে দূর করতেই আমি লেখনী ও তলোয়ার নিয়ে, আমার অনুগত নির্ভীক, দুর্জয়, মৃত্যুঞ্জয়ী 'নৌ-জোয়ানদের' নিয়ে — ভাইয়ে ভাইয়ে পূর্ণ প্রচেষ্টা চালাতে এসেছি। আমি কোনো ব্যক্তিকে সাহায্য করতে আসিনি। আল্লাহ্ জানেন, আর জানেন — যাঁরা আমার সঙ্গে ব্যক্তিগতভাবে পরিচিত তাঁরা — আমি কোনো প্রলোভন নিয়ে এই কলহের কুরুক্ষেত্রে যোগদান করিনি। 'লিগ' কেন, 'কংগ্রেস'কেও আমি কোনোদিন স্বীকার করিনি। আমার 'ধূমকেতু' পত্রিকা তার প্রমাণ। মুসলিম লিগের বিরুদ্ধে কোনোদিন লিখিনি — কিন্তু তার নেতাদের বিরুদ্ধে লিখেছি। যে কোনো আন্দোলনেরই হোক, নেতারা যদি পূর্ণ নির্লোভ, নিরহংকার ও নির্ভয় না হন, সে আন্দোলনকে একদিন না একদিন ব্যর্থ হতেই হবে।

লিগের আন্দোলন যেমন 'গদাই লস্করি' চালে চলছিল তাতে আমি আমাব অন্তরে কোনো বিপুল সম্ভাবনার আশার আলোক দেখতে পাইনি।...

আমি 'লিগ' 'কংগ্রেস' কিছুই মানি না, মানি শুধু সত্যকে, মানি সার্বজনীন ভ্রাতৃত্বকে, মানি সর্বজনগণের মুক্তিকে। এক দেশের সৈন্যদল অন্যদেশ জয় করতে যায় বরং তাদেরও স্বীকার করি — কিন্তু স্বীকার করি না ভীরুর আস্ফালনকে, জেল কয়েদিদের মারামারিকে। এক খুঁটিতে বাঁধা রামছাগল, এক খুঁটিতে বাঁধা খোদার খাসি, কারুর গলার বাঁধন টুটল না, কেউ খুঁটি মুক্ত-হল না, অথচ তারা তাল ঠুকে এ ওকে ঘুঁস মারে! দেখে হাসি পায়।

মুসলমানের জন্য আমার দান কোনো নেতার চেয়ে কম নয় ; যে-সব মুসলমান যুবক আজ নবজীবনের সাড়া পেয়ে দেশের জাতির কল্যাণে সাহায্য করছে তাদের প্রায় সকলেই অনুপ্রেরণা পেয়েছে এই ভিক্ষুকের ভিক্ষা-ঝুলি থেকে।

আল্লার সৃষ্টি এই পৃথিবী আজ অসুন্দরে, নির্যাতনে, বিদ্বেষে পূর্ণ হয়ে উঠেছে। মানুষ আল্লার খলিফা অর্থাৎ প্রতিনিধি — 'ভাইসরয়।' মানুষ আল্লার শ্রেষ্ঠ সৃষ্টি। মানুষ চেষ্টা করলে সমস্ত ফেরেশতাকেও বশ্যতা স্বীকার করাতে পারে, ত্রি-লোকের বাদশাহি পেতে পারে — এ আল্লাহ্‌র নির্দেশ। মানুষ মাত্রেই আল্লার সৈনিক। অসুন্দর পৃথিবীকে সুন্দর করতে সর্ব নির্যাতন, সর্ব অশান্তি থেকে পৃথিবীকে মুক্ত করতে মানুষের জন্ম। আমি সেই কথাই আজীবন বলে যাব, লিখে যাব, গেয়ে যাব ; এই জগতের মৃত্তিকা, জল, অগ্নি, বায়ু, আকাশকে আবার পূর্ণ শুদ্ধ পূর্ণ নির্মল করব — এই আমার সাধনা। পূর্ণ চৈতন্যময় হবে আল্লার সৃষ্টি, এই আমার সাধ। পূর্ণ আনন্দময়, পূর্ণ শান্তিময় হবে এ পৃথিবী — এ আমার বিশ্বাস। এ বিশ্বাস আল্লাতে বিশ্বাসের মতোই অটল!

'ফিরদৌসআলা'— পূর্ণ আনন্দধাম থেকে আমরা এসেছি। পৃথিবীতে সেই আনন্দধামেরই প্রতিষ্ঠা করব — এই আমাদের তপস্যা। এই পৃথিবীর রাজরাজেশ্বর একমাত্র আল্লাহ্। যারা এই পৃথিবীতে নিজেদের রাজত্বের দাবি করে তারা শযতান। সে শয়তানদের সংহার করে আমরা আল্লার রাজত্বের প্রতিষ্ঠা করব। যে মুসলমানের ক্ষাত্রশক্তি নাই, সে মুসলমান নয। যে ভীরু সে মুসলমান নয়। এই ভীরুতা, এই তামসিকতা, এই অপৌরুষকে দূর করাই আমার লিগ, আমার কংগ্রেস। এ-ছাড়া আমার অন্য লিগ-কংগ্রেস নাই।

## নবযুগের সাধনা

যুগে যুগে আদর্শবাদীরাই জগতকে আনন্দে, শান্তিতে ও সাম্যে প্রতিষ্ঠিত করিযাছেন। যাঁহারা বৃহতের চিন্তা করেন, তাঁহারাই পৃথিবীতে বৃহৎ কল্যাণ আনয়ন করেন। ক্ষুদ্রত্বের বন্ধনে বাঁধা থাকিলে জীবন, যৌবন ও কর্মের শক্তি ক্ষুদ্র হইযা যায। পুকুরের জল গ্রামের কল্যাণ করে, কিন্তু সংক্রামক রোগের একটি জীবাণু পড়িলেই সে জল দূষিত ও অপেয় হইয়া যায়। কেন-না, পুকুরের জলের চারিধারে বন্ধন ; তার বিস্তৃতি নাই, গতি নাই, প্রবাহ নাই। নদীর জলেরও চারিধারে বন্ধন,— এক ধারে পাহাড়, এক ধারে সমুদ্র, দুই ধারে কূল। কিন্তু তার বিস্তৃতি আছে, তাই গতি ও প্রবাহ নিত্যসাথি। এই প্রবাহের জন্যই নদীর জলে নিত্য শত রোগের বীজাণু পড়িলেও তাহা অশুদ্ধ হয় না, অব্যবহার্য হয় না। তাই নদী পুকুরের চেযে দেশের বৃহৎ কল্যাণ করে। নদীর নিত্য তৃষ্ণা সমুদ্রের দিকে, অসীমের দিকে। অসীম সমুদ্রকে পাইয়াও সীমাবদ্ধ দেশকে সে স্বীকার করে, — তার বক্ষচ্যুত হয় না। আমাদের আদর্শ পরম পূর্ণের ; পরম নিত্যের তৃষ্ণা হইলেও আমরা কর্মচ্যুত হইব না, বৃহৎ কর্ম করিব।

বৃহৎ কর্মের অধিকারী হইতে হইলে, দেশের মানুষের বৃহৎ কল্যাণ আনয়ন করিতে হইলে, বৃহৎ শক্তির আধার হইতে হয়। নিত্য পরম ক্ষমাময় আল্লাহ্‌র তৃষ্ণা থাকিলে এই বৃহৎ কর্মের অধিকারী হওয়া যায়। নদী সমুদ্রের তৃষ্ণা নিয়ে ছোটে, তাই সমুদ্রকে পায়। সমুদ্রের তৃষ্ণা ছাড়া নদীর অন্য তৃষ্ণা নাই, তবু যাইতে যাইতে তার দুই কূলকে শস্য শ্যামল, ফুলে ফলে ফুল্ল করিয়া যায় ; দুই কূলের লোকের সমস্ত অশুদ্ধিকে নিজের দেহে নেয় ; তার দুই কূলের আবহাওয়াকে শুদ্ধ রাখে।

আত্মত্যাগী সাধকরাই আনিবেন বদ্ধ জীবনে প্রাণশক্তির দুর্জয় প্রবাহ। যাঁহারা নবযুগের ছেলেমেয়ে, তাঁহারা এই প্রবাহে মুক্ত হইয়া এই প্রবাহ-তরঙ্গকে গগনস্পর্শী করিয়া তুলুন — ইহাই নিপীড়িত মানবাত্মার প্রার্থনা।

## বাঙালির বাংলা

বাঙালি যেদিন ঐক্যবদ্ধ হয়ে বলতে পারবে — 'বাঙালির বাংলা' — সেদিন তারা অসাধ্য সাধন করবে। সেদিন একা বাঙালিই ভারতকে স্বাধীন করতে পারবে। বাঙালির

মতো জ্ঞান-শক্তি ও প্রেম-শক্তি (ব্রেন সেন্টার ও হার্ট সেন্টার) এশিয়ায় কেন, বুঝি পৃথিবীতে কোনো জাতির নেই। কিন্তু কর্ম-শক্তি একেবারে নেই বলেই তাদের এই দিব্যশক্তি তমসাচ্ছন্ন হয়ে আছে। তাদের কর্ম-বিমুখতা, জড়ত্ব, মৃত্যুভয়, আলস্য, তন্দ্রা, নিদ্রা, ব্যবসা-বাণিজ্যে অনিচ্ছার কারণ। তারা তামসিকতায় আচ্ছন্ন হয়ে চেতনা-শক্তিকে হারিয়ে ফেলেছে। এই তম, এই তিমির, এই জড়ত্বই অবিদ্যা। অবিদ্যা কেবল অন্ধকার পথে ভ্রান্তির পথে নিয়ে যায় ; দিব্যশক্তিকে নিস্তেজ, মৃতপ্রায় করে রাখে। যারা যত সাত্ত্বিক ভাবাপন্ন, এই অবিদ্যা তাদেরই তত বাধা দেয়, বিঘ্ন আনে। এই জড়তা মানবকে মৃত্যুর পথে নিয়ে যায়। কিছুতেই অমৃতের পানে আনন্দের পথে যেতে দেয় না। এই তমকে শাসন করতে পারে একমাত্র রজগুণ, অর্থাৎ ক্ষাত্রশক্তি। এই ক্ষাত্রশক্তিকে না জাগালে মানুষের মাঝে যে বিশ্ববিজয়ী ব্রহ্মশক্তি আছে তা তাকে তমগুণের নরকে টেনে এনে প্রায় সংহার করে ফেলে। বাঙালি আজন্ম দিব্যশক্তিসম্পন্ন। তাদের ক্ষাত্রশক্তি জাগল না বলে দিব্যশক্তি কোনো কাজে লাগল না — বাঙালির চন্দ্রনাথের আগ্নেয়গিরি অগ্নি উদ্‌গিরণ করল না। এই ক্ষাত্রশক্তিই দিব্য তেজ। প্রত্যেক মানুষই ত্রিগুণান্বিত। সত্ত্ব, রজ ও তম এই তিন গুণ। সত্ত্বগুণ, ঐশীশক্তি অর্থাৎ সৎশক্তি সর্ব অসৎ শক্তিকে পরাজিত করে পূর্ণতার পথে নিয়ে যায়। এই সত্ত্বগুণের প্রধান শত্রু তমগুণকে প্রবল ক্ষাত্রশক্তি দমন করে। অর্থাৎ আলস্য, কর্ম-বিমুখতা, পঙ্গুত্ব আসতে দেয় না। দেহ ও মনকে কর্মসুন্দর করে। জীবনশক্তিকে চির-জাগ্রত রাখে, যৌবনকে নিত্য তেজ-প্রদীপ্ত করে রাখে। নৈরাশ্য, অবিশ্বাস, জরা, ও ক্লৈব্যকে আসতে দেয় না। বাঙালির মস্তিষ্ক ও হৃদয় ব্রহ্মময় কিন্তু দেহ ও মন পাষাণময়। কাজেই এই বাংলার অন্তরে-বাহিরে যে ঐশ্বর্য পরম দাতা আমাদের দিয়েছেন, আমরা তাকে অবহেলা করে ঋণে, ব্যাধিতে, অভাবে, দৈন্যে, দুর্দশায় জড়িয়ে পড়েছি। বাংলার শিয়রে প্রহরীর মতো জেগে আছে পৃথিবীর শ্রেষ্ঠতম গিরি হিমালয়। এই হিমালয়ে পৃথিবীর শ্রেষ্ঠ মুনি-ঋষি-যোগীরা সাধনা করেছেন। এই হিমালয়কে তাঁরা সর্ব দৈবশক্তির লীলা-নিকেতন বলেছেন। এই হিমালয়ের গভীর হৃদ-গুহার অনন্ত স্নেহধারা বাংলার শত শত নদ-নদী রূপে আমাদের মাঠে-ঘাটে ঝরে পড়েছে। বাংলার সূর্য অতি তীব্র দহনে দাহন করে না। বাংলার চাঁদ নিত্য স্নিগ্ধ। বাংলার আকাশ নিত্য প্রসন্ন, বাংলার বায়ুতে চিরবসন্ত ও শরতের নিত্য মাধুর্য ও শ্রী। বাংলার জল নিত্য প্রাচুর্যে ও শুদ্ধতায় পূর্ণ। বাংলার মাটি নিত্য উর্বর। এই মাটিতে নিত্য সোনা ফলে। এত ধান আর কোনো দেশে ফলে না। পাট শুধু একা বাংলার। পৃথিবীর আর কোনো দেশে পাট উৎপন্ন হয় না। এত ফুল, এত পাখি, এত গান, এত সুর, এত কুঞ্জ, এত ছায়া, এত মায়া আর কোথাও নেই। এত আনন্দ, এত হুল্লোড়, আত্মীয়তাবোধ পৃথিবীর আর কোথাও নেই। এত ধর্মবোধ — আল্লাহ্, ভগবানের উপাসনা, উপবাস-উৎসব পৃথিবীর আর কোথাও নেই। বাংলার কয়লা অপরিমাণ, তা কখনও ফুরাবে না। বাংলার সুবর্ণরেখার বালিতে পানিতে স্বর্ণরেণু। বাংলার অভাব কোথায়? বাংলার মাঠে মাঠে ধেনু, ছাগ, মহিষ। নদীতে ঝিলে বিলে পুকুরে ডোবায় প্রয়োজনের অধিক মাছ। আমাদের মাতৃভূমি পৃথিবীর স্বর্গ, নিত্য সর্বৈশ্বর্যময়ী। আমাদের অভাব কোথায়? অতি প্রাচুর্য আমাদের বিলাসী, ভোগী করে শেষে অলস, কর্মবিমুখ জাতিতে পরিণত করেছে। আমাদের মাছ

ধান পাট, আমাদের ঐশ্বর্য শত বিদেশি লুটে নিয়ে যায়, আমরা তার প্রতিবাদ তো করি না, উলটো তাদের দাসত্ব করি ; এ লুণ্ঠনে তাদের সাহায্য করি!

বাঙালি শুধু লাঠি দিয়েই দেড়শত বছর আগেও তার স্বাধীনতাকে অক্ষুণ্ন রাখতে চেষ্টা করেছে। আজও বাংলার ছেলেরা স্বাধীনতার জন্য যে আত্মদান করেছে, যে অসম সাহসিতার পরিচয় দিয়েছে, ইতিহাসে তা থাকবে স্বর্ণলিখায় লিখিত। বাংলা সর্ব ঐশী শক্তির পীঠস্থান। হেথায় লক্ষ লক্ষ যোগী মুনি ঋষি তপস্বীর পীঠস্থান, সমাধি ; সহস্র সহস্র ফকির-দরবেশ ওলিগাজির দরগা পরম পবিত্র। হেথায় গ্রামে হয় আজানের সাথে শঙ্খ ঘণ্টার ধ্বনি। এখানে যে শাসনকর্তা হয়ে এসেছে সেই স্বাধীনতা ঘোষণা করেছে। বাংলার আবহাওয়ায় আছে স্বাধীনতা-মন্ত্রের সঞ্জীবনী শক্তি। আমাদের বাংলা নিত্য মহিমময়ী, নিত্য সুন্দর, নিত্য পবিত্র।

আজ আমাদের আলস্যের, কর্ম-বিমুখতার পৌরুষের অভাবেই আমরা হয়ে আছি সকলের চেয়ে দীন। যে বাঙালি সারা পৃথিবীর লোককে দিনের পর দিন নিমন্ত্রণ করে খাওয়াতে পারে তারাই আজ হচ্ছে সকলের দ্বারে ভিখারি। যারা ঘরের পাশে পাহাড়ের অজগর বনের বাঘ নিয়ে বাস করে, তারা আজ নিরক্ষর বিদেশির দাসত্ব করে। শুনে ভীষণ ক্রোধে হাত মুষ্টিবন্ধ হয়ে ওঠে, সারা দেহমনে আসে প্রলয়ের কম্পন, সারা বক্ষ মন্থন করে আসে অশ্রুজল। যাদের মাথায় নিত্য স্নিগ্ধ মেঘ ছায়া হয়ে সঞ্চরণ করে ফিরে, ঐশী আশীর্বাদ অজস্র বৃষ্টিধারায় ঝরে পড়ে, শ্যামায়মান অরণ্য যাকে দেয় স্নিগ্ধ-শান্তশ্রী, বজ্রের বিদ্যুৎ দেখে যারা নেচে উঠে, — হায় তারা এই অপমান এই দাসত্ব বিদেশি দস্যুদের এই উপদ্রব নির্যাতনকে কী করে সহ্য করে? ঐশী ঐশ্বর্য — যা আমাদের পথে ঘাটে মাঠে ছড়িয়ে পড়ে আছে তাকে বিসর্জন করে অর্জন করেছি এই দৈন্য, দারিদ্র্য, অভাব লাঞ্ছনা। বাঙালি সৈনিক হতে পারল না। ক্ষাত্রশক্তিকে অবহেলা করল বলে তার এই দুর্গতি তার অভিশপ্তের জীবন। তার মাঠের ধান পাট রবি ফসল, তার সোনা তামা লোহা কয়লা — তার সর্ব ঐশ্বর্য বিদেশি দস্যু বাটপাড়ি করে ডাকাতি করে নিয়ে যায়, সে বসে বসে দেখে। বলতে পারে না, "এ আমাদের ভগবানের দান, এ আমাদের মাতৃ-ঐশ্বর্য! খবরদার, যে-রাক্ষস একে গ্রাস করতে আসবে, যে-দস্যু এ ঐশ্বর্য স্পর্শ করবে — তাকে 'প্রহারেণ ধনঞ্জয়' দিয়ে বিনাশ করব, সংহার করব।"

বাঙালিকে, বাঙালির ছেলেমেয়েকে ছেলেবেলা থেকে শুধু এই এক মন্ত্র শেখাও :

এই পবিত্র বাংলাদেশ
বাঙালির — আমাদের।
দিয়া 'প্রহারেণ ধনঞ্জয়'
তাড়াব আমরা, করি না ভয়
যত পরদেশি দস্যু ডাকাত
'রামা'দের 'গামা'দের।

বাংলা বাঙালির হোক! বাংলার জয় হোক! বাঙালির জয় হোক।

# বিবিধ প্রবন্ধ

## মিয়া কা সারং

'ইহা কাফি ঠাটের অন্তর্গত। ইহাকে তানসেনের ঘরের রাগিণী বলে। ইহাও এক প্রকার সারং। ইহার রেখাও স্পষ্ট। উদারার মুদারা গ্রামের এই রাগিণী অত্যন্ত সুখশ্রাব্য হয়। উদারা গ্রামে যেখানে নিখাদ ও ধৈবতের সংগত হয় সেখানে কতকটা মিয়া কি মল্লারের মত শোনায়। গুণী মাত্রেই জানেন যে, তানসেনের আয়ত্তাধীন ও প্রিয় রাগিণী ছিল কানাড়া। এই জন্য অনেকের মতে এই সারঙেও কতকটা কানাড়ার ছাড়া আসা উচিত এবং আসেও। এই সব রাগিণী মুসলমান রাজত্বের সময় গুণী ওস্তাদগণের দ্বারা সৃষ্ট হইয়াছে।'

## দুটি রাগিণী

[ বেণুকা ও দোলন চাঁপা ]

'বেণুকা' ও 'দোলন চাঁপা' দুটি রাগিণীই আমার সৃষ্টি। আধুনিক (মডার্ন) গানের সুরের মধ্যে আমি যে অভাবটি সবচেয়ে বেশি অনুভব করি তা হচ্ছে 'সিমিট্রি' (সামঞ্জস্য) বা 'ইউনিফরমিটি'র (সমতা) অভাব। কোন রাগ বা রাগিণীর সঙ্গে অন্য রাগ বা রাগিণীর মিশ্রণ ঘটাতে হলে সংগীত-শাস্ত্রে যে সূক্ষ্ম জ্ঞান বা রসবোধের প্রয়োজন তার অভাব আজকালকার অধিকাংশ গানের সুরের মধ্যেই লক্ষ করা যাচ্ছে এবং ঠিক এই কারণেই আমার নতুন রাগ-রাগিণী উদ্ধারের প্রচেষ্টা। রাগ-রাগিণী যদি তার 'গ্রহ' ও 'ন্যাস' এবং বাদী, বিবাদী ও সংবাদী মেনে নিয়ে সেই রাস্তায় চলে তা হলে তাতে কখনও সুরের সামঞ্জস্যের অভাব বোধ হবে না।

ক্লাসিক্যাল ও উচ্চাঙ্গ সংগীতে যে অভিনব রস সৃষ্টি হতে পারে, মানুষের মনকে 'মহতো মহীয়ান' করতে পারে, তা আধুনিক সুরের একঘেয়ে চপলতায় সম্ভব হতে পারে না। আর যাঁরা মনে করেন হিন্দি ছাড়া বাংলা ভাষায় খেয়াল ধ্রুপদ ইত্যাদি গান হতে পারে না, আমার এই গান দুটির স্বর-সমাবেশ ও তালের, লয়ের ও ছন্দের 'কর্তব্য' তাদের সে ধারণা বদলে দেবে। গানের 'আঙ্গিক' বা মিউজিক্যাল টেকনিক বজায় রেখেও এই শ্রেণির গান কত মধুর হতে পারে, আশা করি, আমার এই গান দুটিই তা প্রমাণ করবে।

সুর : বেণুকা/তেতালা

বেণুকা ও কে বাজায় মহুয়া-বনে
কেন ঝড় তোলে তার সুর আমার মনে।

সুব দোলন চাঁপা/তেতালা
দোলন চাঁপা বনে দোলে
দোল-পূর্ণিমা রাতে চাঁদের সাথে,
শ্যাম পল্লব-কোলে যেন দোলে রাধা
লতার দোলনাতে।

## নীলাম্বরী

'নীলাম্বরী' কাফি ঠাটের খাঁড়ব — সম্পূর্ণ রাগিণী। পঞ্চমবাদী — এই রাগিণীতে ষড়জ পঞ্চমের সংগীত থাকে। গান্ধার কম্পব :— ইহা বিশেষভাবে স্মরণ রাখা কর্তব্য। পণ্ডিতগণ বলেন, ইহার আরোহীতে ধৈবত বর্জিত করিয়া গাহিতে হয়। ইহার আরোহীতে বহু গুণী গায়ক তীব্র গান্ধারও লাগাইয়া থাকেন। যদি ঠিকভাবে তীব্র গান্ধার লাগানো যায়, তাহা হইলে ইহার রূপ বিকৃত হয় না। মধুমতি ও ভীমপলাশীর মিশ্রণে এই রাগিণীর উৎপত্তি। এ রাগিণী প্রায় অপ্রচলিত।

আরোহী :— সা রা জ্ঞা মা পা ণা র্সা
অবরোহী :— র্সা ণা ধা পা মা জ্ঞা রা সা।

লক্ষণ গীত — তেওড়া (দ্রুত লয়)

## হোসেনি কানাড়া

কাফি ঠাটের সম্পূর্ণ রাগিণী। এই রাগিণীও নূতন সৃষ্টি। কবি আমীর খসরু এই রাগিণীর স্রষ্টা বলিয়া কথিত আছে। এ রাগিণীও প্রাচীন সংগীত-গ্রন্থে নাই। যেমন আড়ানা মধ্যম হইতে আরম্ভ করিয়া গাহিতে হয় তেমনই হোসেনি কানাড়ারও গ্রহ সুর মধ্যম। আড়ানা হইতে ইহাতে কানাড়ার অঙ্গ বেশি। আড়ানা, মেঘ, হোসেনি, সাহানা, সুহা, সুঘরাই, সুর মল্লার — (এই সব) রাগিণীতে সারদের অঙ্গ পরিস্ফুট হইয়া উঠে। ইহাতে কিন্তু কানাড়ার অঙ্গাই প্রধান হইয়া উঠে। তারার ষড়জ — ইহার চমৎকারিত্বের অন্যতম সহায়ক। ধৈবত গান্ধারের ব্যবহারের বিশেষ প্রণালিই (অধিকন্তু বা স্বল্পত) এই রাগিণীকে কানাড়াজাতীয় অন্য রাগিণী হইতে পৃথক করে। 'রাগ-লক্ষণ' গ্রন্থে হোসেনি কানাড়ার আরোহী সম্পূর্ণ ও অবরোহীতে নিখাদ বর্জিত বলিয়া লিখিত হইয়াছে।

## ওমরের কাব্যদর্শন

ওমরকে তাঁর কাব্য পড়ে যাঁরা Epicurean বলে অভিহিত করেন, তাঁরা পূর্ণ সত্য

বলেন না। ওমরের কাব্য সাধারণত ছয় ভাগে বিভক্ত :

১। 'শিকায়াত-ই-রোজগার' অর্থাৎ গ্রহের ফের বা অদৃষ্টের প্রতি অনুযোগ।

২। 'হজও', অর্থাৎ ভণ্ডদের, বকধার্মিকদের প্রতি শ্লেষ-বিদ্রুপ ও তথাকথিত আলেম বা জ্ঞানীদের দাম্ভিকতা ও মূর্খদের প্রতি ঘৃণা প্রকাশ।

৩। 'ফিরাফিয়া' ও 'ওসালিয়া', বা প্রিয়ার বিরহে ও মিলনে লিখিত কবিতা।

৪। 'বাহরিয়া' — বসন্ত, ফুল, বাগান, ফল, পাখি ইত্যাদির প্রশংসায় লিখিত কবিতা।

৫। 'কুফরিয়া' — ধর্মশাস্ত্র-বিরুদ্ধ কবিতাসমূহ। এগুলি ওমরের শ্রেষ্ঠ কবিতা-রূপে কবি-সমাজে আদৃত। স্বর্গ-নরকের অলীক কল্পনা, বাহ্যিক উপাসনার অসারতা, পাপ-পুণ্যের মিথ্যা ভয় ও লাভ ইত্যাদি নিয়ে লিখিত কবিতাগুলি এর অন্তর্গত।

৬। 'মুনাজাত' বা খোদার কাছে প্রার্থনা। এ প্রার্থনা অবশ্য সাধারণের মতো প্রার্থনা নয়, সুফির প্রার্থনার মতো এ হাস্য-জড়িত।

ওমরকে Epicurean কতকটা বলা যায় শুধু তাঁর 'কুফরিয়া'-শ্রেণির কবিতার জন্য। এ ছাড়া ওমর যা, তা ওমর ছাড়া আর কারুর সঙ্গেই তুলনা হয় না।

ওমরের কাব্যে শারাব-সাকির ছড়াছড়ি থাকলেও তিনি জীবনে ছিলেন আশ্চর্য রকমের সংযমী। তাঁর কবিতায় যেমন ভাবের প্রগাঢ়তা, অথচ সংযমের আঁটসাঁট বাঁধুনি, তাঁর জীবনও ছিল তেমনই।

ফিটজেরাল্ডের মুখে ঝাল খেয়ে অনেকেই বলে থাকেন, ওমর যে-শারাবের কথা বলেছেন তা দ্রাক্ষাসব, তাঁর সাকিও রক্ত-মাংসের। ফিটজেরাল্ড তাঁর মতের পরিপোষকতার জন্য কোনো প্রমাণ দেননি। তাঁর মতে মত দিয়েছেন যাঁরা, তাঁরাও কোনো প্রমাণ দিতে পারেননি। ওমর তাঁর 'রুবা-ই'তে অবশ্য শারাব বলতে আঙুরের ক্বাথ-এর উল্লেখ করেছেন ; কিন্তু ওটা পারস্যের সকল কবিরই অন্তত 'বলার জন্য বলা'-র বিলাস। শারাব, সাকি, গোলাপ, বুলবুলকে বাদ দিয়ে যে কবিতা লেখা যায়, তা ইরানের কবিরা যেন ভাবতেই পারেন না।

ওমর হয়তো শারাব পান করতেন কিংবা করতেনও না। এর কোনোটাই প্রমাণ না পাওয়া পর্যন্ত সত্য বলে মেনে নেওয়া যায় না। ওমরের রুবাইয়াতের মতবাদের জন্য তাঁর দেশের তৎকালীন ধর্মগোঁড়াদের অত্যন্ত আক্রোশ ছিল, তবু তাঁকে দেশের শ্রেষ্ঠ জ্ঞানী বলে সম্রাট থেকে জনসাধারণ পর্যন্ত ভক্তির চোখে দেখত। সে যুগের শ্রেষ্ঠ মনীষীরা ওমরের ছাত্র ছিলেন ; কাজেই, মনে হয়, তিনি মদ্যপ লম্পটের জীবন (ইচ্ছা থাকলেও) যাপন করতে পারেননি। তা ছাড়া, ওভাবে জীবন যাপন করলে গোঁড়ার দল তা লিখে রাখতেও ভুলে যেতেন না। অথচ, তাঁর সবচেয়ে বড়ো শত্রুও তা লিখে যাননি। সাধারণের শ্রদ্ধাভাজন হওয়ার শাস্তি তাঁকে পেতে হয়েছিল হয়তো এই ভাবেই যে, তিনি নিজের স্বাধীন ইচ্ছামতো জীবন যাপন করতে পারেননি। শারাব-সাকির স্বপ্নই দেখেছেন — তাদের ভোগ করে যেতে পারেননি। ভোগ-তৃপ্ত মনে এমন আগুন জ্বলে না। এ যে মরুভূমি-নিম্নে হয়তো বহু নিম্নে কান্নার ফল্গুধারা, ঊর্ধ্বে রৌদ্র-দগ্ধ বালুকার জ্বালা, তীব্র দাহন। ওমর যেন মরুভূমির বুকের খর্জুর-তরু, মরুভূমির খেজুর গাছকে

দেখলে যেমন অবাক হতে হয় — ওমরকে দেখেও তেমনি বিস্মিত হই। সারা দেহে কন্টকের জ্বালা, ঊর্ধ্বে রৌদ্রতপ্ত আকাশ, নিম্নে আতপ-তপ্ত বালুকা — তারই মাঝে এত রস সে পায় কেমন করে?

খেজুর গাছের মতোই ওমর এ-রস দান করেছেন নিজের হৃৎপিণ্ডকে বিদারণ করে। এ রস মিষ্ট হলেও এ তো অশ্রুজলের লবণ মেশা। খেজুর গাছের রস যেমন তার মাথা চেঁছে বের করতে হয়, ওমর খৈয়ামের রুবাইয়াতও তেমনই বেরিয়েছে তাঁর মস্তিষ্ক থেকে। প্রায় হাজার বছর আগে এত বড়ো জ্ঞানমার্গী কবি কী করে জন্মাল, বিশেষ করে ইরানের মতো অনুভূতিপ্রবণ দেশে — তা ভেবে অবাক হতে হয়। ওমরকে দেখে মনে হয়, কোনো বিংশ শতাব্দীর কবিও বুঝি এত মডার্ন হতে পারেন না। ওমরকে লাঞ্ছনা ভোগ করতে হয়েছিল, তা বুঝি তাঁর ওই হাজার বছর আগে জন্মাবার জন্যই। আজকাল পৃথিবীর কোনো মডার্ন কবিই তাঁর মতো মডার্ন নন, তরুণও নন। বিংশ শতাব্দীর জ্ঞান-প্রবুদ্ধ লোকও তাঁর সব মত বুঝি হজম করতে পারেন না। ওমর আজ জগতে অপরিমাণ শ্রদ্ধা পাচ্ছেন — তবু মনে হয়, আরও চার পাঁচ শতাব্দী পরে তিনি আরও বেশি শ্রদ্ধা পাবেন — যা পেয়েছেন তার বহু সহস্র গুণ।

ওমর তাঁর অসময়ে আসা সম্বন্ধে যে এত বেশি সচেতন ছিলেন, তা তাঁর লেখার দুঃসাহসিকতা, পৌরুষ ও গভীর আত্মবিশ্বাস দেখেই বুঝা যায়। তিনি যেন তাঁর কাছে আর-সব মানুষকে অতি ক্ষুদ্র pigmy করে দেখতেন।

তিনি নিজেকে এই সব ক্ষুদ্র-জ্ঞান মানুষের, এমনকী সে-যুগের তথাকথিত শ্রেষ্ঠ জ্ঞানীগণেরও — বহু বহু ঊর্ধ্বে মনে করতেন। তিনি যেন জানতেন — তাঁর জীবনে তাঁর লেখা বুঝবার মতো লোক কেউ জন্মায়নি, তিনি যা লিখেছেন তা অনাগত দিনের নূতন পৃথিবীর জন্য।

ওমর সুফি ছিলেন কিনা জানিনে। কিন্তু ওই পথের পথিক যাঁরা ওমরকে সুফি এবং খুব উঁচুদরের তাপস বলে মনে করেন, তাঁরা বলেন, সুফি জনপ্রিয়তার বা লোকের শ্রদ্ধার জুলুম এড়াবার জন্যই ঘোরতর পাপ পরিহার করেন। তাঁরা নিজেদের মদ্যপ লম্পট বলে স্বেচ্ছানির্বাসন বরণ করে নিজেরা গুপ্ত সাধনায় মগ্ন থাকেন। তা ছাড়া, ইরানে কবির শারাবকে সকলে সত্যিকার মদ বলে ধরে নেন না। তাঁরা শারাব বলতে আনন্দ—ভূমানন্দকে বোঝেন — যে আনন্দ-রূপিণী সুরার নেশায় তাপস-ঋষি সংসারের সব ভুলে গিয়ে আপনাতে আপনি বিভোর হয়ে থাকেন। সাকি বলতে বোঝেন মুরশিদকে, গুরুকে, যিনি সেই আনন্দ-শারাব পরিবেশন করেন। যাক, ওসব তত্ত্বকথা দিয়ে আমাদের প্রয়োজন নেই, কেননা আমরা তত্ত্বজিজ্ঞাসু নই, আমরা রস-পিপাসু। ওমর কবিতা লিখেছেন, এবং তা চমৎকার কবিতা হয়েছে, আমাদের পক্ষে এই যথেষ্ট। আমরা তা পড়ে অত্যন্ত আনন্দ পাই, আমাদের এতেই আনন্দ।

আমাদের কাছে, বিংশ শতাব্দীর জ্ঞান-বিজ্ঞান-পুষ্ট কারণ-জিজ্ঞাসু মনের কাছে ওমরের কবিতা যেন আমাদের প্রশ্ন, আমাদেরই প্রাণের কথা। আমরা জিজ্ঞাসা করি-করি করেও যেন সাহস ও প্রকাশ-ক্ষমতার দৈন্যবশত তা জিজ্ঞাসা করতে পারছিলাম না। বিগত মহাযুদ্ধের মতোই আমাদের আজকের জীবন-মহাযুদ্ধ-ক্লান্ত অবিশ্বাসী-মন জিজ্ঞাসা করে ওঠে — কেন এই জীবন, মৃত্যুই বা কেন? স্বর্গ, নরক, ভগবান বলে

সত্যই কি কিছু আছে ? আমরা মরে কোথায় যাই ? কেন এই হানাহানি ? এই অভাব, দুঃখ, শোক ? — এমনিতর অগুনতি প্রশ্ন, যার উত্তর কেউ পারেনি। যে উত্তর দিয়েছে, সে তার উত্তরের প্রমাণে কিছুই দেখাতে পারেনি ; শুধু বলেছে : বিশ্বাস করো! তবু আমাদের মন বিশ্বাস করতে চায় না, সে তর্ক করতে শিখেছে। এই চিরন্তন প্রশ্ন ওমরের জ্ঞান-প্রশান্ত মনে প্রশান্ত মহাসাগরের বুকে ঝড়ের মতোই দোল দিয়েছিল। সেই তরঙ্গ-সংঘাতের সংগীত, বিলাপ, গর্জন শুনতে পাই তাঁর রুবাইয়াতে। ওমরকে বিংশ শতাব্দির মানুষের ভালো-লাগার কারণ এই।

ওমর বলতে চান, এই প্রশ্নের হাত এড়াবার জন্য কত অবতার পয়গম্বর এলেন, তবু যে প্রশ্ন সেই প্রশ্নই রয়ে গেল! মানুষের দুঃখ এক তিলও কমল না। ওমর তাই বললেন, এসব মিথ্যা, পৃথিবী মিথ্যা, স্বর্গ মিথ্যা, পাপ-পুণ্য মিথ্যা, তুমি মিথ্যা, আমি মিথ্যা, সত্য মিথ্যা, মিথ্যা মিথ্যা। একমাত্র সত্য — যে মুহূর্ত তোমার হাতের মুঠোয় এল তাকে চুটিয়ে ভোগ করে নাও। স্রষ্টা যদি কেউ থাকেনও, তিনি আমাদের দুঃখে-সুখে নির্বিকার — আমরা তাঁর হাতের খেলা-পুতুল। সৃষ্টি করছেন ভাঙছেন তাঁর খেয়াল-মতো, তুমি কাঁদলেও যা হবে, না কাঁদলেও তাই হবে যা হবার তা হবেই। যে মরে গেল, সে একেবারেই মরে গেল ; সে আর আসবেও না বাঁচবেও না। তাঁর পাপ-পুণ্য স্রষ্টারই আদেশ — তাঁর খেলা জমাবার জন্য। মোট কথা, স্রষ্টা একটা বিরাট খেয়ালি শিশু বা ঐন্দ্রজালিক।

আমি ওমরের রুবাইয়াত্ বলে প্রচলিত প্রায় এক হাজার রুবাই থেকেই কিঞ্চিদধিক দুশো রুবাই বেছে নিয়েছি ; এবং তা ফারসি ভাষার রুবাইয়াত্ থেকে। কারণ, আমার বিবেচনায় এইগুলি ছাড়া বাকি রুবাই ওমরের প্রকাশভঙ্গি বা স্টাইলের সঙ্গে একেবারে মিশ খায় না। রবীন্দ্রনাথের কবিতার পাশে আমার মতো কবির কবিতায় তা একেবারে বাজে। বাকিগুলিতে ওমর খৈয়ামের ভাব নেই, ভাষা নেই, গতি ঋজুতা—এক কথায় স্টাইলের কোনো কিছু নেই। খুব সম্ভব ওগুলি অন্য-কোনো পদ্য-লিখিয়ের লেখা। আর, তা যদি ওমরেরই হয়, তবে তা অনুবাদ করে পণ্ডশ্রম করার দরকার নেই। বাগানের গোলাপ তুলব ; তাই বলে বাগানের আগাছাও তুলে আনতে হবে এর কোনো মানে নেই।

আমি আমার ওস্তাদি দেখাবার জন্য ওমর খৈয়ামের ভাব ভাষা বা স্টাইলকে বিকৃত করিনি — অবশ্য আমার সাধ্যমতো। এর জন্য আমার অজস্র পরিশ্রম করতে হয়েছে, বেগ পেতে হয়েছে। কাগজ-পেনসিলের, যাকে বলে আদ্যশ্রাদ্ধ, তা-ই করে ছেড়েছি। ওমরের রুবাইয়াতের সবচেয়ে বড়ো জিনিস ওর প্রকাশের ভঙ্গি বা ঢং। ওমর আগাগোড়া মাতালের 'পোজ' নিয়ে তাঁর রুবাইয়াত্ লিখে গেছেন — মাতালের মতোই ভাষা, ভাব, ভঙ্গি, শ্লেষ, রসিকতা, হাসি, কান্না— সব। কত বৎসর ধরে কত বিভিন্ন সময়ে তিনি এই কবিতাগুলি লিখেছেন, অথচ এর স্টাইল সম্বন্ধে কখনও এতটুকু চেতনা হারাননি। মনে হয় এক দিনে বসে লেখা। আমি আমার যথাসাধ্য চেষ্টা করেছি — ওমরের সেই ঢংটির মর্যাদা রাখতে, তাঁর প্রকাশভঙ্গিকে যতটা পারি কায়দায় আনতে। কতদূর সফল হয়েছি, তা ফারসি-নবিশরাই বলবেন।

ওমর খৈয়ামের ভাবে অনুপ্রাণিত ফিটজেরাল্ডের কবিতার যাঁরা অনুবাদ করেছেন,

শোনাবে না হয়তো আমার এ অনুবাদ। যদি না শোনায়, সে আমার শক্তির অভাব— সাধনার অভাব, কেননা কাব্য-লোকেব গুলিস্তান থেকে সংগীতলোকের রাগিণী-দ্বীপে আমার দ্বীপান্তর হয়ে গেছে। সংগীত-লক্ষ্মী কাব্য-লক্ষ্মী দুই বোন বলেই বুঝি ওদের মধ্যেই এত রেষারেষি। একজনকে পেয়ে গেলে আরেকজন বাপের বাড়ি চলে যান। দুই জনকে খুশি করে রাখার মতো শক্তি রবীন্দ্রনাথের মতো লোকেরই আছে। আমার সে সম্বলও নেই, শক্তিও নেই। কাজেই, আমার অক্ষমতার দরুন কেউ যেন পৃথিবীর অন্যতম শ্রেষ্ঠ কবি ওমরের উপর চটে না যান।

ওমরের রুবাইয়াত্ বা চতুষ্পদী কবিতা চতুষ্পদী হলেও তার চারটি পদই ছুটেছে আরবি ঘোড়ার মতো দৃপ্ত তেজে সম-তালে — ভণ্ডামি, মিথ্যা বিশ্বাস, সংস্কার, বিধি-নিষেধের পথে ধূলি উড়িয়ে তাদের বুক চূর্ণ করে। সেই উচ্চৈঃশ্রবা আমার হাতে পড়ে হয়তো বা বজদ্দি মোড়লের ঘোড়া-ই হয়ে উঠেছে — আমাদের গ্রামের কাছে এক জমিদার ছিলেন, তাঁর নাম বজদ্দি মোড়ল। তাঁর এক বাগ-না-মানা ঘোড়া ছিল, সে জাতে অশ্ব হলেও গুণে অশ্বতর ছিল। তিনি যদি মনে করতেন পশ্চিম দিকে যাবেন, ঘোড়া যেত পূর্ব দিকে। ঘোড়াকে কিছুতেই বাগ মানাতে না পেরে শেষে বলতেন— 'আচ্ছা চল, এদিকেও আমার জমিদারি আছে।'

ওমরের বোররাক বা উচ্চৈঃশ্রবাকে আমার মতো আনাড়ি সওয়ার যে বাগ মানাতে পারবে, সে ধৃষ্টতা আমার নেই। তবে উক্ত বজদ্দি মোড়লের মতো সে ঘোড়াকে তার ইচ্ছামতো পথেও যেতে দিইনি। লাগাম কষে প্রাণপণ বাধা দিয়েছি, যাতে সে অন্যপথে না যায়। অবশ্য মাঝে মাঝে পড়ব-পড়ব অবস্থাও যে হয়েছে, তা স্বীকার করতে আমার লজ্জা নেই। তবে এটুকু জোর করে বলতে পারি, তাঁর ঘোড়া আমার হাতে পড়ে চতুষ্পদী ভেড়া-ও হয়ে যায়নি — প্রাণহীন চার-পায়াও হয়নি। আমি ন্যাজ মলে মলে ওর অন্তত তেজটুকু নষ্ট করিনি। ওঁর মতো 'ছার্তক' (সার্থক ?) না হতে পারলেও অন্তত 'কদম' চালাবার কিছু চেষ্টা করেছি।

যাক অনেক বকা গেল ; এর জন্য যাঁরা আমাকে দোষ দেবেন — তাঁরা যেন আমায় দোষ দেবার আগে খৈয়ামের শারাবকে দোষ দেন। এর নামেই এত নেশা, পান করলে না জানি কী হয়, হয়তো-বা ওমর খৈয়ামই হয় ! অবশ্য আমরা খেলে এই রকম বখামি করি, ওমর খেলে রুবাইয়াত্ লেখেন।

এইবার কৃতজ্ঞতা নিবেদনের পালা। খাওয়ানোর শেষে, বিনয় প্রকাশের মতো। না করলেও হয়, তবু দেশের রেওয়াজ মেনে চলতেই হবে।

আমার বহুকালের পুরানো বন্ধু মউলবি মঈনউদ্দীন হোসয়ন সাহেব এর সমস্ত কিছু সরবরাহ না করলে হয়তো আমি কোনোদিনই এ শেষ করতে পারতাম না। তাঁর কাছে আমি এজন্য চির-ঋণী। শ্রীমান আবদুল মজিদ সাহিত্য-রত্নও যথেষ্ট সাহায্য করেছেন আমার প্রয়োজনীয় বই সংগ্রহ করে দেওয়ার জন্য। এঁদের দু-জনারই নাম আছে সাহিত্যে, কাজেই কেবল আমার বই-এ নাম থাকার জন্য এঁরা পরিচিত হবেন না। আমার সাহায্য করার মতি এঁদের অটল থাক, এই-ই প্রার্থনা।

*কাজী নজরুল ইসলাম*

## সংবাদ প্রবন্ধ

# চানাচুর

[১৩৩৫ সালের অগ্রহায়ণ মাসের শেষ দিকে জনাব মোহাম্মদ নাসিরউদ্দীনের সম্পাদনায় ১১নং ওয়েলেস্‌লি স্ট্রিট, কলিকাতা থেকে 'সাপ্তাহিক সওগাত' প্রকাশিত হয়। তাঁর সম্পাদিত মাসিক 'সওগাত' পত্রিকার বিশেষ বৈশাখ-জ্যৈষ্ঠ ১৩৮১ সংখ্যায় তাঁরই লেখা 'সওগাত ও নজরুল ইসলাম' শিরোনামে একটি সুদীর্ঘ তথ্যপূর্ণ প্রবন্ধ প্রকাশিত হয়েছে ; তাতে 'সাপ্তাহিক সওগাত' সম্বন্ধে জনাব আবুল মনসুর আহমদের মন্তব্যের বরাত দিয়ে বলা হয়েছে :—

> '... সাপ্তাহিক সওগাত' মোহাম্মদ ওয়াজেদ আলীর সুচিন্তিত লেখায় এবং নজরুল ইসলামের রস-রচনায় অল্পদিনের মধ্যেই কলিকাতার সর্বাপেক্ষা জনপ্রিয় সাহিত্য-সাপ্তাহিকে পরিণত হয়। ... এতে নজরুল ইসলাম 'চানাচুর' শিরোনামায় যে একটি ফিচার লিখিতেন, সেটি পড়িবার জন্য পাঠক-মহলে কাড়াকাড়ি লাগিয়া যাইত।...]

### ১
### ডোমনি স্টেটাস

ভারতমাতা এতদিন পদদলিতা দাসী ছিলেন। শুনছি তাঁর পুত্রদের সেবায় পরিতুষ্ট হয়ে তাঁর প্রভু নাকি তাঁর হাত-পায়ের কতক বাঁধন খুলে দিয়ে 'ডোমনি স্টেটাস'-এর (Dominion status) তকমা পরিয়ে দেবেন।

ভারতমাতার বল-দ (বলদানকারী) পুত্রদের মধ্যে এই নিয়ে এরই মধ্যে মোচ্ছবের ধূম লেগে গেছে। চারিদিকে জয়ধ্বনি উঠছে 'মা ডোমনি হবেন রে, মা ডোমনি হবেন।'

মা-এর অবস্থা মা-ই জানেন। কিন্তু আমাদের মনে হচ্ছে তিনি বোধ হয় মনে মনে বলছেন 'এদের আঁতুড় ঘরেই নুন খাইয়ে মারিনি কেন?'

ডোমনির ছেলেই বুঝি বা! হাতে যা বড়ো বড়ো ধামা!

## ২
## পুনর্মূষিকো ভব!

কাবুলের 'আঙুল-ফুলে কলাগাছ', 'বাচ্চা-ই-শাকা'[১] এখন নাদির খাঁর তরবারিতলে 'নফসি নফসি'[২] করছে।

যে ভিস্তিকে সেই ভিস্তি[৩]। কোনো 'রেকর্ড কিপার' ফেরেশ্‌তার ভুলে হয়তো ভিস্তি বেহেশ্‌তি হয়ে গিয়েছিল। তাই কাবুলের ভাগ্যে এত বিড়ম্বনা। যাক, ফেরেশতার ভুল ফেরেশতাই শুধরে নিয়েছেন। বাচ্চু মিয়াঁকে হয়তো আবার কাবুলের রাস্তায় মশক ঘাড়ে করে পানি দিতে হবে কিংবা কাবুলের শুকনো রাস্তা তার রক্তে ভিজাতে হবে।

ও নিয়ে যাদের মাথা ব্যথা বেশি, তারাই ওর হেস্তনেস্ত করবে। কিন্তু যাদের এতদিন 'মাথা নাই তার মাথা ব্যথা' হচ্ছিল বাচ্চাকে নিয়ে, তাদের উপায় হবে কী?

বেচারাদের 'গাজি'[৪] যে গাঁজিয়ে উঠল। ইসলাম রক্ষার উপযুক্ত 'গাজি' পেয়েছিল বটে। বেড়ালকে দিয়েছিল মাছ বাছবার ভার।

আরশুলো হল পাখি!

বেওকুফ আর কাকে বলে?

আশা করি বাচ্চা মরবার সময় তার মশকটা এই সব ভক্ত মিয়াঁ সায়েবদের পাঠিয়ে দেবে। ওরা ওই মশকের এক চল্লু করে পানি খাবেন আর শোকর[৫] গোজারি করবেন। অথবা ওটাকে ওদের 'বিস্তারা'[৬] বাঁধবার 'হোল্ডল" (Hold-all) করেও ব্যবহার করতে পারেন। যা অভিরুচি!

## ৩
## চতুর্বর্গ-ফলের বোঁটা

সেদিন কোলকাতার টাউন হলে বড়ো এক মজার অভিনয় হয়ে গেছে। যত সব বুড়ো ও পণ্ডিতের দল তাদের অচৈতন্য-চৈতন চুটকিতে কাঁঠালের আঠা ও ছাই মাখিয়ে দিব্যি তাতিয়ে খাড়া করে সর্দার বিলের প্রতিবাদকল্পে জমা হয়েছিল। এ ধারে কিন্তু খবর পেয়ে যত সব টিকি-নিসূদন কালাপাহাড়ি তরুণের দল ক্ষুর কাঁচি নিয়ে তৈরি হয়েছিল। যাঁহা বুড়োর দলের 'যুদ্ধং দেহি' বলে আর্কফলা উঁচিয়ে তেড়ে আসা তাঁহা 'এই লেহি' বলে তরুণ দলের ঝাঁপিয়ে পড়া।

সে এক ধূম-ধাত্তর ব্যাপার! ছোঁড়ো চেয়ার, ভাঙো টেবিল, চালাও লাঠি, ছেঁড়ো টিকি! মারো জোয়ান! হেঁইয়ো! পটাস? উ-হু-হু!!

১ তদানীন্তন আফগানিস্তানের জনৈক ভিস্তিওয়ালা, যে হঠাৎ বিদ্রোহী বনে গিয়ে আমির আমানুল্লাহ্‌র পতন ঘটিয়ে দু-দিনের জন্যে আমির হয়ে বসে। ২ ত্রাহি ত্রাহি রব। ৩ যে ব্যক্তি চামড়ার মশকে করে জল বহন ও সরবরাহ করে। ৪ সম্ভবত গাজি নামক কোনো লেখক। ৫ কৃতজ্ঞতা। ৬ বিছানা।

বাস্! পলকে পেল্লায়! বুড়োর দল, পণ্ডিতের দল বিষ্টিতে ছাগলের মতো যে যে-দিকে পারলে দিলে চোঁ চোঁ দৌড়।

ছেলেদের হাতের দিকে তাকিয়ে দেখি, তাদের প্রায় প্রত্যেকের হাতেই সদ্য উৎপাটিত গুচ্ছ গুচ্ছ টিকি! মনে হল শত শত কালি সিংহ। সবচেয়ে মজার ব্যাপার, এই টিকি ছেঁড়ার ব্যাপারে উৎসাহ দিয়েছিলেন শত শত মহিলা, যাদের উদ্ধারকল্পে এই সব টিকির দল জমায়েত হয়েছিলেন।

বুড়োরা সত্যই কি এবার নি-কেশ হল? নৈষ্ঠিক নি-টিক হল?

## ৪

## বিবাহ-আইন বিল

লাগ লাগ লাগের মাটি
যে হারে তার কান কাটি!

বড় মিয়াঁদের রাজ পরিষদে অর্থাৎ 'অ্যাসেমব্লিতে' বিবাহ আইন বিল পাশ হতে দেখে বুড়োদের দল মুক্ত-কচ্ছ হয়ে চ্যাঁচাতে শুরু করে দিয়েছেন — গেল রাজ্য, গেল মান, ধর্ম কর্ম সব গেল।

বটেই তো। বেচারাদের তৃতীয় পক্ষ চতুর্থ পক্ষের যে দফা নিকেশ হল তা হলে! মেয়েগুলো বিয়ে হবার আগে ডাগর-ডুগর হয়ে গেলে যে সব বুঝে ফেল্‌বে। তখন কি আর ফোকলাদন্তী চুপসায়িত কপোল অষ্টাবক্রীয়-কটি বুড়োদের ওরা বিয়ে করতে চাইবে? ইয়া আল্লা! ই- কি গজব[১]!

চারিদিক দিয়ে বুড়ো আর তরুণ মনের টুঁসাটুঁসি লেগে গেছে। দেখা যাক, কে হারে কে জেতে!

এর পরেও যদি বুড়োরা না মরে, তাহলে আমরা বলি, 'কর্তা! আমরা তোমার গলায় দিয়া দিমু ফাঁসি!'

## ৫

## চারদিক থেকে পাগলা তোরে ঘিইরা ধরেছে পাপে।

ফ্যাসাদ কি শুধু সাহিত্যে, কৌন্সিলে, অ্যাসেমব্লিতেই বেধেছে? — জোয়ান বুড়োর এ লড়াই পলিটিকসে কংগ্রেস পর্যন্ত গড়িয়েছে!

সেখানেও মহাত্মা গান্ধি কংগ্রেসের সভাপতি হতে নারাজ হয়ে তরুণ দলের প্রতিনিধি জহরলাল নেহরুকে সুপারিশ করেছেন ওই গদির গদ্দিনশিন[২] করবার জন্য।

হায় ব্রুতাস্, তুমিও! বুড়োদের বদন ক্রমেই ব্যাদিত হয়ে চলেছে!

---

১ আল্লাহ্‌র প্রচণ্ড ক্রোধের বহিঃপ্রকাশ। ২ আসনে বা পদে নিয়োগ বা অভিষেক।

বুড়োরা তো অনেকেই আফিম খান, আমরা বলি কি, ওর মাত্রাটা একটু বাড়িয়ে দিন না ওঁরা। সব ল্যাঠা একদিনেই চুকে যাক!

ঠুঁটো জগন্নাথের দল! গাল দিই কী সাধে! যেমন উনুন-মুখো দেবতা, তেমনই ছাই পাঁশ নৈবিদ্য!

৬

'হায় জানতি পার না।'

সেদিন তুমুল তর্ক দুই নেতায়! যাকে বলে মেড় টুঁস। একজন বলছিলেন, 'আরে ইতা কিতা কন! স্বরাজ আমাদের তো ওইয়াই গেছে! সেতুবন্ধ বাইন্দ্যা ফেলছি। অ্যাহন ফাল দিয়া উৎকা মাইর্যা হালার লঙ্কায় গিযা পড়লেই অয়! সোলেমান বাদশার লাহান উ হালায় ও মইর্যা বুত ওইয়া গ্যাছে। ঠ্যালা মারছেন কী—উপপুত ওইয়্যা যাইব!

আর একজন বলছিলেন, 'দেখুন আপনার কথা শুনে একটা গল্প মনে পড়ে গেল। একজন মিসতিরি অস্ত্র তৈরি করত। সে একদিন দেশের রাজার কাছে এসে হাম্বাই তাম্বাই করতে লাগল, হজুর, আমার মতন তলওয়ার তৈরি করতে পৃথিবীতে কেউ পারে না। রাজা বললেন, 'কী করে বুঝব?' মিসতিরি বললে, 'আমি আমার তলোয়ার দিয়ে এমন সাফ সাফ গলা কেটে দিব যে, সে জানতেই পারবে না, এমন ধার।'

রাজার খেয়াল, লোক ধরে আনা হল। মিস্তিরি আস্তে গলার ওপর দিয়ে তার তলোয়ার চালিয়ে দিলে! লোকটা কিন্তু তখনও দিব্যি দাঁড়িয়ে হাসছে, যেন কিছুই হয়নি। রাজা বললেন, ওর যে গলা কাটা গেছে কি করে বুঝব? মিসতিরি অমনি তার নস্যির কৌটা থেকে এক চিমটি নস্যি নিয়ে যেমনি লোকটার নাকে দেওয়া, অমনি হ্যাঁচচো, সঙ্গে সঙ্গে লোকটার মাথা টুপ করে পড়ে গেল... 'কি মশাই বিশ্বাস হচ্ছে না?'

আগের লোকটি বলতে বলতে উঠে গেলেন, 'আপনোগর প্যাটে মায়ের ডাকই হান্দায়নি, বুঝবোন কিদুন কইর্যা?'

৭

ফল ইন (লভ নয়) ওয়ার।

নিরস্ত্র ভারতে নখদন্তহীন ভেতো বাঙালির নিরামিষ 'সেনা-বাহিনী'র পতি ওরফে 'জেনারেল অফিসার কমান্ডিং' 'মারশিয়াল' সুভাষচন্দ্র বসু 'রেজিমেন্টাল' অর্ডার বের করেছেন—তাঁর 'ঘরের ছেলে ঘরে চলে যাওয়া' রিজার্ভ ফোর্সের সেনাদেরে 'ফল-ইন' করতে। 'বোনাফাইড' বাঙালি ছেলেদের 'ফল-ইন-লভ'-টাই রপ্ত হয়ে গেছে, লড়ালড়ির 'ফল-ইন'টা তাদের হয়ে শতাব্দি পূর্বে পিতৃপুরুষেরাই করে গেছেন। কাজেই 'মারশিয়াল' (সেনাপতির) হুকুম তারা যে মানবে তা তো মনে হয় না। বাঙালি মেয়েরা দিব্যি পতি-

প্রাণা কিন্তু ছেলেরা রীতিমতো অ-সতী! তাদের দলের পতিকে বড়ো একটা কেয়ার করে না! তবে যারা আসবে, তারা এই ভরসাতেই আসবে যে, আপাতত যুদ্ধের মতো বদ্‌খত কোনো জিনিস তাদের মহাবেরা[১] করতে হবে না! এ সেনাদল শুধু নিরস্ত্র নয়, নি-লাঠি! আর মাঠে কুচকাওয়াজ যা হবে তা শুধু পায়েরই কসরৎ। কাওয়াজের কাজ নাই, শুধু কুচের কাজ। তা বাঙালির বিপদে আপদে ছুট দেওয়া যাঁরা দেখেছেন, তাঁরাই বলবেন যে, ও জিনিসটে বাঙালি মায়ের পেট থেকেই শিখে আসে।

খবরটা পড়ে শুনালাম নানি বিবিকে। তিনি মুখটা সিগারেট মিক্সচারের পাউচের মতো কুঁচকে বললেন, 'নেংটির আবার বখেড়া সেলাই!'

## ৮

### ধনে প্রাণে মারা যায়

এক যাত্রায় পৃথক ফল। ইংরেজের আইন বড়ো মজার! আঠারো বছরের কম বয়সি কোনো মেয়ে যদি কোনো পুরুষের প্রেমে বা হ্যাঁপায় পড়ে গৃহ বা কুলত্যাগিনী হয়, তাহলে সে অকূলে পড়ে না আইনের প্যাঁচে। কিন্তু পুরুষের স্ত্রী-ঘর বা শ্বশুরালয় বাস হয়ে যায়, বেশ কয়েক বছরের জন্য। 'অক্ষয়কুমার লীলাবতীর' লীলারঙ্গো লীলাময়ী যিনি, তিনি ওই আঠারো বছরের কম বলে (নিজে অক্ষয়ের বাড়ি চলে গেছিলেন ইনি!) অবলীলাক্রমে আইন পিছলে বেরিয়ে এলেন, আর চোর-দায়ে ধরা পড়ল বেচারা পুরুষ! আমরা বলি কী, এটা সাম্যবাদের যুগ! পুরুষ মেয়েতে সমান সুবিধা, সমান শাস্তি দেওয়া হোক! অর্থাৎ এইবার থেকে আইন হোক, আঠারোর কম কোনো পুরুষ ওই রকম অপরাধ করলে তার কেস ডিসমিস হয়ে যাবে। কিন্তু মেয়ে যদি তার বেশি বয়সি হয়, তবে শাস্তি হবে! বেচারা পুরুষ! সাধে কী কবি লিখেছিলেন :

'রমণী পিরিতি করে তেল মাখে গায়,
ধরিতে কি না ধরিতে পিছলিয়া যায়!'
কিংবা —
'তেল থাকে হাতে লেগে, রমণী পালায়!'

বেচারা অক্ষয়কে পাঁচ বছর ঠেলেছে! রায় শোনার পরই সে আফিম খেয়ে ফেলেছিল এক ড্যালা! কিন্তু মরবারও স্বাধীনতা নেই বেচারার! মেডিক্যাল কলেজে পেটে বোমা মেরে সে আফিম বের করেছে! অক্ষয় বোধ হয় এই ভেবেই আফিম খেয়েছিল যে,

কাঁঠাল যা তুমি খেলে
আমার গলায় বাধল বীচি!

ধনে প্রাণে মারা যাওয়া আর কাকে বলে?

---

১ অনুশীলন।

# মধুরম

বনগ্রাম সাহিত্য-সম্মেলনে সভাপতি মনোনীত করে আপনারা যে গৌরব দান করেছেন, তজ্জন্য বনগ্রামবাসী সকলে আমার আন্তরিক কৃতজ্ঞতা ও ধন্যবাদ গ্রহণ করুন। আজ আমার স্বীকার করতে দ্বিধা নেই যে, আপনাদের দেওয়া এই অমূল্য শিরোপা আমি অকুণ্ঠিত শিরে ধারণ করতে পারিনি। আমার কাছে গৌরবের চেয়ে লজ্জার অনুভূতিই হয়ে উঠেছে অধিকতর।

সাহিত্যের কোনো কুঞ্জে আজ আর আমার কোনো গতিবিধি নেই ; আজ আমি যেন নীড়ভ্রষ্ট। রসকুঞ্জের পুষ্পিত পল্লবিত তরু-লতার স্নেহচ্ছায়া-বিচ্যুত আমি কখন যে গভীর সমাধির অতল গহ্বরে গিয়ে প্রবেশ করলাম, তা আজও আমার স্মরণাতীত। সংগীত-মুখর মহফিল থেকে কোনো মহামৌনী যেন আমারও অজ্ঞাতসারে চুরি করে নিয়ে যেতেন কোনো এক না-জানা শূন্যে ; যেখানে বাণী নেই, সুর নেই — শুধু অনুভূতি, শুধু ইঙ্গিত।

বাইরের প্রয়োজন, অভাবের আহ্বান আমায় বারে বারে কেড়ে এনেছে সেই মৌনীর কোল থেকে, নিগড়ের পর নিগড় দিয়ে আমায় বেঁধেছে কর্মের কারাগারে। আমিও বারে বারে ছিন্ন করেছি সেই বন্ধন, বারে বারে পালিয়ে যেতে চেয়েছি সেই পরম একাকীর শান্ত সমাধি-তলে। এই দোটানার দুঃখ থেকে মুক্ত হতে আমি আমাকে কঠোর শাস্তি দিয়েছি। আমার প্রিয় সখা আত্মীয়াধিক বন্ধুদের দেওয়া নির্মাল্য নিষ্ঠুর হাতে ছিন্ন করেছি। যারা দেখছিল আমার হাতে আশার আলো, তাদের সে দেখা ব্যর্থ করেছি আমার হাতের প্রদীপ নিভিয়ে দিয়ে — এই আলোকে অনুসরণ করেই তারা আমার সমাধির শান্তিতে বাধা সৃজন করত।

অই সমাধির মাঝে শুনতাম অনন্ত প্রকাশ যেন আমায় ঘিরে কাঁদছে — 'ফিরে আয় ফিরে আয়!' কেন যেন মনে হত এই নিথর নির্বিকার শান্তির পথ আমার নয়। সমাধির তৃষ্ণা যখন মিটল পরম একাকীর পরম শূন্য সেদিন আমার সাথিহীন একাকীত্বের বেদনায় কেঁদে উঠল। সেই রোদনের অসীম প্রবাহকূলে দেখা পেলাম আমার চির-চাওয়া পরম-সুন্দরের — সেইখানে অনন্ত প্রেম, আনন্দ, অমৃত, রস ও বিরহের যে লীলা দেখলাম, তা প্রকাশের শক্তি যদি পরম-সুন্দর আমায় দেন তাহলে পৃথিবী এই রস-ঘন প্রিয়-ঘন পরমানন্দলোকের রূপে রূপায়িত ছন্দে গানে সুরে রসায়িত হয়ে উঠবে। আমার বাঁশিতে যে সুর বাজত — যে বাঁশি আমি অভিমানে দিয়েছিলাম ফেলে, সেই হারানো বেণু আমার ফিরে পেলাম সেই চির-সুন্দর লোকের অশ্রুমতী নদীর তীরে।

যে অপরূপ শ্রীমাখা মুখখানি আমার কল্পনায় উঠত ভেসে, যে শ্রীমুখের আভাস ফুটে উঠত আমার গানে কবিতায় ছন্দে সুরে, যার বিরহ, যার আকর্ষণ আমায় ধূলির পথ থেকে চন্দনিত নন্দনের পথে নিত্য আকর্ষণ করেছে যার অশ্রু-ছলছল রস —

ঢলঢল বিরহ-সুন্দর মুখখানি না দেখে পরম শূন্যের লয়েও শান্তি পাইনি সেই পরমা শ্রীমতী প্রেমময়ীকে সেইখানে দেখলাম। যদি তাঁর অনন্ত শ্রীর একটি রূপ-রেণুকেও আমার কাজে, গানে, সুরে আজ রূপ দিয়ে যেতে পারি, তাহলে আমি ধন্য হব — পৃথিবীতে আসা আমার সার্থক হবে।

আমায় সাহিত্য-সম্মেলনে ডেকেছেন সাহিত্য সম্বন্ধে আমার বক্তব্য শোনার জন্য— mystic তত্ত্ব শোনার জন্য নয়। কিন্তু আপনাদের দেরি হয়ে গেছে — দু-দিন আগে যেমন করে যে-ভাষায় বলতে পারতাম সে-ভাষা আজ আমি ভুলে গেছি। এই 'মিস্টিসিজম' বা মিস্ট্রির মাঝে যে মিষ্টি, যে মধু পেয়েছি, তাতে আজ আমার বাণী কেবল 'মধুরম মধুরম মধুরম'। এই মধুরমকে প্রকাশের ভাব-ভঙ্গি-ভাষা এখন আমার চির-মধুরের ইচ্ছাধীন। আজ আমার সকল সাধনা, তপস্যা, কামনা, বাসনা, চাওয়া, পাওয়া, জীবন, মরণ তাঁর পায়ে অঞ্জলি দিয়ে আমি আমিত্বের বোঝা বওয়ার দুঃখ থেকে মুক্তি পেয়েছি। আজ দেখি, অনন্ত আকাশ বেয়ে যেন আমার সেই পরম-সুন্দরের পরমাশ্রু ঝরে পড়ছে — অনন্ত ভুবন ধরতে পারছেন না সে পরমা শ্রীকে — অনন্ত নীহারিকালোক থেকে অনন্ত ব্রহ্মাণ্ড ছুটে আসছে উন্মাদ বেগে সেই পরমা শ্রীপ্রসাদ লোভে।

আজ আমার মনে হয়, এই নিত্য পরমানন্দময়ী পরম প্রেমময়ী পরমা শ্রীই আমার অস্তিত্ব — আমার শক্তি। নিরাকার নির্গুণ অবাঙ্-মানসগোচর ব্রহ্ম যেমন তাঁর শক্তির আশ্রয় ভিক্ষা করেন সৃষ্টির রূপে, গুণে প্রতিভাত হন বা মনের গোচর হন, এই প্রেম-শক্তির আশ্রয় পেয়ে আমিও তেমনই আবার আমার সৃষ্টিতে যেন ফিরে আসছি। এই প্রেমই যেন আমার অস্তিত্ব। এই অস্তিত্ব, এই প্রেমকে খুঁজে পাচ্ছিলাম না বলেই যেন আমি অভিমানে সংহারের পথে চলেছিলাম। এই পরম-নিত্য প্রেম-শক্তিকে পেয়েই আমি পরম নিত্যম — আমার eternal existence-কে পেলাম।

এ-কথা বললাম এই জন্য যে, আমার সাহিত্য-সাধনা বিলাস ছিল না। আমি আমার জন্মক্ষণ থেকে যেন আমার শক্তি বা আমার অস্তিত্বকে, existence-কে খুঁজে ফিরেছি। যখন আমি বালক, তখন আকাশের দিকে তাকিয়ে আমার কান্না আসত — বুকের মধ্যে বায়ু যেন রুদ্ধ হয়ে আসত। আমার কান্নার কারণ জিজ্ঞাসা করলে বলতাম — 'ওই আকাশটা যেন ঝুড়ি, আমি যেন পাখির বাচ্চা, আমি অই ঝুড়ি চাপা থাকব না — আমার দম বন্ধ হয়ে আসছে।' তাই ইউনিভার্সিটির দ্বার থেকে ফিরে ইউনিভার্সের দ্বারে হাত পেতে দাঁড়ালাম। জীবনে কোনো দিন কোনো বন্ধনকে স্বীকার করতে পারলাম না। কোনো স্নেহ-ভালোবাসা আমায় বুকে টেনে রাখতে পারল না। এই পরম তৃষ্ণা যে কোন পরম-সুন্দরের তা বুঝাতে পারিনি বুঝতে পারিনি বলেই অবুঝের মতো পথ থেকে পথান্তরে ঘুরেছি। অনন্ত শূন্যে অনন্ত শ্বেত শতদলের মাঝে একখানি অপরূপ সুন্দর মুখ দেখেছি — সেই মুখ যেন নিত্য আমাকে অসুন্দরের পথ থেকে ফিরিয়েছে — কেবল ঊর্ধ্বের পানে আকর্ষণ করেছে। আজ সেই মুখখানি খুঁজে পেয়েছি — আজ তাঁর দেখা পেয়ে প্রথম উপলব্ধি করেছি 'রসো বৈ সঃ' অর্থ, অনন্ত আকাশ বেয়ে মধুক্ষরণ কী করে হয়, সে মধু পান করেছি। আমার এই পরম মধুময় অস্তিত্বে প্রেম-শক্তিতে আত্মসমর্পণ করে আমি বেঁচে গেছি, আমার অনন্ত জীবনকে ফিরে পেয়েছি।

একে খোঁজার পথেই যে ক-দিন কেঁদেছি, যে-গান গেয়েছি, যে-সুর সৃষ্টি করেছি, যে-কবিতা লিখেছি, তা যদি কবিতা হয়ে থাকে, তবে তা সেই সুন্দর মুখখানিরই কৃপা — সব প্রশংসা তাঁরই প্রাপ্য। যদি তা কবিতা না হয়ে থাকে, আমার কোনো দুঃখ নেই। কেননা আমি আমার প্রকাশের ব্যাকুলতার উন্মাদনায় কী প্রলাপ বকেছি, তা যদি গোলাপ বকুল হয়ে রূপ পরিগ্রহ না করে থাকে সে আমার অক্ষমতা, অপরাধ নয়। আমি কবি যশঃপ্রার্থী হয়ে জন্মগ্রহণ করিনি। আমি আমার অস্তিত্বকে, আমার শক্তিকে খুঁজতে এসেছিলাম পৃথিবীতে, তাঁর দেখা পেয়েছি — তাঁর পরম-সুন্দর নয়নের পরম প্রসাদ পেয়েছি — এই কথাই যেন আমার ফিরে-পাওয়া বেণুকায় গেয়ে যেতে পারি। আমার জীবনের চির-একাদশীর উপবাস-তিথি শেষ হয়ে এল, পূর্ণচাঁদের উদয়ে আমার জীবন অমৃতে মধুরে আনন্দে প্রেমে রসে পূর্ণ হয়ে উঠল — শুধু এই কথাই যদি আমার বিরহ-যমুনা তীরে বসে, আমার বেণুকায় গেয়ে যেতে পারি, আমি ধন্য হব। তাতে পৃথিবীর মঙ্গল হবে, নিত্য মঙ্গলময় জানেন — সে-ভার আমার উপর তিনি দেননি।

নদী যেমন নিত্য সাগরকে পেয়েও নিত্য কাঁদে — নিত্য মিলন নিত্য বিরহের রস উপলব্ধি করে আমি তেমনি করে তাতে যুক্ত থেকেও তাঁর জন্য কাঁদব — সেই ক্রন্দন যদি সাহিত্য না হয়, কবিতা না হয়, আপনাদের ক্ষমা-সুন্দর মন যেন এই প্রেম-ভিক্ষুককে ক্ষমা করে। সে কান্না শুধু আমাদের দুজনের পরম রুদ্রকে সৃষ্টিতে ধরে রাখার জন্য পরম শক্তির।

## যদি আর বাঁশি না বাজে

আপনারা এই ভিখারিকে 'বঙ্গীয় মুসলমান সাহিত্য-সমিতির' জুবিলি উৎসবে সভাপতি কেন যে মনোনীত করলেন, যিনি বিশ্বভুবনের পরম পতি, পরম গতি, পরম প্রভু, তিনিই জানেন। আপনাদের কাছে আজ অজানা নেই যে ঘরে-বাইরে, সভায় বা সমাধির গোপন গুহায় কোথাও পতিত্ব করার ইচ্ছা বা সাধ আমার নেই। যিনি সকল কর্মের, ধর্মের, জাতির, দেশের সকল জগতের একমাত্র পরম স্বামী — পতিত্ব বা নেতৃত্ব করার একমাত্র অধিকার তাঁর। এ অধিকার মানুষেও পায় মানি। কিন্তু সে পাওয়া যদি তাঁর কাছ থেকে না হয়, তারে বলে অহংকার। এই অহংকারকে আমি অসুন্দরের দূত বলে মনে করি। এ অহংকার Divine নয় Demon। অসুন্দরের সাধনা আমার নয়, আমার আল্লাহ্ পরম সুন্দর। তিনি আমার কাছে নিত্য প্রিয়-ঘন সুন্দর, প্রেম-ঘন সুন্দর, রস-ঘন সুন্দর, আনন্দ-ঘন সুন্দর। আপনাদের আহ্বানে যখন কর্ম-জগতের ভিড়ে নেমে আসি, তখন আমার পরম সুন্দরের সান্নিধ্য থেকে বঞ্চিত হই, আমার অন্তরে বাহিরে দুলে ওঠে অসীম রোদন। আমি তাঁর বিরহ এক মুহূর্তের জন্যও সইতে পারি না। আমার সর্ব অস্তিত্ব জীবন-মরণ-কর্ম, অতীত-বর্তমান-ভবিষ্যৎ যে তাঁরই নামে শপথ করে তাঁকে নিবেদন করেছি। আজ আমার বলতে দ্বিধা নেই, আমার ক্ষমা-সুন্দর প্রিয়তম আমার আমিত্বকে গ্রহণ করেছেন।

আমার বন্ধু আত্মীয়াধিক প্রিয় সাহিত্যিক ও কবিবন্ধু আমায় অভিযোগ করেন,

আমার নাকি দান করার অপরিমেয় শক্তি ছিল দেশকে, জাতিকে, সাহিত্য-রস-পিপাসু মনকে — শুধু কার্পণ্য করে বা স্বার্থপরের মতো আপন মুক্তির প্রচেষ্টায় সেই দক্ষিণা-দানের দক্ষিণ হস্তকে উর্ধ্বে, না-জানা শূন্যের পানে তুলে ধরেছি। তাঁরা আমায় আত্মীয়ের চেয়েও ভালোবাসেন ; তাঁরা যখন এ-কথা বলেন, আমার চোখের জলে বুক ভেসে যায়। যে অভিমান তাঁরা আমার উপর করেন, সেই অভিমান জানাই আমি আমার নির্বিকার উদাসীন একাকিত্ব নিয়ে আমার পরম সুন্দরকে। যে মহাসাগর থেকে ঝড়ের রাতে শ্যাম-ঘন মেঘ-রূপে আমি সহসা এসেছিলাম ঘন ঘন বিদ্যুৎ-ছটায়, বজ্রের রোলে, ঘোর তিমির-ঘন-ঘটায়, মুক্তজটায় দিগদিগান্ত ছেয়ে ফেলেছিলাম, অজস্র বারিবর্ষণে তৃষিত মাঠ-ঘাট প্রান্তরের তৃষ্ণা মিটিয়েছিলাম ; আমার রুদ্র-সুন্দর নৃত্য দেখে যারা দেখতে পাননি যে, এই অশান্ত মেঘ-ঘন রূপ শুধু রুদ্রের ডমরু বিষাণ নিয়েই আসেনি, এরই করুণ নয়নের অশ্রুধারায় পৃথিবীতে করিনি, বিস্মৃত দিনের স্মৃতি আমার পথ ভুলায়নি, আমি আমার বেগে পথ কেটে চলেছি।

বঙ্গীয় মুসলমান সাহিত্য-সমিতির সাথে আমার যোগাযোগ বহু দিনের। কয়েকজন বন্ধুর আহ্বানে আমি বঙ্গীয় মুসলমান সাহিত্য-সমিতির আড্ডায় আশ্রয় নিই, এখানে আমি বন্ধুরূপে পাই মি. মুজাফফর আহমদ, মি. আবুল কালাম শামসুদ্দীন প্রমুখ সাহিত্যিক বন্ধুগণকে। আমাদের তখনকার আড্ডা ছিল সত্যিকারের জীবন্ত মানুষের আড্ডা। আমরা এই তথাকথিত অ্যারিস্টোক্রাট্ বা 'আড়ষ্ট-কাক' ছিলাম না। বোমারু বারীনদা এসে একদিন আমাদের আড্ডা দেখে বলেছিলেন — হ্যাঁ, আড্ডা বটে ? আজকালের তরুণেরা যে নীড় সৃষ্টি করে বসে আছে, আমরা তা করিনি ; আমরা করেছিলাম জীবনকে উপভোগ।

যাক, সেদিন যদি সাহিত্য-সমিতি আমাকে আশ্রয় না দিত তবে হয়তো কোথায় ভেসে যেতাম, তা আমি জানি না! এই ভালোবাসার বন্ধনেই আমি প্রথম নীড় বেঁধেছিলাম ; এ আশ্রয় না পেলে আমার কবি হওয়া সম্ভব হত কিনা, আমার জানা নেই।

সাহিত্য-সমিতিকে বাঁচিয়ে রাখতে, একে সর্বপ্রকার সাহায্য করতে — বিশেষভাবে অর্থ-সাহায্যপুষ্ট করে তুলতে সকলকে আবেদন জানাচ্ছি। সাহিত্য-সমিতি বিত্তশালী হলে বহু তরুণ প্রতিভাকে আশ্রয় দিতে পারবে, তাদের প্রতিভা বিকাশের সহায়তা করতে পারবে।

# পথ-হারার পথ

**লালগোলা হাইস্কুলের হেডমাস্টার পরলোকগত শ্রীবরদাচরণ মজুমদার প্রণীত।
মুর্শিদাবাদ জেলার কাঞ্চনতলা থেকে ১৩৪৭ বৈশাখে প্রকাশিত।**

বহু বৎসর আগের কথা। বাংলার সাহিত্য-আকাশে আমার উদয় তখন ধূমকেতুর মতো ভীতি ও কৌতূহল জাগাইয়া তুলিয়াছে। গত মহাসমরে রক্তস্নাত রুদ্রের তাণ্ডব-নৃত্য আমার রক্ত-ধারায় ছন্দ-হিল্লোল তুলিয়াছে। আমি তখন আবিষ্টের মতো লিখিতেছি, বলিতেছি, তাহার কোনো অর্থ হয় কি না জানিতাম না ; কিন্তু মনে হইতেছে তাহার প্রয়োজন ছিল। সেই প্রয়োজন সাধিত হইতেছিল যাঁহার ইচ্ছায়, সেদিন তিনি আমায় এমনই গ্রাস করিয়াছিলেন যে, তাঁহাকে জানিবার ইচ্ছাটুকু পর্যন্ত অবশিষ্ট রাখেন নাই। এক সাথে যশের সিংহাসন, গালির গালিচা, ফুলের মালা, কাঁটার জ্বালা-আনন্দ আঘাত পাইতে লাগিলাম। কিন্তু যিনি আমায় চালাইতেছিলেন, সেই অদৃশ্য সারথি আমায় চলিতে দিলেন না। নিজেই বিস্মিত হইয়া ভাবিতাম। মনে হইত, তাঁহাকে আজও দেখি নাই, কিন্তু দেখিলে চিনিতে পারিব। এই কথা বহুবার লিখিয়াছি ও বহুসভায় বলিয়াছি।

সহসা একদিন তাঁহাকে দেখিলাম। নিমতিতা গ্রামে এক বিবাহ-সভায় সকলে বর দেখিতেছে, আর আমার ক্ষুধাতুর আঁখি দেখিতেছে আমার প্রলয়সুন্দর সারথিকে। সেই বিবাহসভায় আমার বধূরূপিনী আত্মা তাহার চিরজীবনের সাথিকে বরণ করিল। অন্তপুরে মুহুর্মুহু শঙ্খধ্বনি হুলুধ্বনি হইতেছে, স্রকচন্দনের শুচি-সুরভি ভাসিয়া আসিতেছে, নহবতে সানাই বাজিতেছে— এমনই শুভক্ষণে আনন্দ-বাসরে আমরা সে ধ্যানের দেবতাকে পাইলাম, তিনি এই গ্রন্থগীতার উদ্গাতা-শ্রী শ্রী বরদাচরণ মজুমদার মহাশয়। আজ তিনি বহু সাধকের পথপ্রদর্শক। সাধন-পথের প্রতি পথিক আজ তাঁহাকে চেনে। কিন্তু যেদিন আমি তাঁহাকে দেখি, তখনও তিনি বিশিষ্ট কয়েকজন ব্যতীত অনেকের কাছেই ছিলেন অপ্রকাশ।

সেইদিন হইতে আমার বহির্মুখী চিত্ত, অন্তরে কাহার যেন অভাব বোধ করিতে লাগিল। তখন ভারতে রাজনীতির ভীষণ ঝড় উঠিয়াছে। অসহযোগ আন্দোলনকে বাংলার প্রলয়ংকর রুদ্রের চেলারা ভ্রূকুটি ভঙ্গে ভয় দেখাইতেছে, আমি ধূমকেতু-রূপে সেই রুদ্র ভৈরবদের মশাল জ্বালাইয়া চলিয়াছি।

কিছুদিন পরে যখন আমি আমার পথ খুঁজিতেছি, তখন আমার প্রিয়তম পুত্রটি সেই পথের ইঙ্গিত দেখাইয়া আমার হাত পিছলাইয়া মৃত্যুর সাগরে হারাইয়া গেল। মৃত্যু এই প্রথম আমায় ধর্মরাজরূপে দেখা দিলেন। সেই মৃত্যুর পশ্চাতে আমার অন্তরাত্মা নিশিদিন ঘুরিয়া ফিরিতে লাগিল। ধর্মরাজ আমার হাত ধরিয়া তাঁহারই কাছে লইয়া গেলেন যাঁহাকে নিমতিতা গ্রামে বিবাহ-সভায় দেখিয়াছিলাম, ধ্যানে বসিয়া আবিষ্টের মতো তাঁহাকে বাইশ বার প্রদক্ষিণ করিলাম। ধর্মরাজ আমার পুত্রকে শেষবার দেখাইয়া হাসিয়া চলিয়া গেলেন। তাঁহারই চরণতলে বসিয়া যিনি আমার চিরকালের

ধ্যেয়, তাঁহার জ্যোতিঃরূপ দেখিলাম। তিনি আমার হাতে দিলেন যে অনির্বাণ দীপ-শিখা, সেই দীপ-শিখা হাতে লইয়া আজ বারো বৎসর ধরিয়া পথ চলিতেছি—আর অগ্রে চলিতেছেন তিনি পার্থসারথিরূপে।

আজ আমার বলিতে দ্বিধা নাই, তাঁহারই পথে চলিয়া আজ আমি আমাকে চিনিয়াছি। আমার ব্রহ্ম-ক্ষুধা আজও মিটে নাই, কিন্তু সে ক্ষুধা এই জীবনেই মিটিবে, সে বিশ্বাসে স্থিত হইতে পারিয়াছি। আমি আমার আনন্দ-রসঘন স্বরূপকে দেখিয়াছি। কী দেখিয়াছি, কী পাইয়াছি, আজও তাহা বলিবার আদেশ পাই নাই। হয়তো আজ তাহা গুছাইয়া বলিতেও পারিব না ; তবুও কেবল মনে হইতেছে—আমি ধন্য হইলাম, আমি বাঁচিয়া গেলাম। আমি অসত্য হইতে সত্যে আসিলাম, তিমির হইতে জ্যোতিতে আসিলাম, মৃত্যু হইতে অমৃতে আসিলাম।

যে-অমৃত পারাবারের এক কণা মাত্র পাইয়া আমি আজ প্রমত্ত হইয়াছি, সেই অমৃত আজ পাত্র পুরিয়া আমার অমৃত-অধিক সকলকে পরিবেশন করিতেছেন, অমৃত-পিয়াসী যাঁহারা তাঁহারা আমারই মতো তৃপ্ত হইবেন, তৃষ্ণা তাঁহাদের মিটিবে, তাঁহারা স্বরূপে প্রতিষ্ঠিত হইবেন।

তাঁহার যে-দীপশিখা আমায় পথ দেখাইয়া অমৃত-সাগরের তীরে জ্যোতির্লোকের দ্বারে লইয়া আসিয়াছে, সেই দীপশিখার প্রাণ এই গ্রন্থ। বহু পথহারা সাধক এই সাধনার দীপশিখার অনুবর্তী হইয়া পথ পাইয়াছেন—আজ তাঁহারা জীবনমুক্ত হইয়া দুঃখ-শোকের অতীত স্থিত। সংসারকে 'মজার কুটির' জানিয়া তাঁহারা আজ আনন্দ-স্বরূপ হইয়া বসিয়া আছেন।

সারাজীবন ধরিয়া বহু সাধু সন্ন্যাসী যোগী ফকির দরবেশ খুঁজিয়া বেড়াইয়া যাঁহাকে দেখিয়া আমার অন্তর জুড়াইয়া গেল, আলোক পাইল, তিনি আমাদের মতো গৃহী। এই গৃহে বসিয়াই তিনি মহাযোগী শিব-স্বরূপ হইয়াছেন। এই গৃহের বাতায়ন দিয়াই আসিয়াছে তাঁহার মাঝে ব্রহ্ম-জ্যোতি। তাঁহার সেই সাধনার ইঙ্গিত এই 'পথ-হারার পথ'-এ রহিয়াছে।

আমার যোগ-সাধনার গুরু যিনি, তাঁহার সম্বন্ধে বলিবার ধৃষ্টতা আমার নাই। সে-সময় আজিও আসে নাই। আমার যাহা-কিছু শক্তির প্রকাশ হইয়াছে—কাব্যে, সংগীতে, অধ্যাত্ম জীবনে, তাঁহার মূল যিনি, আমি যাঁহার শক্তি প্রকাশের আধার মাত্র, তাঁহাকে জানাইবার আজ আদেশ হইয়াছে বলিয়াই জানাইলাম। লোকে শ্রীরামচন্দ্রকেই দেখে, তাঁহার পশ্চাতে যে ব্রহ্মর্ষি বশিষ্ঠ, যাঁহার সাধনার ফল শ্রীরামচন্দ্র, তাঁহার কথা কয়জন ভাবে ? এই দুর্দিনে এই বাংলাদেশেই যে সাম্যবাদী, নির্লোভ, নিরহংকার, নিরভিমান, ব্রহ্মজ্ঞ, ব্রাহ্মণ-যোগী আত্মগোপন করিয়া আছেন, যাঁহার শক্তিতে আজ জাতি-ধর্ম-নির্বিশেষে শত শত বিখ্যাত বাঙালি উদ্‌বুদ্ধ হইয়া জনগণ-কল্যাণে আত্মনিয়োগ করিয়াছেন, তাঁহাকে প্রণাম নিবেদন করাই এই ভূমিকার উদ্দেশ্য। স্বয়ম্প্রকাশ সূর্যোদয়ের আগে যেমন অকারণ বিহগ-কাকলি ধ্বনিত হইয়া ওঠে, আমারও এই কয়েকটি অসম্বদ্ধ কথা সেই অরুণোদয়ের আনন্দ-আকুতির ক্ষীণ আভাস মাত্র। আদেশ পাইলে এই মহাযোগীর জীবন ও সাধনা সম্বন্ধে বিশেষভাবে লিখিব ইচ্ছা রহিল।

## 'সুজনের গান'

'সুজনের গান' (গ্রাম্য গানের বই)-রচয়িতা ও সংগ্রাহক
গিরীন চক্রবর্তী। (হিজ মাস্টার্স ভয়েস কোং লি.)

শ্রীমান গিরীন চক্রবর্তী সংগীত-শিল্পীরূপেই বিশেষভাবে পরিচিত। এই পরিচিতির ঊর্ধ্বে তাঁর যে নির্বিশেষ রূপ সেখানে তিনি কবি। পল্লি-সংগীতের প্রতি তাঁর প্রীতি—তিনি নিজে পল্লিকবি বলে। ভুঁইচাঁপার মালা-পড়া ভুঁই-মালীর মেয়ের মতো তাঁর কবিতার নিরাভরণ রূপ—'কালচারের' কালচে-পরা আভরণ-বহুল বিলাসী মনের কাছে হয়তো নিখুঁত মনে হবে না। পল্লি মেয়ের মতো এর ছন্দ ও গতি স্বচ্ছন্দ। তাতে নাগরিকার কৃষ্টি-ক্লিষ্ট নৃত্যময়ী রূপ খুঁজতে গেলে মন ও চোখ দুই-ই ব্যর্থ হয়ে ফিরে আসবে। শহুরে সভ্যতার ক্লান্ত চোখ — ছুটিতে গ্রামে গিয়ে তার অর্ধ-অনাবৃত সহজ সুন্দর রূপ দেখে যেমন জুড়িয়ে যায়, আমার চোখ তেমনই জুড়িয়ে গেছে শ্রীমান গিরীনের সংগ্রহ ও স্বরচিত গানগুলির অনাড়ম্বর রূপ দেখে। এঁর গানগুলি পড়ে মনে হয়, পল্লি-সংগীত সংগ্রহ করতে করতে এঁর রসের আনন্দের ছোঁওয়া এঁর হৃদয় স্পর্শ করেছে।

সভ্যতার আওতায় মানুষ হয়ে আমরা আমাদের অনুভূতিকে প্রকাশ করি — যত রকমে পারি জটিল কুটিল করে। প্রকাশের জটিলতাই আধুনিক সভ্য কবিদের ভঙ্গি বা 'ডিকশন'। পল্লিকবিদের প্রকাশভঙ্গি পল্লিবাসিনীর মতোই সহজ সরল—কোথাও হয়তো অর্ধনগ্ন। কিন্তু সে নগ্নতায় বাসনার আমন্ত্রণ নাই — আছে আত্মভোলা মগ্ন মনের মাধুরী। আজকালকার কবিতার মিলের 'মিল এরিয়া' পেরিয়ে যে উদার আকাশ, উন্মুক্ত প্রান্তর, নগ্ন খাল-বিলের সহজ শ্রী, তাকে দেখতে হলে আমাদের পড়তে হয় নিরক্ষর পল্লিকবিদের গান ও কবিতা। এঁরা যেন প্রকৃতির অন্তরঙ্গ — এবং এঁরাই প্রকৃতির অন্তরে স্থান পেয়েছেন।

সেই আন্তরিকতার প্রেম শ্রীমান গিরীন পেয়েছেন, শুধু এইটুকু বলার জন্যই আমার এই ভূমিকা। শ্রীমান গিরীনকে জানি, চিনি, তাঁর লেখাতেও তাঁর সেই সহজ সাবলীল পরিচয় পেয়ে আনন্দিত হয়েছি। তিনি নিজেকে ফাঁকি দেননি, যা নন তা হতে চাননি ; এতে তাঁর লেখা সার্থক হয়েছে।

## নজরুল রচনাসমগ্র ৫

পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি সংস্করণ 'কাজী নজরুল ইসলাম রচনাসমগ্র'র সব কটি খণ্ডে, কাব্যনামের ক্ষেত্রে, কবিতার স্বতন্ত্র শীর্ষনামে এবং অন্যান্য শব্দ-ব্যবহারে পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি কর্তৃক প্রকাশিত 'বাংলা আকাদেমি বানান অভিধান' সর্বাধুনিক সংস্করণ-সম্মত বানান অনুসৃত হয়েছে। উক্ত অভিধানে অনুল্লিখিত কিন্তু কবি-ব্যবহৃত আরবি-ফারসি-তুর্কি বা বিদেশি ইত্যাদি শব্দের বানানের ক্ষেত্রে বিশেষজ্ঞগণের পরামর্শ গ্রহণ করা হয়েছে। কেবল গ্রন্থপরিচয় অংশে, কাব্যগ্রন্থ বা কবিতার নামের ক্ষেত্রে অথবা উদ্ধৃত কোনো অংশে, প্রথম প্রকাশকালীন বানান রক্ষা করা হয়েছে।

পাঠনির্ণয়ের ক্ষেত্রে, অধিকাংশ গ্রন্থের প্রথম প্রকাশিত পাঠ এবং প্রথম সংস্করণের পরবর্তী একাধিক সংস্করণের পাঠ যথাসম্ভব পরীক্ষা করে, নির্ভুল পাঠ গ্রহণের চেষ্টা হয়েছে। তবে অনেক সময়ে কাজী নজরুল ইসলামের সুস্থাবস্থায় প্রকাশিত সব কটি সংস্করণ সংগ্রহ করে ওঠা সম্ভব হয়নি। কবির অসুস্থতার পরবর্তী সময়ে এবং জীবনাবসানের পর প্রকাশিত বিভিন্ন সংস্করণে পাঠশুদ্ধি রক্ষার বিশেষ প্রয়াস ঘটেনি বলেই আশঙ্কা হয়। তাই সেইজাতীয় সংস্করণ বাংলা আকাদেমির রচনাসমগ্র সম্পাদনার কাজে ততটা নির্ভরযোগ্য সহায়তা দান করেনি। প্রয়োজনমতো বর্তমান নজরুল রচনাসমগ্রের পাঠনিরূপণে বাংলা একাডেমী, ঢাকা সংস্করণের সহযোগিতা গ্রহণ করা হয়েছে।

প্রথম থেকেই কবি নজরুলের মুদ্রিত রচনায় বিস্ময়চিহ্ন, হাইফেন ও হস্‌চিহ্ন প্রভৃতির ব্যবহার অত্যন্ত বেশি। সমাসবদ্ধ শব্দের ক্ষেত্রে হাইফেনের প্রয়োগ নজরুল-রচনায় একটি অনিবার্য প্রবণতা হিসেবে লক্ষিত হয়। বাংলাভাষার বর্তমান লিখনরীতিতে স্বাভাবিকভাবেই সমাসবদ্ধ পদে হাইফেনের পৌনঃপুনিক ব্যবহার বর্জিত হয়েছে। তাই সাম্প্রতিককালে কবির বিভিন্ন রচনার নবমুদ্রণে হাইফেনের প্রয়োগও ক্রমশ অন্তর্ধান করেছে। নজরুল রচনাসমগ্রে তদনুযায়ী হাইফেনের বারংবার ব্যবহার যথাসম্ভব পরিহার করা হয়েছে। হস্‌চিহ্নের ক্ষেত্রেও আরবি-ফারসি শব্দের উচ্চারণের অপরিহার্যতা ব্যতীত চিহ্নগুলি রক্ষিত হয়নি। বিস্ময়চিহ্নের ক্ষেত্রেও তদনুরূপ। অন্যান্য শব্দগত সংস্কারের ক্ষেত্রে আদি-মুদ্রিত রূপ ও পরিবর্তিত রূপ উভয়ের পার্থক্য-নির্দেশের প্রয়োজনে গ্রন্থপরিচয় অংশে তার যথাবিহিত বিবরণ প্রদত্ত হয়েছে।

নজরুল-রচনায় উদ্ধৃতিচিহ্নের জন্য ঊর্ধ্বকমা ব্যবহারেও সংগতি বা সামঞ্জস্য দেখা যায় না। সম্ভবত তৎকালীন মুদ্রাকরদের অহেতুক অভ্যাস, অসতর্কতা বা অসচেতনতাই এর কারণ। নজরুলের রচনায় লুপ্তস্বর বোঝানোর জন্য (করিয়া > ক'রে, মাগিয়া > মেগে') ঊর্ধ্বকমার যথেচ্ছ প্রয়োগ দেখা যায়, যা বর্তমানে মান্য বাংলা বানানে আর ব্যবহৃত হয় না। সেগুলিও এই রচনাবলিতে পরিস্রুত হয়েছে। গল্প-উপন্যাসে সংলাপের

ক্ষেত্রে বিশেষ উল্লেখে একক ঊর্ধ্বকমা ব্যবহৃত হয়েছে, কোনো কোনো ক্ষেত্রে অপ্রয়োজনীয় বিবেচনায় বর্জিত হয়েছে। কেবল ছন্দের ক্ষেত্রে যেখানে অপরিহার্য মনে হয়েছে, সে-সব ক্ষেত্রে হস্‌চিহ্ন রক্ষিত হয়েছে, যেমন এই খণ্ড-ভুক্ত 'রুবাইয়াৎ ই ওমর খৈয়াম' শীর্ষক রচনায়। এতদ্‌ভিন্ন তারই (তারি), আমারই (আমারি), সবই (সবি) আজও (আজো) প্রভৃতি শব্দের বানানে যথাসম্ভব স্বচ্ছতা আনা হয়েছে।

নজরুল-কবিতায়, বিশেষত ইসলাম-অনুষঙ্গজড়িত রচনায়, আরবি-ফারসি-তুর্কি শব্দের প্রবল ব্যবহার ঘটেছে। নজরুলের রচনারীতির এই বিশেষত্ব প্রথমাবধি তাঁর কবিতাকে এবং অন্যান্য রচনাকেও পাঠকের কাছে স্বতন্ত্র করে তুলেছিল। তাঁর ব্যবহৃত এইজাতীয় শব্দ পাঠকের কাছে অপরিচিত ঠেকায় অনেক কবিতায় কবি অপরিচিতি আরবি-ফারসি শব্দের অর্থ পাদটীকায় যোগ করে দিয়েছিলনে। কিন্তু তৎসত্ত্বেও বহু শব্দের অর্থ দেওয়া ছিল না। এরূপ কিছু শব্দের অর্থ বর্তমান গ্রন্থে যুক্ত করা হয়েছে। শব্দার্থের জন্য বাংলা একাডেমী, ঢাকা প্রকাশিত, আবুল কালাম মুস্তাফা সংকলিত ও সম্পাদিত **নজরুল শব্দকোষ** (১৯৯৩) এবং নজরুল ইনস্টিটিউট, ঢাকা প্রকাশিত, হাকিম আরিফ প্রস্তুত **নজরুল শব্দপঞ্জি** (১৯৯৭) গ্রন্থদ্বয়ের সাহায্য গ্রহণ করা হয়েছে। অবশ্য প্রয়োজনে অন্যান্য অভিধানের সাহায্যও নেওয়া হয়েছে।

## নতুন চাঁদ

'নতুন চাঁদ' নজরুল ইসলামের অষ্টাদশতম মুদ্রিত কাব্য। কাব্যটির প্রকাশ-সংক্রান্ত তথ্যে কিছু বিভ্রান্তি আছে। 'নতুন চাঁদ' কাব্যের কবিতাগুলিতে নজরুল-কাব্যপ্রতিভার ঔজ্জ্বল্য অনেকটাই ম্লান হয়ে এসেছে। সম্ভবত নিজের রোগ-পীড়ার যন্ত্রণা, পত্নীর দুশ্চিকিৎস ব্যাধির জন্য দুশ্চিন্তা, প্রচণ্ড অর্থাভাব ও অত্যধিক অর্থব্যয়ের কারণে ক্রমশ ঋণবৃদ্ধি, সংগীতের জগতের চাহিদা পূরণে তৎপরতার অভাব ইত্যাদি বিবিধ কারণে এই সর্বশেষ কাব্যটি কবির সুগভীর অনুরক্তি ও প্রেরণা থেকে উৎসারিত হয়নি বলে আশঙ্কা হয়। দ্রুত অর্থপ্রাপ্তির সম্ভাবনায় কোনোমতে অগ্রন্থিভূত কিছু কবিতা সংকলন করে তিনি তৎকালীন পরিবার-সুহৃদ সুফী জুলফিকার হায়দরকে পাণ্ডুলিপির বিনিময়ে অর্থ সংগ্রহের অনুরোধ জানিয়েছিলেন। সম্ভবত এ ঘটনা ১৯৪২-৪৩ সালের মধ্যে। আজাহারউদ্দীন খানের 'বাংলা সাহিত্যে নজরুল' (১৯৯৭ সংস্করণ) গ্রন্থের সাক্ষ্যে জানা যায় যে, অসুস্থতা ও বিপন্নতার চূড়ান্ত পর্যায়ে কবি দ্রুত 'নতুন চাঁদ'-এর পাণ্ডুলিপির স্বত্ব বিক্রয়ের জন্যে সেটি হস্তান্তরিত করতে ব্যস্ত হয়ে ওঠেন। যদিও দুর্ভাগ্য, তাঁর প্রত্যাশাপূরণ ঘটেনি। কারণ, যে কোনো কারণেই হোক মোহাম্মদী পাবলিকেশনের মালিক আক্রম খাঁ-র পুত্র খয়রুল আনাম খাঁ প্রথম সংস্করণের ২২০০ কপির স্বত্ব মাত্র আড়াইশো টাকায় কিনে নেন। সম্ভবত, ব্যাঙ্কে পরিশোধযোগ্য ঋণের গ্রাসে এই সামান্য অর্থ তলিয়ে যেতে বেশি সময় নেয়নি। ফলে নজরুলের তৎকালীন সাংসারিক দুরবস্থার অন্ধকারে এই নব-প্রস্তুত গ্রন্থ কোনো নতুন চন্দ্রোদয় ঘটায়নি বলেই মনে হয়। ইতিমধ্যে কবির শারীরিক দুর্দশা আরও চরমে ওঠে এবং যখন তিনি জ্ঞান বোধ বুদ্ধি ইত্যাদি সর্বস্ব হারিয়ে একেবারে কৃপাপাত্রে পরিণত হয়েছেন, সেই সময়ে অর্থাৎ

১৯৪২-এর প্রায় তিন বছর পর ১৯৪৫, ২৩ মার্চে কাব্যটি প্রকাশিত হয়। প্রথম সংস্করণের প্রকাশসংক্রান্ত তথ্য, আজহারউদ্দীন খানের দেওয়া তথ্যানুযায়ী প্রকাশক ও মুদ্রাকর মহম্মদ খয়রুল আনাম খাঁ, মোহাম্মদী বুক এজেন্সি, ৮৬এ লোয়ার সার্কুলার রোড, কলিকাতা। পৃ. ৩+৬৪, মূল্য দুই টাকা। ঢাকা বাংলা একাডেমী প্রকাশিত 'নতুন চাঁদ'-এর গ্রন্থপরিচয়ে প্রকাশকের নাম ছদরুল আনাম খান। তবে, উক্ত গ্রন্থপরিচয়ে প্রথম সংস্করণে প্রকাশিত একটি প্রকাশক-লিখিত তারিখযুক্ত মুখবন্ধ আছে।

"বাংলার শ্রেষ্ঠ কবি কাজী নজরুল ইসলাম আজ রোগশয্যায়। প্রতিভার দীপ্তসূর্য ব্যাধির কাল-মেঘে আচ্ছন্ন। এ মেঘ কেটে যাবে, এ আশা আমাদের আছে এবং সত্বর কেটে যাক, আল্লার কাছে এই মোনাজাত করি।

কবির লেখা সর্বশেষ কবিতা-গ্রন্থ 'নতুন চাঁদ' তাঁর রোগাক্রান্ত হওয়ার অনতিপূর্বে লিখিত কবিতাগুলির সঞ্চয়ন। 'নতুন চাঁদ'-এর পর তাঁর আর কোনো গ্রন্থ অচিরে প্রকাশিত হবে বলে আশা করা যায় না। তাই এই যুদ্ধের ডামাডোলের মধ্যেও নজরুল কাব্য-পিপাসুদের হাতে 'নতুন চাঁদ' বহু আয়াস স্বীকার করেও আনন্দের সাথে তুলে দিলাম।

'নতুন চাঁদ' বাংলার জরাগ্রস্ত জীবনে নতুন আনন্দ ও আশার বাণী ধ্বনিত করুক এই কামনা করি।"

২৩শে মার্চ, ১৯৪৫ প্রকাশক

প্রথম সংস্করণভুক্ত ১৭টি কবিতা যথাক্রমে : চির জনমের প্রিয়া ; আমার কবিতা তুমি ; নিরুক্ত ; সে যে আমি ; অভেদম্ ; অভয়-সুন্দর ; অশ্রুপুষ্পাঞ্জলি ; কিশোর রবি ; কেন জাগাইলি তোরা ; দুর্বার যৌবন ; আর কতদিন ; ওঠ রে চাষী ; মোবারকবাদ ; কৃষকের গীত ; শিখা ; আজাদ।

সমকালীন সাময়িক পত্রে 'নতুন চাঁদ' প্রকাশিত হওয়া সংক্রান্ত কোনো তথ্য 'সমকালে নজরুল ইসলাম' গ্রন্থে সংকলিত হয়নি। প্রথম সংস্করণের প্রায় ছ-বছর পর ১৯৫১-এ কাব্যটির দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়। প্রকাশক মঈনুদ্দীন হোসায়ন, নূর লাইব্রেরী, ১২/১ সারেঙ্গা লেন কলিকাতা। এই সংস্করণেও প্রকাশকের একটি নিবেদন আছে :

"বহু বন্ধু-বান্ধবের অনুরোধে দ্বিতীয় সংস্করণে কবির দুইটি নতুন কবিতা যথা : 'ঈদের চাঁদ' এবং 'চাঁদিনী রাতে' সন্নিবেশিত হইল। প্রথম কবিতাটি অধুনালুপ্ত দৈনিক 'নবযুগে' (৪ঠা কার্তিক, ১৩৪৮) প্রকাশিত হয়। 'ঈদের চাঁদ' কবিতাটি 'নবযুগে' প্রকাশিত হওয়ার সঙ্গে সঙ্গে এতদূর জনপ্রিয় হইয়া ওঠে যে, বাংলার অন্যতম শ্রেষ্ঠ সংবাদপত্র 'আনন্দবাজার পত্রিকা' (৫ই কার্তিক, বুধবার, ১৩৪৮ সাল, ২২শে অক্টোবর, ১৯৪১) নিজের স্তম্ভে উহা মুদ্রিত করিয়া কবির প্রতি অশেষ সম্মান ও শ্রদ্ধা প্রদর্শন করেন।" ... মঈনউদ্দীন হোসায়ন, ২৫শে জানুয়ারী ১৯৫১।

নজরুল রচনাসমগ্র ৫ম খণ্ডে প্রথম সংস্করণভুক্ত কবিতাগুলি যথাযথ গৃহীত হয়েছে। তবে সেক্ষেত্রে দ্বিতীয় সংস্করণভুক্ত পাঠই অনুসৃত হয়েছে। স্বতন্ত্রভাবে দ্বিতীয় সংস্করণে যুক্ত কবিতা দুটিও যথাযথ রক্ষিত হয়েছে। চাঁদিনী রাতে কবিতাটি 'সিন্ধু হিন্দোল' কাব্যে ইতিপূর্বে মুদ্রিত হয়েছে (নজরুল রচনাসমগ্র ৩য়, পৃ ৭১-৭২)। কিন্তু

উক্ত পাঠের সঙ্গে 'নতুন চাঁদ'-এর গৃহীত পাঠে ঈষৎ পরিবর্তন থাকায় 'নতুন-চাঁদ'-এ কবিতাটি পুনর্মুদ্রিত হয়েছে। উক্ত কবিতা সংক্রান্ত প্রাসঙ্গিক তথ্য নজরুল রচনা সমগ্র ৩য় খণ্ড গ্রন্থপরিচয়ে পাওয়া যাবে। (পৃ ৫৫৪-৫৫)।

'নতুন চাঁদ'-এর দ্বিতীয় সংস্করণটি অধ্যাপক বিশ্বনাথ রায় শান্তিনিকেতন বিশ্বভারতী গ্রন্থাগার থেকে সংগ্রহ করে দিয়েছেন।

'নতুন চাঁদ' কাব্যভুক্ত কয়েকটি কবিতার প্রকাশসংক্রান্ত তথ্য এই পাওয়া গেছে :

| | | | |
|---|---|---|---|
| অঘ্রান | ১৩৪৭ | রূপায়ণ | অভেদম্ |
| পৌষ | ১৩৪৭ | সওগাত | সে যে আমি |
| পৌষ | ১৩৪৭ | রূপায়ণ | অভয় সুন্দর |
| মাঘ | ১৩৪৭ | মাসিক মোহাম্মদী | দুর্বার যৌবন |
| মাঘ | ১৩৪৭ | মাসিক মোহাম্মদী | আর কতদিন |
| ফাল্গুন | ১৩৪৭ | সওগাত | চিরজনমের প্রিয়া |
| চৈত্র | ১৩৪৭ | সওগাত | আমার কবিতা তুমি |
| ২২ শ্রাবণ | ১৩৪৮ | দৈনিক আজাদ | মোবারক বাদ |
| ৫ নভেম্বর | ১৯৪১ | দৈনিক নবযুগ | নতুন চাঁদ |
| ঈদ সংখ্যা | ১৯৪১ | সাপ্তাহিক কৃষক | কৃষকের ঈদ |
| ঈদ সংখ্যা | ১৯৪১ | আজাদ | আজাদ |

'নতুন চাঁদ' — নৌ-জোয়ান পত্রিকায় প্রকাশিত এই শীর্ষনামটি কাব্যে পরিবর্তিত হয়েছে। 'দুর্বার যৌবন' সম্ভবত মাসিক মোহাম্মদী-তে দৈনিক আজাদ থেকে পুনর্মুদ্রিত হয়। 'মোবারকবাদ'ও দৈনিক আজাদেই প্রথম 'মুকুলের মহফিল' শীর্ষনামে প্রকাশিত হয়েছিল।

'নতুন চাঁদ' কাব্যের আমার কবিতা তুমি ; নিরুক্ত, সে যে আমি ; অভেদম্ ; অভয় সুন্দর কবিতাগুলি ১৯৪১-এর জুনের কোনো এক সংখ্যায় নবযুগে প্রকাশিত নজরুলের সর্বশেষ গদ্যরচনা 'আমার সুন্দর'-এর সঙ্গে এক সুরে বাঁধা মনে হয়।

অশ্রু-পুষ্পাঞ্জলি রবীন্দ্রনাথের অশীতিতম জন্মবার্ষিকী উপলক্ষে (বৈশাখ ১৩৪৮) নজরুলের গুরু প্রণাম। অমিত্রচ্ছন্দে রচিত নজরুলের স্বল্পসংখ্যক কবিতার মধ্যে এটিও উল্লেখযোগ্য। কিশোর রবি কবিতাটিও রবীন্দ্র-গুরুর উদ্দেশে নজরুলের শ্রদ্ধাভিনন্দন। এই দুটি কবিতাতেও সমকালীন 'সুন্দর' তত্ত্বের প্রতিধ্বনি শোনা যায়।

দুর্বার যৌবন এই সমকালীন কবিতাটিতেও নজরুলের দুই দশক পূর্বের কণ্ঠস্বর পুনর্বার বেজে উঠেছে। তাঁর সম্পর্কে অপ্রকৃতিস্থতার অপবাদের বিরুদ্ধে এই কাব্যটি তীব্র দলিল। মোটের উপর 'নতুন চাঁদ'-এ নজরুল-প্রতিভা অস্তমিত তো নয়ই, বরং অনেকগুলি কবিতাতেই তাঁর সাম্যবাদী চিন্তা, অর্থনৈতিক সমাজবৈষম্যের বিরুদ্ধে বিদ্রোহকণ্ঠ। পুঁজিবাদী শ্রেণির প্রতি তীব্র ক্ষোভ ও মুসলিম সমাজের বেতনভুক্ চাকরিজীবিতা ও ক্রীতদাসত্বের বিরুদ্ধে জ্বলন্ত প্রতিবাদ শেষবারের মতো গর্জে উঠেছে। অভেদম্ ও অভয় সুন্দর কবিতাদ্বয় রূপায়ণ নামক পত্রিকার ১৩৪৭ বর্ষের অঘ্রানে প্রথম বর্ষ প্রথম সংখ্যায় এবং ১৩৪৭ পৌষ ১ম বর্ষ দ্বিতীয় সংখ্যায় প্রকাশিত হয়েছিল। ঢাকা বাংলা একাডেমী নজরুল রচনাবলী ৩য় খণ্ডের গ্রন্থপরিচয়ে উল্লিখিত হয়েছে। গীতা চট্টোপাধ্যায় সংকলিত 'বাংলা সাময়িক পত্রিকাপঞ্জী, (১৯৩১-১৯৪৭) (বঙ্গীয় গ্রন্থাগার পরিষদ ২০০১) গ্রন্থে উক্ত নামের কোনো পত্রিকার সন্ধান পাওয়া যায়নি।

## মরু-ভাস্কর

'মরু-ভাস্কর' কাজী নজরুল ইসলামের ঊনবিংশতিতম মুদ্রিত কাব্য। প্রকাশ শ্রাবণ ১৩৫৭, ইংরাজি জুলাই-আগস্ট ১৯৪২। প্রাণতোষ চট্টোপাধ্যায়ের ব্যক্তিগত সংগ্রহে রক্ষিত মরু-ভাস্করের মুদ্রিত গ্রন্থ থেকে দেখা যায়, প্রকাশক শাহ্‌জাহান, প্রভিন্সিয়াল বুক ডিপো, ভিক্টোরিয়া পার্ক, ঢাকা, কলকাতার গৌরচন্দ্র পাল, নিউ মহামায়া প্রেস ৬৫/৭ কলেজ স্ট্রিট থেকে এটি ছেপে দিয়েছেন। 'প্রকাশক কর্তৃক সর্বস্বত্ব সংরক্ষিত' এই বাক্যটি মুদ্রিত আছে। (পৃ ৮+১০০), মূল্য সাড়ে তিন টাকা, প্রচ্ছদ শিল্পী সুমুখনাথ মিত্র। প্রকাশকালের উল্লেখ আছে ১৯০০। কিন্তু 'আমাদের আরজ' শীর্ষক প্রকাশকের নিবেদন অংশে ১৯৫১ সালের উল্লেখ আছে। বাংলা একাডেমী ঢাকা প্রকাশিত নজরুল রচনাবলী ৩য় খণ্ডের গ্রন্থপরিচয়ে লেখা আছে 'মরু-ভাস্কর ১৩৫৭ সালে গ্রন্থবন্ধ হয়।' আশ্চর্য এই যে, 'বাংলাদেশে নজরুলচর্চা — নজরুল বিষয়ক রচনাসূচি' (আমিরুল মোমেনিন, বাংলা একাডেমী, ঢাকা ১৯৯৯) গ্রন্থে মরু-ভাস্কর গ্রন্থের ১৩৬৪ সালে প্রকাশিত দ্বিতীয় সংস্করণকে প্রথম সংস্করণ বলা হয়েছে। প্রথম সংস্করণে যুক্ত প্রকাশকের বক্তব্যটি এখানে সম্পূর্ণ উদ্ধৃত হল :

### আমাদের আরজ

পাক-ভারতের প্রিয় কবি কাজী নজরুল ইসলাম। বিদ্রোহের সুর লইয়া যিনি সর্ব প্রথম বাংলার সাহিত্যাকাশে ধূমকেতুর মতই আবির্ভূত হইয়াছিলেন — আজ তাঁহার সর্ব শেষ ও শ্রেষ্ঠ দান "মরু-ভাস্কর" প্রকাশিত হইল। "মরু-ভাস্কর" বিশ্ব-নবী মুহাম্মদ মুস্তফার জীবনী কাব্য। ইতিপূর্বে বিভিন্ন সাময়িক পত্রিকায় এই অমর কাব্যের অংশবিশেষ প্রকাশিত হইয়াছিল। এবং যাঁহারা নজরুল সাহিত্য রস পিপাসু, তাঁহারা ঐ সময় হইতেই এই কাব্যের সুমধুর রস ও ব্যঞ্জনা দেখিয়া মুগ্ধ হইয়াছিলেন। যদিও শেষ নবীর সম্পূর্ণ জীবনী ইহাতে নাই — জীবনী শেষ হইবার পূর্বেই কবির লেখনী নীরব হইয়া গিয়াছে — তবুও এখানে যতটুকু আছে, তাহাই আমি ত্রুটিহীনভাবে পাঠকদের সম্মুখে পরিবেশন করিবার প্রয়াস পাইলাম। আমার এই চেষ্টা কতদূর সার্থক রূপলাভ করিয়াছে,— তাহার বিচারভার আপাতত পাঠকদের উপর ছাড়িয়া দেওয়া হইল।

কবি আজ নীরব। তাঁহার সেই কলকণ্ঠ আজ আর কাহারও কানে প্রবেশ করে না। নিত্য নূতন কবিতা ও গানের উপহার লইয়া তিনি আজ আর বাংলা সাহিত্যামোদীদের চিত্তে সুধা সিঞ্চন করেন না। কিন্তু একদা তিনি বাংলা সাহিত্য-ভাণ্ডারে যাহা দান করিয়া গিয়াছেন, উহারই মূলে আজ আমরা তাঁহাকে বিচার করিয়া থাকি। কাজেই আমি তাঁহার এই কাব্যকে সহজলভ্য করিবার জন্যই এই দুঃসাহসিক কার্য্যে ব্রতী হইয়াছি। যাঁহারা কবি নজরুলকে 'বিদ্রোহী' কবি হিসাবেই জানেন, এই গ্রন্থে তাঁহারা কবির আর এক নূতন রূপ দেখিবার সুযোগ লাভ করিবেন।

কত বড় সাধক — কত বড় নবী-প্রেমিক হইলে যে মহানবীর জীবনীকে এমন সরস কাব্যে রূপ দান করা সম্ভব, উহা সত্যই আজ চিন্তার বিষয়। কবি আজ অপ্রকৃতিস্থ। কিন্তু তাঁহার বাণী আজিও সকলের কানেই ঝংকৃত হইতেছে।

"না-জানা আনন্দে গো আজ 'আরাস্তা' আরব-ভূমি,
অ-চেনা বিহগ গাহে ফোটে কুসুম বে-মরশুমী!
আরবের তীর্থ লাগি' ভিড় করে সব বেহেশ্‌ত বুঝি,
এসেছে ধরার ধূলায়, বিলিয়ে দিতে সুখের পুঁজি!"

সর্ব শেষ, এই গ্রন্থের পাণ্ডুলিপি যাঁহার সৌজন্যে আমার হস্তগত হইয়াছিল, এখানে তাঁহার নামটি উল্লেখ না করিয়া পারিতেছি না। তিনি হইলেন সুগায়ক বন্ধুবর, আব্বাস উদ্‌দীন আহ্‌মদ। আর এই গ্রন্থের মুদ্রণ-পরিপাট্য ও সর্বপ্রকার তত্ত্বাবধানের জন্য আমি যাঁহার নিকট ঋণী, তিনি হইলেন সুহৃদয় নীহার রঞ্জন ঘোষাল। এই দুইজন অকৃত্রিম হৃদয় বন্ধুর সাহায্য লাভ করিতে না পারিলে — আমার এই উদ্যম হয়ত' অংকুরেই সমাধি লাভ করিত।

আব্বাসউদ্দীন আহমদের কাছে এই গ্রন্থের পাণ্ডুলিপি কীভাবে গেল, তা বলা কঠিন। তবে 'প্রকাশক কর্তৃক সর্বস্বত্ব সংরক্ষিত' এই ঘোষণা থেকে বোঝা যায় পাণ্ডুলিপির স্বত্ব প্রভিন্সিয়াল বুক ডিপোর মালিক সংগ্রহ করে নিয়েছেন। ১৯৫৭ খ্রিস্টাব্দে মরু-ভাস্করের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়। প্রকাশক জোহরা খাতুন, ৯ অ্যান্টনি বাগান লেন, কলকাতা ৯। এই সংস্করণের প্রচ্ছদ শিল্পী খালেদ চৌধুরী। এই সংস্করণকে প্রথম সংস্করণ ১৩৬৪ কেন বলা হয়েছে তাও দুর্বোধ্য। তবে এই, সংস্করণটিতে নতুন ঘোষণা আছে 'প্রমীলা নজরুল ইসলাম কর্তৃক সর্বস্বত্ব সংরক্ষিত'। এই সংস্করণে প্রমীলা নজরুল ইসলামের একটি ভূমিকা আছে। সেটিও উদ্ধৃত হল—

'অনেকদিন আগে দার্জিলিং-এ বসে কবি এই কাব্য-গ্রন্থখানি রচনা আরম্ভ করেন। তিনি তখন আধ্যাত্মিকভাবে নিমগ্ন। বিশ্বনবী হজরত মোহাম্মদের (দঃ) জীবনী নিয়ে একখানি বৃহৎ কাব্যগ্রন্থ রচনার কথা তিনি প্রায়ই বলতেন। কিন্তু শেষ পর্যন্ত তাড়াহুড়া করে তিনি বইখানি শেষ করেন।

এই গ্রন্থখানির মুদ্রণস্বত্ব প্রথমে মনোরঞ্জন চক্রবর্তী কিনে নেন। সুদীর্ঘ দিন ধরে তাঁর কাছে গ্রন্থখানি অপ্রকাশিত অবস্থাতেই পড়ে থাকে। কিন্তু আমাদের সেই দরদী বন্ধু গ্রন্থখানির সর্বস্বত্ব আবার আমাদেরই ফিরিয়ে দেন।

প্রমীলা নজরুল ইসলাম
২৩.৫.১৯৫৭

এই ভূমিকায় ঢাকা থেকে প্রকাশিত প্রথম সংস্করণের উল্লেখমাত্র নেই। নজরুল দার্জিলিঙে যান ১৩৩৮ আষাঢ়, ১৯৩১-এর জুনের শেষে। 'নজরুল জীবনীতে' উল্লেখ আছে যে, 'নজরুলের প্রকাশক বোধ হয় নজরুলকে দার্জিলিঙে পাঠিয়েছিলেন নিরিবিলিতে হজরত-জীবনী লেখা সম্পূর্ণ করার জন্য (নজরুল জীবনী, অরুণকুমার বসু, প.ব. বাংলা আকাদেমি, পৃ ৩৬৩)। উক্ত জীবনীকার আরও জানিয়েছেন যে ১৯২৯ খ্রিস্টাব্দে চট্টগ্রাম এডুকেশান সোসাইটির প্রতিষ্ঠা উৎসবে সভাপতির ভাষণে নজরুল শিক্ষিত মুসলমান সমাজের কাছে এই আবেদন প্রচার করেছিলেন :

"আপনাদের মারফতে বাংলার সকল চিন্তাশীল মুসলমানদেরও অনুরোধ করছি, আপনাদের শক্তি আছে, অর্থ আছে — যদি পারেন মাতৃভাষায় আপনাদের জ্ঞান-বিজ্ঞান-ইতিহাস-সভ্যতার অনুবাদ ও অনুশীলনের কেন্দ্রভূমি, যেখানে হোক প্রতিষ্ঠা করুন। তা না পারলে অনর্থক ধর্ম ধর্ম বলে ইসলাম বলে চিৎকার করবেন না।"

হজরতের জীবনী রচনা, কাব্য-আমপারার অনুবাদ নজরুলের সেই ইসলামি ঐতিহ্য-মনস্কতারই পরিচায়ক মনে হয়। তবে দার্জিলিঙে নাট্যামোদী প্রবোধ গুহ ও তাঁর দলবল এবং একাধিক সাহিত্যিক-বন্ধুর অবস্থান এবং স্বয়ং রবীন্দ্রনাথের উপস্থিতির কারণে

হজরত-জীবনী লেখার মনোযোগ যে একাগ্র ছিল না তা বলাই বাহুল্য। তবে দার্জিলিঙে যাওয়ার আগেই মরু-ভাস্করের সূচনা হয়েছিল। কারণ, ১৩৩৭-এর বৈশাখ-জ্যৈষ্ঠের সওগাতে মরু-ভাস্কর কবিতা অংশত বেরিয়েছিল। ১৩৩৭ আষাঢ়ের জয়তী-তে এর কিছু অংশ অভিবন্দনা নামে বেরিয়েছিল। সুতরাং দার্জিলিঙে বসে কবি এই কাব্য-গ্রন্থখানি রচনা আরম্ভ করেন — প্রমীলা ইসলামের এই অভিমত সম্ভবত সত্য নয়।

কাজী নজরুল ইসলাম ; জীবন ও সৃষ্টি (কে পি বাগচি অ্যান্ড কোং কলকাতা ১৯৯১) গ্রন্থে নজরুল-বিশেষজ্ঞ ড. রফিকুল-ইসলাম মরু-ভাস্কর কাব্যটি সম্পর্কে গুরুত্বপূর্ণ ও জ্ঞাতব্য কয়েকটি তথ্য উল্লেখ করেছেন। এই সূত্রে সেগুলি উদ্ধৃত হল :

"মূলত মাত্রাবৃত্ত ছন্দে রচিত মরু-ভাস্কর কাব্য চারটি সর্গে বিভক্ত। প্রথম সর্গে অবতরণিকা, অনাগত, অভ্যুদয়, স্বপ্ন, আলো-আঁধারি, দাদা, পরভৃত। দ্বিতীয় সর্গে শৈশবলীলা, প্রত্যাবর্তন, 'শাক্কুস সাদ্‌র' (হৃদয়-উন্মোচন) এবং সর্বহারা। তৃতীয় সর্গে কৈশোর, সত্যাগ্রহী মোহাম্মদ। চতুর্থ সর্গে শাদী মোবারক, খদিজা, সম্প্রদান, নওকাবা, এবং সাম্যবাদী। হজরত মোহম্মদ (সাঃ)-এর নবুয়ত লাভের পূর্ব পর্যন্ত জীবনী তিনি রচনা করতে সক্ষম হয়েছিলেন। প্রকাশিত কাব্যের শেষ কয়েকটি অধ্যায়ের পরম্পরায় ঘটনার ক্রমধারা রক্ষিত হয়নি, মধ্যে শাদী মোবারক, খদিজা, সম্প্রদান ও নওকাবা হয়েছে, হওয়া উচিত ছিল খদিজা, সম্প্রদান, শাদী মোবারক ও নওকাবা।" (পৃ ৪০৮-০৯)। "উল্লেখযোগ্য যে মরু-ভাস্কর কাব্যের চতুর্থ বা শেষ অংশ 'সাম্যবাদী'র মাত্র ষোলোটি চরণ কবি রচনা করেছিলেন। 'মরু-ভাস্কর' একটি অসমাপ্ত কাব্য, হজরত মোহাম্মদ (সাঃ)-এর সাম্যবাদী রূপকে যে নজরুল তুলে ধরতে সক্ষম হলেন না, বাংলা কাব্যের জন্যে তা এক বিরাট ক্ষতি হয়ে রইল।" তদেব, পৃ. ৪১৮।

## শেষ সওগাত

'শেষ সওগাত' কাজী নজরুলের বিংশতিতম মুদ্রিত কাব্য। এর প্রকাশ ২৫ বৈশাখ ১৩৬৫, যখন নজরুলের সমস্ত চেতনাই ব্যাধিপ্রকোপে অবলুপ্ত। কবিতাগুলি অবশ্য তার পূর্ববর্তী সময়ের রচনা। প্রকাশক শ্রীজিতেন্দ্রলাল মুখোপাধ্যায়, বি. এ. ; অ্যাসোসিয়েটেড পাবলিশিং কোং প্রা. লি., ৯৩ মহাত্মা গান্ধি রোড, কলকাতা ৭ ; মুদ্রাকর, শ্রী ত্রিদিবেশ বসু, বি. এ. ; কে পি বসু প্রিন্টিং ওয়ার্কস, ১১ মহেন্দ্র গোস্বামী লেন, কলকাতা ৬। প্রচ্ছদশিল্পী অজিত গুপ্ত, পৃ ১৬+১৩০ ; মূল্য চার টাকা। এই সংস্করণ-ভুক্ত কবিতাগুলির শীর্ষনাম-তালিকা : জাগো সৈনিক-আত্মা, কেন আপনারে হানি হেলা, নবাগত উৎপাত, বন্ধুরা এসো ফিরে, নারী, নিত্য প্রবল হও, আগ্নেয়গিরি, বাঙলার যৌবন, তুমি কি গিয়াছ ভুলে, চিরবিদ্রোহী, ভয় করিও না হে মানবাত্মা, সুখবিলাসিনী পারাবত তুমি, হুল ও ফুল, কোথা সে পূর্ণযোগী, রবির জন্মতিথি, করুণ বেহাগ, বড়দিন, নবযুগ, শোধ করো ঋণ, মোহর্রম, আর কত দিন, বিশ্বাস ও আশা, ডুবিবে না আশাতরী, সকল পথের বন্ধু, তোমারে ভিক্ষা দাও, বকরীদ, আল্লার রাহে ভিক্ষা দাও, এ কি আল্লার কৃপা নয়, মহাত্মা মোহ্‌সীন, এক আল্লাহ্ জিন্দাবাদ, গোঁড়ামি ধর্ম নয়, জোর জমিয়াছে খেলা, বোমার ভয়, কচুরীপানা, টাকাওয়ালা, কবির মুক্তি, ছন্দিতা, পূরববঙ্গ, আরতি, পার্থ-সারথি, আত্মজাত, কাবেরী-তীরে, অমৃতের সন্তান।

শেষ সওগাত কাব্যের এই সংস্করণে প্রেমেন্দ্র মিত্রকে দিয়ে প্রকাশক একটি ভূমিকা লিখিয়েছিলেন। কবি প্রেমেন্দ্র মিত্র বাংলার কাব্যে নজরুল-আবির্ভাবকে অপ্রত্যাশিত ঝড়ের সঙ্গে তুলনা করে তাঁর একদা-বিখ্যাত 'বিদ্রোহী' সম্পর্কে লিখেছেন, 'এ কবিতার বিশৃঙ্খল ছন্দ ও উগ্র উৎকট উপমা উৎপ্রেক্ষাও যেন সে যুগের অন্তর্লোকের নিরুদ্ধ বাষ্পবেগের দ্বারা উৎক্ষিপ্ত।' বর্তমান সংকলন সম্পর্কেও তাঁর প্রচ্ছন্ন মতামত এই ভূমিকায় ব্যক্ত হয়েছে :

"নজরুল ইসলাম চির-বিদ্রোহী সত্য। কিন্তু সে বিদ্রোহের আসল পরিচয় উগ্র উচ্ছ্বাসে নয়। সমস্ত উদ্দাম তরঙ্গ-আন্দোলনের তলায় কোথায় সে বিদ্রোহ যেন গভীর সমুদ্রের মতো শান্ত, সমস্ত ঝটিকা-আন্দোলনের ঊর্ধ্বে তুষার-শিখরের মতো স্থির।

সমস্ত উন্মত্ত বেগের পেছনে এই প্রসন্ন প্রশান্তি ও স্থৈর্য না থাকলে প্রাকৃতিক ঝটিকার মতোই নজরুল ইসলামের নাম বাংলা কাব্যসাহিত্যের চিরন্তন গৌরব না হয়ে শুধু সাময়িক দুর্যোগের স্মৃতি হয়েই থাকত।

নজরুল ইসলামের পরিণত প্রতিভার দান বহুসংখ্যক অপ্রকাশিত কবিতা 'শেষ সওগাত' রূপে এই সংকলনে তাঁর অগণন অনুরাগীদের কাছে উপস্থিত করতে পেরে এ গ্রন্থের প্রকাশকের সঙ্গে আমিও অত্যন্ত আনন্দিত।"

কিন্তু 'শেষ সওগাত'-এর পাণ্ডুলিপি কে সংকলন করেছেন, নামকরণ কে করেছেন, এ বিষয়ে স্বয়ং ভূমিকাকার সম্ভবত অবহিত ছিলেন না। কেবল ফরমায়েশি ভূমিকাটি লিখে দিয়েছেন। সংকলনটি সম্পর্কে তাই কোনো তথ্য ভূমিকায় বা গ্রন্থের কোথাও পাওয়া যায় না। ১৯৫৮ খ্রিস্টাব্দে প্রকাশকের কাছে এই পাণ্ডুলিপি মুদ্রণার্থে আসে, যার অন্তত ষোলো বছর আগে নজরুলের সৃষ্টিক্রিয়া সম্পূর্ণ স্থগিত হয়ে গেছে। ১৯৫৮ সালে প্রমীলা নজরুল ইসলাম জীবিত ছিলেন। প্রতি বৎসর নজরুল-জন্মদিবসে তাঁদের বাসভবনে ভক্ত ও অনুরাগীদের সমাবেশ ঘটে, তাঁরা দেখে যান ফুলের জলসায় বসে থাকা বোধশক্তি-বর্জিত জড়বৎ ভাবলেশহীন এক মানুষকে। এই পাণ্ডুলিপি নিশ্চয় তার বহুপূর্বে প্রস্তুত হয়েছিল। কিন্তু এতদিন তা কোথায় ছিল, কেন প্রকাশিত হয়নি সে-বিষয়ে কোনো তথ্য আমাদের গোচরে আসেনি। সংকলিত কবিতাগুলির কিছু নজরুলের অসুস্থতার অব্যবহিত পূর্বের, কিছু হয়তো এরও পূর্ববর্তী। কিন্তু রচনাকালের নির্দিষ্ট হদিশ সম্ভবত আর পাওয়া যাবে না।

'শেষ সওগাত'-এর কয়েকটি কবিতার প্রকাশ-সংক্রান্ত কোনো কোনো তথ্য ঢাকা বাংলা একাডেমী প্রকাশিত নজরুল রচনাবলী ৩য় খণ্ড-এর সাহায্যে ও অন্য সূত্র থেকে সংকলিত হল :

করুণ বেহাগ : এটি নজরুলের স্কুলজীবনের রচনা, সিয়ারসোলরাজ উচ্চ ইংরাজি বিদ্যালয়ের শিক্ষক শ্রীযুক্ত হরিশঙ্কর মিত্রের বিদায়-উপলক্ষে লিখিত। সুতরাং এ কবিতার সম্ভাব্য রচনাকাল ১৯১৬-১৭ এর পরে নয়। পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি প্রকাশিত নজরুল রচনাসমগ্র প্রথম খণ্ডে 'করুণ বেহাগ' ইতিপূর্বে মুদ্রিত হয়েছে, পৃ ১৮৮। তাই 'শেষ সওগাত' থেকে বর্জিত হল।

'সুখ-বিলাসিনী পারাবত তুমি' কবিতাটি দার্জিলিঙে ২০ জুন ১৯৩১ তারিখে লিখিত এবং বর্ষবাণী সম্পাদিকা জাহানারা চৌধুরীর রূপরেখা বার্ষিকীর জন্য কবি

লিখে দিয়েছিলেন, ১৩৪৩-এর বৈশাখ বুলবুলে পুনর্মুদ্রিত হয়। কবিতাটি সম্পর্কে নজরুল জীবনীর প্রাসঙ্গিক মন্তব্য (নজরুল জীবনী, প.ব. বাংলা আকাদেমি, ২০০০, পৃ, ৩৬৪) দ্রষ্টব্য।

'তুমি কি গিয়াছ ভুলে' স্বদেশ পত্রিকার ফাল্গুন, ১৩৩৮ সংখ্যায়, প্রকাশিত হয়েছিল এবং 'নির্ঝর' কাব্য-ভুক্ত হয়। নজরুল রচনাসমগ্র ৪র্থ খণ্ডের নির্ঝর-এ কবিতাটি মুদ্রিত হলেও শেষ সওগাতের পাঠে কিছু পাঠান্তর আছে। এই সংস্কার কেন অথবা কার দ্বারা সম্পন্ন হয়েছে তা স্পষ্ট করে বলা যায় না। পরিবর্তনের ক্ষেত্রে উল্লেখ্য যে, নির্ঝরে মুদ্রিত পাঠের দ্বিতীয় স্তবকের ৭ম-৮ম চরণ দুটি শেষ সওগাতের পাঠে নেই :

হেরিনু, আকাশে ওঠেনি কো চাঁদ — শূন্য আকাশ কাঁদে, ও বিরাট বুক ভরিয়া তোলে কি ওইটুকু ক্ষীণ চাঁদে ?

অন্যান্য পরিবর্তন নিম্নরূপ :

| | |
|---|---|
| নির্ঝর-এর পাঠ : | কূলে আসি একা বসি |
| | তব মুখমদগন্ধের ফুলবন ওঠে নিশ্বসি। |
| শেষ সওগাত-এর পাঠ | কূলে আমি একা বসি |
| | তব মুখ-মদ-গন্ধের মত ফুলবন ওঠে শ্বসি। |
| নির্ঝর | কতদিন সাঁঝে হইয়াছে মনে, তোমারে বা দেখিয়াছি, |
| শেষ সওগাত | কতদিন সাঁঝে মনে লাগে যেন তোমারে বা দেখিয়াছি, |
| নির্ঝর | কুড়াতে তোমার ঘোমটা খসেছে, এলোখোঁপা গেছে খুলি। |
| শেষ সওগাত | কুড়াতে তোমার ঘোমটা খুলেছে, এলোখোঁপা গেছে খুলি। |
| নির্ঝর | ওর সাথে ছিল মোর আঙুলের কতই না চেনাচেনি |
| শেষ সওগাত | ওর সাথে ছিল মোর আঙুলের চিরদিন চেনাচেনি। |
| নির্ঝর | কতদিন তারে ছাড়াতে চেয়েছে আমার আঙুল দিয়া। |
| শেষ সওগাত | কতদিন তারে ছাড়াতে চেয়েছি আমার আঙুল দিয়া, |
| নির্ঝর | দাঁড়ায়েছ আসি, সোনা গোধূলিতে আকাশ গিয়াছে ভরে |
| শেষ সওগাত | তব মুখ চেয়ে সোনা-গোধূলিতে আকাশ গিয়েছে ভরে |
| নির্ঝর | ক্লান্ত পক্ষ বসে বসে ভাবি ভাঙা মোর তরু-শিরে |
| শেষ সওগাত | শীর্ণপক্ষ বসে বসে ভাবি ভাঙা মোর তরু-শিরে |
| নির্ঝর | দশদিক ভরে কলরব করে অচেনারা ছুটে আসে |
| | তুমি নাই তাই ঘিরিয়া সবাই বসে মোর আশে-পাশে। |
| শেষ সওগাত | চারিদিক হতে কলরব করে অচেনারা ছুটে আসে |
| | তুমি নাই তাই তাহারা ঘিরিয়া বসে মোর আশে-পাশে। |
| নির্ঝর | তৃষিত অধরে নিয়ে যায় ভরে বেদনার বিষমাখা |
| শেষ সওগাত | তৃষিত অধরে নিয়ে যায় ভরে বিষ মোর ঠোঁটে মাখা |
| নির্ঝর | খুঁজিতে খুঁজিতে হারায়ে ফেলেছি মোর হৃদয়ের পুঁজি |
| শেষ সওগাত | খুঁজিতে খুঁজিতে হারায়েছি প্রিয়া মোর হৃদয়ের পুঁজি। |
| নির্ঝর | আগুনের তৃষা মিটাই তাদের অগ্নি-অধর পুটে ! |
| শেষ সওগাত | আগুনের তৃষা মিটাই তাদের অগ্নি-অধর লুটে। |

নির্ঝর : তুমি যাও নাই ভুলে ?
শেষ সওগাত : তুমি কি গিয়াছ ভুলে ?

সামান্য হলেও পরিবর্তন কম নয়। নির্ঝর-এ মুদ্রিত হয়েছে বলে শেষ সওগাত কাব্যে 'তুমি কি গিয়াছ ভুলে' কবিতাটি দেওয়া হয়নি। কিন্তু গবেষণা সৌকর্যে দুটি পাঠের পরিবর্তনগুলি এখানে উল্লিখিত হল। 'হুল ও ফুল' এবং 'জোর জমিয়াছে খেলা' ১৯৪১ খ্রিস্টাব্দের ২৫ নভেম্বর ও ১৭ নভেম্বর নবযুগ দৈনিকে প্রকাশিত হয়েছিল। নজরুল তখন এই পত্রিকার সম্পাদকের দায়িত্বে ছিলেন। এই প্রসঙ্গে ঢাকা বাংলা একাডেমীর ৩য় খণ্ড গ্রন্থপরিচয়ের এই তাৎপর্যপূর্ণ মন্তব্যগুলি শেষ সওগাত-এর বর্তমান সংস্করণ পাঠের জন্য যথাযথ উদ্ধৃত হচ্ছে : 'আবদুল কাদির-সম্পাদিত নজরুল-রচনাবলীর অন্তর্ভুক্ত শেষ সওগাত এবং প্রেমেন্দ্র মিত্রের ভূমিকা-সংবলিত প্রথম সংস্করণ শেষ সওগাতের অনেক কবিতার মধ্যে স্তবক-বিন্যাস, ছন্দ-বিন্যাস এবং শব্দ ও বাক-বন্ধে পার্থক্য দেখা যায়। অনেক ক্ষেত্রে অর্থগত, ভাবগত ও ছন্দগত দিক বিবেচনা করে আবদুল কাদির এসব পরিবর্তন করেছিলেন বলে মনে হয়। আবার হয়তো তখনকার পরিবেশের বিবেচনায় হিন্দু ঐতিহ্যমূলক কিছু শব্দ ও চিত্রকল্পও পরিবর্তন করে দিয়েছিলেন।

শেষ সওগাতের কবিতাবলি রচনাকালে নজরুল ইসলাম দৈনিক নবযুগের সম্পাদক ছিলেন এবং সে-সময়েই তাঁর অসুস্থতার লক্ষণ দেখা দেয়। এই পরিপ্রেক্ষিতের কথা মনে রেখে নজরুল-রচনাসমগ্রের নতুন সংস্করণে কবিতার ভাষা ও ভঙ্গির ক্ষেত্রে আমরা শেষ সওগাতের প্রথম সংস্করণ অনুসরণ করেছি এবং স্তবক ও ছন্দবিন্যাসের ক্ষেত্রে আবদুল কাদির-কৃত পরিবর্তন রক্ষা করেছি।

পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমি প্রকাশিত নজরুল রচনাসমগ্র ৫ম খণ্ডে মুদ্রিত শেষ সওগাতের পাঠও আবদুল কাদির সম্পাদিত পাঠানুসারী।

'জোর জমিয়াছে খেলা' নবযুগে প্রকাশিত এই কবিতায় নজরুলের সাম্প্রদায়িকতাবিরোধী স্বচ্ছ দৃষ্টিভঙ্গি ও হিন্দু-মুসলমানের মধ্যে বাধিয়ে-তোলা কৃত্রিম শত্রুতা সম্পর্কে তির্যক মনোভঙ্গির পরিচয় নিহিত। 'হুল ও ফুল' কবির আত্মবিশ্লেষণ। ইতিমধ্যে কবি স্বসম্প্রদায়ের লোকের কাছ থেকে অকথ্য কুৎসা ও নিন্দার ভাগী হয়েছেন। ধর্মীয় সংকীর্ণতা ও গোঁড়ামির গোলামি না করে দলিত শোষিত নির্যাতিতের পক্ষাবলম্বন করে এসেছেন। আজও সেই আদর্শ থেকে কোনো প্রলোভন, কোনো ধর্মমোহ, ভীতি ও সাম্প্রদায়িক রক্তচক্ষু তাঁকে স্থানচ্যুত করতে পারবে না, এই বলিষ্ঠ ঘোষণা এই আলোচ্য অংশ বা কবিতার ভিতর থেকে উচ্চারিত হয়েছে।

'কবির মুক্তি' ১৩৪৮ চৈত্র সওগাতে প্রকাশিত নজরুলের একমাত্র গদ্যকবিতা। সমকালীন আধুনিক কবিদের গদ্যকবিতা ছন্দভ্রষ্টতা ছন্দবর্জন ও মিল সম্পর্কে অনীহাকে নজরুল কী দৃষ্টিতে দেখতেন, এই কবিতা যেন তারই সকৌতুক সমালোচনা।

রচনা ও প্রকাশকাল সঠিক জানা না গেলেও শেষ সওগাতের অনেকগুলি কবিতা মোটের উপর কাছাকাছি সময়ে রচিত এবং ১৯৪০-৪১ সালে লিখিত কবিতার সাধারণ সুরে বাঁধা। ধর্মাচরণে নিষ্ঠা ও ঈশ্বর সম্পর্কে পরম আত্মনিবেদন। শ্রেণিগত বৈষম্য ও সাম্প্রদায়িকতা সম্পর্কে আপোষহীন বিদ্রোহ এবং আপন জীবন সম্পর্কে একটি নৈরাশ্যচেতনা অনেকগুলি কবিতায় অন্তর্নিহিত ঐক্যসূত্র স্পষ্ট করে দেয়।